## মহাভারত ৬০৭—৭৫৬ পৃঃ।

সঞ্জয়-রচিত মহাভারত ( খৃঃ ১৪শ শতাব্দী ) ৬০৭—৬১৬ পৃঃ। কবীন্দ্র পরমেশ্বরের মহাভারত ( ১৪৯৫—১৫০০ খৃঃ ) ৬১৬—৬২০ পৃঃ। দ্বিজ অভিরামের মহাভারত ( খৃঃ ১৫শ শতাব্দী ) ৬২১—৬২৭ পৃঃ। শ্রীকরণ নন্দীর মহাভারত ( খৃঃ ১৫শ শতাব্দী ) ৬২৮—৬৩৩ পৃঃ। ঘনশ্যাম দাসের মহাভারত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ৬৩৩—৬৪০ পৃঃ। রাজেন্দ্র দাসের মহাভারত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ৬৪০—৬৫৮ পৃঃ। নিত্যানন্দ ঘোষের মহাভারত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ৬৫৯—৬৬৩ পৃঃ। কাশীদাসী মহাভারত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ৬৬৪—৬৯০ পৃঃ। গঙ্গাদাস সেনের মহাভারত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ৬৯১—৬৯৩ পৃঃ। চন্দনদাস মণ্ডলের মহাভারত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ৬৯৪—৬৯৯ পৃঃ। বিশারদের বিরাট-পর্ব্ব (১৬১২ খৃঃ) ৬৯৯—৭০৪ পৃঃ। শ্রীনাথ ব্রাহ্মণের মহাভারত ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৭০৪—৭০৭ পৃঃ। বাসুদেব আচার্য্যের মহাভারত ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৭০৭—৭১০ পৃঃ। নন্দরাম দাসের মহাভারত (১৬৬০ খৃঃ) ৭১১—৭১৬ পৃঃ। সারল কবির মহাভারত ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৭১৭—৭২৬ পৃঃ। কৃষ্ণানন্দ বসুর মহাভারত ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৭২৬—৭২৯ পৃঃ। দ্বৈপায়ন দাসের মহাভারত ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৭২৯—৭৩১ পৃঃ। অনন্ত মিশ্রের মহাভারত ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৭৩১—৭৩৪ পৃঃ। রামচন্দ্র খাঁর মহাভারত ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৭৩৫—৭৩৮ পৃঃ। দ্বিজ কৃষ্ণরামের মহাভারত ( ১৭শ শতাব্দী ) ৭৩৯—৭৪২ পৃঃ। ত্রিলোচন চক্রবর্ত্তীর মহাভারত ৭৪২ পৃঃ। রামেশ্বর নন্দীর মহাভারত ৭৪৩ পৃঃ। লক্ষ্মণ বন্দ্যোপাধ্যায়ের মহাভারত ( ১৮০৪ খৃঃ ) ৭৪৩—৭৫৬ পৃঃ।

## ভাগবত ৭৫৭—৯৫৯ পৃঃ।

গুণরাজ খান মালাধর বসুর ভাগবত ( খৃঃ ১৫শ শতাব্দী ) ৭৫৭—৭৭৬ পৃঃ। মাধবাচার্য্যের ভাগবত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ৭৭৬—৭৮৭ পৃঃ। কবিচন্দ্রের ভাগবত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ৭৮৮—৭৮৯ পৃঃ। শ্যামদাসের ভাগবত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ৭৯০—৮০৩ পৃঃ। রঘুনাথের ভাগবত ( খৃঃ ১৫১০—১৫১৫ ) ৮০৩—৮০৬ পৃঃ। রামকান্তের ভাগবত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ৮০৬—৮০৮ পৃঃ। গৌরাঙ্গদাসের ভাগবত ( ১৭৬৮ খৃঃ ) ৮০৯—৮১১ পৃঃ। নরহরিদাসের ভাগবত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ৮১১—৮৩৫ পৃঃ। কবিশেখরের কৃষ্ণমঙ্গল ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৮৩৫—৮৩৭ পৃঃ। হরিদাসের মুকুন্দ-মঙ্গল ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৮৩৮—৮৪০ পৃঃ। দৈবকীনন্দনের গোপাল-বিজয় ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৮৪০—৮৪৬ পৃঃ। অভিরাম দাসের গোবিন্দ-বিজয় ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৮৪৬—৮৪৯ পৃঃ। নরসিংহ দাসের হংসদূত ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৮৫০—৮৬০ পৃঃ। অচ্যুতদাসের কৃষ্ণলীলা ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৮৬০—৮৬৮ পৃঃ। রাজারাম দত্তের ভাগবত ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৮৬৯—৮৯২ পৃঃ। গদাধর দাসের জগন্নাথ-মঙ্গল ( খৃঃ ১৭শ শতাব্দী ) ৮৯২—৮৯৭ পৃঃ। দ্বিজ পরশুরামের ভাগবত ( খৃঃ ১৮শ শতাব্দী ) ৮৯৭—৯০৭ পৃঃ। শঙ্কর দাসের ভাগবত ( খৃঃ ১৮শ শতাব্দী ) ৯০৮—৯১০ পৃঃ। জীবন চক্রবর্ত্তীর ভাগবত ( খৃঃ ১৮শ শতাব্দী ) ৯১০—৯২০ পৃঃ। ভবানন্দ সেনের ভাগবত ( খৃঃ ১৮শ শতাব্দী )

৯২১—৯২৩ পৃঃ। উদ্ধবানন্দের রাধিকা-মঙ্গল ৯২৩—৯২৪ পৃঃ। ঈশ্বরচন্দ্র সরকারের প্রভাস-খণ্ড ( খৃঃ ১৯শ শতাব্দী ) ৯২৪—৯৩০ পৃঃ। রাধাকৃষ্ণ দাসের ভাগবত ( খৃঃ ১৯শ শতাব্দী ) ৯৩০—৯৫৯ পৃঃ।

---

## দ্বিতীয় খণ্ড।

( ৯৬১—১৮১৯ পৃষ্ঠা। )

### পদাবলী ৯৬৩—১১৪৬ পৃঃ।

চণ্ডিদাসের শ্রীকৃষ্ণ-কীর্ত্তন ( খৃঃ ১৪শ শতাব্দী ) ৯৬৩—৯৬৮ পৃঃ। চণ্ডিদাসের পদাবলী ( খৃঃ ১৪শ শতাব্দী ) ৯৬৮—১০০২ পৃঃ। রামমণির পদাবলী ( খৃঃ ১৪শ শতাব্দী ) ১০০২—১০০৪ পৃঃ। বিদ্যাপতির পদাবলী ( খৃঃ ১৪-১৫শ শতাব্দী ) ১০০৫—১০২৬ পৃঃ। গোবিন্দ-দাসের পদাবলী ( খৃঃ ১৬শ শতাব্দী ) ১০২৬—১০৫২ পৃঃ। গোবিন্দ চক্রবর্ত্তীর পদাবলী ( খৃঃ ১৬শ শতাব্দী ) ১০৫২—১০৫৫ পৃঃ। জ্ঞানদাসের পদাবলী ( খৃঃ ১৬শ শতাব্দী ) ১০৫৫—১০৬৪ পৃঃ। বলরাম দাসের পদাবলী ( খৃঃ ১৬-১৭শ শতাব্দী ) ১০৬৫—১০৭৪ পৃঃ। ঘনশ্যাম দাসের পদাবলী (খৃঃ ১৭শ শতাব্দী) ১০৭৫—১০৮৯ পৃঃ। অপরাপর প্রাচীন কবিগণের—যথা, মুরারি গুপ্ত, সনাতন, বাসুদেব ঘোষ, গোবিন্দ ঘোষ, নরহরি, রামানন্দ, বৃন্দাবন দাস, রঘুনাথ দাস, বংশীবদন, অনন্ত দাস, লোচন দাস, রায় বসন্ত, যদুনন্দন, যদুনাথ দাস, যাদবেন্দ্র, শ্রীদাম দাস, পুরুষোত্তম, কবিরঞ্জন, প্রেমদাস, জগন্নাথ দাস, রাধামোহন, নরসিংহ দাস, দ্বিজ মাধব, দুখিনী, জ্ঞান-হরিদাস, দ্বিজ ভীম, নরোত্তম দাস, দ্বিজ হরিদাস, ভূপতি সিংহ, বীর হাম্বীর, উদ্ধব দাস, শ্যামানন্দ, জগদানন্দ, মাধব, কবিশেখর, রায়শেখর-চন্দ্রশেখর-শশিশেখর, দ্বিজ শ্যামদাস, রামচন্দ্র, কামদেব দাস, গোপীরমণ, রাজা নৃসিংহদেব, মাধবী দাসী, প্রেমদাস, জয়কৃষ্ণ দাস, রঘুনন্দন গোস্বামী, মুসলমান বৈষ্ণব-পদকর্ত্তা আলওয়াল, অলিরাজা, সাহ আকবর, নসির মামুদ, হবিব, সালবেগ, কবীর, সেখ লাল, ফতন, ভিখন ও সৈয়দ মর্ত্তুজার পদাবলী ( খৃঃ ১৫-১৮শ শতাব্দী ) ১০৯০—১১৪৬ পৃঃ।

### বৈষ্ণব-চরিতাখ্যান ১১৪৭—১২৮০ পৃঃ।

গোবিন্দদাসের কড়চা ( ১৫১০—১৫১১ খৃঃ ) ১১৪৭—১১৬৩ পৃঃ। জয়ানন্দের চৈতন্য-মঙ্গল ( ১৫৪০ খৃঃ ) ১১৬৩—১১৭০ পৃঃ। বৃন্দাবন দাসের শ্রীচৈতন্য-ভাগবত ( ১৫০৭-১৫৮৯ খৃঃ ) ১১৭১—১১৯০ পৃঃ। লোচনদাসের চৈতন্য-মঙ্গল ( ১৫৩৭ খৃঃ ) ১১৯০—১১৯৬ পৃঃ। নিত্যানন্দের প্রেমবিলাস ( ১৬শ শতাব্দী ) ১১৯৭—১২০৫ পৃঃ। ঈশান নাগরের অদ্বৈত-

প্রকাশ ( ১৫৬০ খৃঃ ) ১২০৫—১২০৬ পৃঃ। কৃষ্ণদাস কবিরাজের চৈতন্য-চরিতামৃত (১৬০৬—১৬১৫ খৃঃ) ১২০৬—১২৩০ পৃঃ। কৃষ্ণদাসের ভক্তমাল ( ১৭শ শতাব্দী ) ১২৩০—১২৩৬ পৃঃ। নরহরি চক্রবর্ত্তীর নরোত্তম-বিলাস ( ১৬১৪—১৬২৫ খৃঃ ) ১২৩৬—১২৪৬ পৃঃ। নরহরি চক্রবর্ত্তীর ভক্তি-রত্নাকর ( ১৬১৪—১৬২৫ খৃঃ ) ১২৪৬—১২৬৪ পৃঃ। হরিচরণ দাসের অদ্বৈত-মঙ্গল ( ১৬৫০ খৃঃ ) ২২৬৪—১২৬৫ পৃঃ। প্রেমদাসের চৈতন্য-চন্দ্রোদয়-কৌমুদী ( ১৭১২ খৃঃ ) ১২৬৫—১২৭৭ পৃঃ। আনন্দচন্দ্র দাস-রচিত চৈতন্য-পার্ষদ জগদীশ-পণ্ডিত-চরিত ( ১৮১৫ খৃঃ ) ১২৭৮—১২৮০ পৃঃ।

## বিবিধ অনুবাদ ১২৮১—১৩৫০ পৃঃ।

পীতাম্বরের মার্কণ্ডেয় পুরাণ ( ১৫৪৫—১৫৫৪ খৃঃ ) ১২৮১—১২৮৪ পৃঃ। যদুনন্দন দাসের কৃষ্ণকর্ণামৃত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ১২৮৫—১২৯০ পৃঃ। যদুনন্দন দাসের গোবিন্দ-লীলামৃত ( খৃঃ ১৬শ শতাব্দী ) ১২৯১—১৩০৬ পৃঃ। আলাওয়ালের পদ্মাবৎ ( ১৬১৮ খৃঃ ) ১৩০৭—১৩২৩ পৃঃ। গোপাল দাসের রাধাকৃষ্ণ-রস-কল্পলতা ( ১৫৯০ খৃঃ ) ১৩২৩—১৩২৮ পৃঃ। গোবিন্দ মিশ্রের গীতা। ( ১৬৩৫ খৃঃ ) ১৩২৮—১৩৩১ পৃঃ। দেবাইয়ের বৃহন্নারদীয় পুরাণ ( ১৬৬৯ খৃঃ ) ১৩৩১—১৩৩৭ পৃঃ। রসময় দাসের গীতগোবিন্দ ১৩৩৭—১৩৩৮ পৃঃ। গিরিধরের গীতগোবিন্দ ( ১৬৩৬ খৃঃ ) ১৩৩৯—১৩৪১ পৃঃ। অকিঞ্চন-কৃত জগন্নাথবল্লভ-নাটকানুবাদ ( খৃঃ ১৭শ শতাব্দী ) ১৩৪২—১৩৪৪ পৃঃ। দ্বিজ ভবানন্দের হরিবংশ ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৩৪৪—১৩৪৬ পৃঃ। কৃষ্ণদাসের নারদ-পুরাণ ১৩৪৭—১৩৪৯ পৃঃ। গোবিন্দদাসের গরুড়-পুরাণ ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৩৪৯—১৩৫০ পৃঃ।

## বিবিধ ১৩৫১—১৪৪০ পৃঃ।

শুক্রেশ্বর ও বাণেশ্বরের রাজমালা ( ১৪০৭—১৪৩৯ খৃঃ ) ১৩৫১—১৩৫২ পৃঃ। ফকীররাম কবিভূষণের সখীসেনা ( খৃঃ ১৭শ শতাব্দী ) ১৩৫২—১৩৬৫ পৃঃ। কৃষ্ণরামের রায়মঙ্গল ( ১৬৮৬—১৬৮৭ খৃঃ ) ১৩৬৫—১৩৭২ পৃঃ। বিক্রমাদিত্য-কালিদাস-প্রসঙ্গ ( খৃঃ ১৭শ শতাব্দী ) ১৩৭২—১৩৭৯ পৃঃ। দামোদরের বন্যা ( ১৬৭৩ খৃঃ ) ১৩৮০—১৩৮২ পৃঃ। দয়ারাম-প্রণীত সারদা-মঙ্গল ( খৃঃ ১৭শ শতাব্দী ) ১৩৮৩—১৪০৩ পৃঃ। রাধাকৃষ্ণ দাসের গোসানী-মঙ্গল ( ১৬৯৮ খৃঃ ) ১৪০৪—১৪০৭ পৃঃ। সমসের গাজির গান ১৪০৭—১৪০৮ পৃঃ। গৌরীকান্ত দাসের চন্দ্রকান্ত ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৪০৮—১৪১২ পৃঃ। রতিরাম কৃত দেবী-সিংহের উৎপীড়ন ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৪১৩—১৪১৮ পৃঃ। জয়কৃষ্ণ দাসের মদনমোহন-বন্দনা ১৪১৯—১৪২১ পৃঃ। গঙ্গারামের মহারাষ্ট্র-পুরাণ ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৪২১—১৪২৫ পৃঃ। বৈদ্যগ্রন্থ ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৪২৬—১৪২৭ পৃঃ। জীবন মৈত্রেয়ের ঊষা-হরণ ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৪২৭—১৪২৯ পৃঃ। মদনমোহন-রচিত রাস্তার কবিতা ( ১৮৩৬ খৃঃ ) ১৪৩০—১৪৩২ পৃঃ। কুলীনের সম্বন্ধ-নির্ণয় ( খৃঃ ১৯শ শতাব্দী ) ১৪৩২—১৪৩৫ পৃঃ। ঈশ্বর গুপ্তের বোধেন্দু-বিকাশ ( খৃঃ ১৯শ শতাব্দী ) ১৪৩৫—১৪৪০ পৃঃ।

## কৃষ্ণচন্দ্রীয় যুগ ১৪৪১—.৫ ১ পৃঃ।

রামপ্রসাদ সেনের বিদ্যাসুন্দর ( ১৭১৮—১৭৭৪ খৃঃ ) ১৪৪১—১৪৪৯ পৃঃ। ভারতচন্দ্রের অন্নদামঙ্গল ( ১৭১২—১৭৬০ খৃঃ ) ১৪৪৯—১৪৬৭ পৃঃ। ভারতচন্দ্রের বিদ্যাসুন্দর ( ১৭১২—১৭৬০ খৃঃ ) ১৪৬৮—১৪৭৬ পৃঃ। জয়নারায়ণ সেনের হরিলীলা ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৪৭৭—১৫১২ পৃঃ। জয়নারায়ণের কাশীবর্ণনা ( ১৮০০ খৃঃ ) ১৫১২—১৫২১ পৃঃ।

## প্রাচীন সঙ্গীত ১৫২২—১৬২৯ পৃঃ।

রামপ্রসাদী গান ( ১৭১৮—১৮০৪ খৃঃ ) ১৫২২—১৫৩৮ পৃঃ। আজু গোঁসাই ( ১৭১৮—১৮০৪ খৃঃ ) ১৫৩৮—১৫৩৯ পৃঃ। নিধু বাবুর গান ( ১৭৩৮—১৮২৫ খৃঃ ) ১৫৩৯—১৫৪৭ পৃঃ। কবির গান :—রঘু মুচি ( খৃঃ ১৭শ শতাব্দী ) ১৫৪৮—১৫৪৯ পৃঃ; রাসু নৃসিংহ ( খৃঃ ১৭শ শতাব্দী ) ১৫৪৯—১৫৫১ পৃঃ; গোঁজলা গুঁই ( খৃঃ ১৭শ শতাব্দী ) ১৫৫১ পৃঃ; কেষ্টা মুচি ( খৃঃ ১৭শ শতাব্দী ) ১৫৫১—১৫৫২ পৃঃ; হরু ঠাকুরের গান ( ১৭৩৮—১৮১৩ খৃঃ ) ১৫৫২—১৫৫৮ পৃঃ; নিত্যানন্দ বৈরাগীর গান ( ১৭৫১—১৮২১ খৃঃ ) ১৫৫৮—১৫৫৯ পৃঃ; রাম বসুর গান ( ১৭৮৬—১৮২৮ খৃঃ ) ১৫৫৯—১৫৬৩ পৃঃ; যজ্ঞেশ্বরী ( খৃঃ ২০শ শতাব্দী ) ১৫৬৩—১৫৬৪ পৃঃ; আন্টুনি সাহেবের গান ( খৃঃ ২০শ শতাব্দী ) ১৫৬৪—১৫৬৬ পৃঃ; গদাধর মুখোপাধ্যায়ের গান ( খৃঃ ২০শ শতাব্দী ) ১৫৬৬—১৫৬৯ পৃঃ; কৃষ্ণমোহন ভট্টাচার্য্যের গান (খৃঃ ২০শ শতাব্দী) ১৫৬৯ পৃঃ। দাশরথি রায়ের পাঁচালী (১৮০৪ খৃঃ) ১৫৭০—১৫৭৭ পৃঃ। গোবিন্দ অধিকারীর গান (১৭৯৭ খৃঃ) ১৫৭৭—১৫৮৬ পৃঃ। কৃষ্ণকমল গোস্বামী (১৮১০ খৃঃ) ১৫৮৬—১৬২০ পৃঃ। রঘুনাথ রায়ের গান ( ১৭৫০—১৮৩৬ খৃঃ ) ১৬২০—১৬২১ পৃঃ। রাজা রামমোহন রায়ের গান (১৭৭৪—১৮৩৩ খৃঃ) ১৬২১—১৬২২ পৃঃ। দেওয়ান রামদুলালের গান ( ১৭৮৫—১৮৫১ খৃঃ ) ১৬২৩ পৃঃ। রাধামোহন সেনের সঙ্গীত-তরঙ্গ ( ১৯শ শতাব্দী ) ১৬২৩—১৬২৫ পৃঃ। গোপাল উড়ে ( ১৭৯৭ খৃঃ ) ১৬২৬—১৬২৯ পৃঃ।

## সহজিয়া-সাহিত্য ১৬৩০—১৬৭১ পৃঃ।

জ্ঞানাদি-সাধনা ( খৃঃ ১৭শ শতাব্দী ) ১৬৩০—১৬৩৭ পৃঃ। প্রাচীন দলিল :—প্রথম দলিল ( ১৭১৭ খৃঃ ) ১৬৩৮—১৬৪০ পৃঃ; দ্বিতীয় দলিল ( ১৭৩২ খৃঃ ) ১৬৪১—১৬৪৩ পৃঃ। নরেশ্বর দাসের চম্পক-কলিকা ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৬৪৪—১৬৪৯ পৃঃ। অকিঞ্চন দাসের বিবর্ত্ত-বিলাস (খৃঃ ১৮শ শতাব্দী) ১৬৪৯—১৬৫৫ পৃঃ। রাধাবল্লভ দাসের সহজ-তত্ত্ব (খৃঃ ১৮শ শতাব্দী) ১৬৫৫—১৬৫৮ পৃঃ। চৈতন্যদাস-কৃত রসভক্তি-চন্দ্রিকা বা আশ্রয়-নির্ণয় ( খৃঃ ১৮শ শতাব্দী ১৬৫৮—১৬৬১ পৃঃ। যুগল কিশোর দাস-রচিত প্রেম-বিলাস ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৬৬১—১৬৬৭ পৃঃ। রাধা-রস-কারিকা ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৬৬৭—১৬৭১ পৃঃ।

## প্রাচীন গদ্য-সাহিত্য ১৬৭২—১৮১৯ পৃঃ।

একখানি প্রাচীন পত্র ( ১৫৫৫ খৃঃ ) ১৬৭২ পৃঃ। আদালতের আরজি ( ১৬৮৮ খৃঃ ) ১৬৭৩ পৃঃ। আদালতের আরজি ( ১৬৮৯ খৃঃ ) ১৬৭৩ পৃঃ। বৃন্দাবন-পরিক্রমা (খৃঃ ১৮শ

শতাব্দী) ১৬৭৪—১৬৭৫ পৃঃ। কুলজী-পটী-ব্যাখ্যা ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৬৭৫—১৬৭৭ পৃঃ। জয়নাথ ঘোষের রাজোপাখ্যান (খৃঃ ১৮শ শতাব্দী) ১৬৭৭—১৬৭৯ পৃঃ। কেরি-কৃত কথোপকথন ( ১৮০১ খৃঃ ) ১৬৭৯—১৬৮২ পৃঃ। রামরাম বসুর রচিত রাজা প্রতাপাদিত্য-চরিত্র ( ১৮০১ খৃঃ ) ১৬৮২—১৬৯৮ পৃঃ। রাজীব লোচনের কৃষ্ণচন্দ্র-চরিত ( ১৮১১ খৃঃ ) ১৬৯৮—১৭০০ পৃঃ। মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কারের প্রবোধ-চন্দ্রিকা ( ১৮১৩ খৃঃ ) ১৭০০—১৭২২ পৃঃ। ফিলিক্স কেরির ইংলণ্ডের ইতিহাস ( ১৮১৯ খৃঃ ) ১৭২২—১৭২৭ পৃঃ। রাজ-বিবরণ ( ১৮২০ খৃঃ ) ১৭২৭—১৭৩৪ পৃঃ। শ্রীপ্রমথনাথ শর্ম্মণের নব-বাবু-বিলাস ( ১৮২৩ খৃঃ ) ১৭৩৪—১৭৪০ পৃঃ। ভারতবর্ষে ইংগ্রণ্ডীয়ের দের রাজ-বিবরণ (১৮৩১ খৃঃ) ১৭৪০—১৭৫৩ পৃঃ। রাজা রামমোহন রায়ের বাঙ্গলা রচনা ( ১৭৭৪-১৮৩৩ খৃঃ ) ১৭৫৩—১৭৬৪ পৃঃ। রাসসুন্দরীর জীবনী (খৃঃ ১৯শ শতাব্দী) ১৭৬৪—১৭৮৫ পৃঃ। গোলোকনাথ শর্ম্মার হিতোপদেশ (১৮০১ খৃঃ) ১৭৮৫—১৭৮৭ পৃঃ। মৃত্যুঞ্জয় শর্ম্মার হিতোপদেশ ( ১৮০১ খৃঃ ) ১৭৮৭—১৭৮৯ পৃঃ। সদ্‌গুণ ও বীর্য্যের ইতিহাস ১৭৮৯—১৭৯১ পৃঃ। সাধুভাষায় ব্যাকরণ-সার-সংগ্রহ ( ১৮৪০ খৃঃ ) ১৭৯১—১৭৯৩ পৃঃ। বাঙ্গলা ব্যাকরণ ( ১৯৫০ খৃঃ ) ১৭৯৩—১৭৯৬ পৃঃ। মহর্ষি দেবেন্দ্রনাথের জীবনী ( খৃঃ ১৯শ শতাব্দী ) ১৭৯৬—১৮০৮ পৃঃ। কালাকমল সার্ব্বভৌম-প্রণীত বগুড়া-বৃত্তান্ত ( খৃঃ ১৯শ শতাব্দী ) ১৮০৮—১৮০৯ পৃঃ। ঈশ্বরচন্দ্র গুপ্তের বাঙ্গালা গদ্য ( ১৮১১ খৃঃ ) ১৮০৯—১৮১৬ পৃঃ। অক্ষয় কুমার দত্তের স্ত্রীশিক্ষার প্রয়োজন ( খৃঃ ১৯শ শতাব্দী ) ১৮১৬—১৮১৯ পৃঃ।

## পরিশিষ্ট ১৮২১—১৯০৪ পৃঃ।

রামশঙ্কর দত্তের রামায়ণ ( ১৬৬৫ খৃঃ ) ১৮২১—১৮২৫ পৃঃ। জয়কৃষ্ণ দাসের বৈষ্ণব-দিগ্‌দর্শন (খৃঃ ১৭শ শতাব্দী) ১৮২৫—১৮২৯ পৃঃ। তত্র প্রথম সপিণ্ডাদি বিচার-প্রবৃত্তি (খৃঃ ১৭শ শতাব্দী ) ১৮২৯—১৮৩৪ পৃঃ। লালশশী-বিরচিত কর্ত্তাভজাদের গান ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৮৩৪—১৮৫০ খৃঃ। সমসের গাজির পুঁথি ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৮৫০—১৮৬০ পৃঃ। মায়া-তিমির-চন্দ্রিকা (খৃঃ ১৮শ শতাব্দী) ১৮৬০—১৮৭২ পৃঃ। আনন্দময়ী (খৃঃ ১৮শ শতাব্দী) ১৮৭২—১৮৭৪ পৃঃ। গঙ্গামণি দেবী ( খৃঃ ১৯শ শতাব্দী ) ১৮৭৪ পৃঃ। উজ্জ্বল-চন্দ্রিকা ( ১৭৮৫ খৃঃ ) ১৮৭৫—১৮৮৫ পৃঃ। রাধামাধব ঘোষ-রচিত বৃহৎ সারাবলী ( খৃঃ ১৮শ শতাব্দী ) ১৮৮৫—১৮৯৪ পৃঃ। বিবিধ গান :—কৃষক-কবি কাবেল-কামিনী ( খৃঃ ১৯শ শতাব্দী ) ১৮৯৪—১৮৯৫ পৃঃ; পাগলা কানাই ( খৃঃ ১৯শ শতাব্দী ) ১৮৯৫—১৮৯৬ পৃঃ। বিবিধ প্রাচীন গান ১৮৯৬—১৮৯৯ পৃঃ। শিবদুর্গার প্রাচীন গান ১৮৯৯—১৯০৪।

অনুক্রমণিকা ... ... ১৯০৫—১৯৬৩ পৃঃ।

দুরূহ শব্দার্থ-সূচী ... ... ১৯৬৪—১৯৭৪ পৃঃ।

# বঙ্গ-সাহিত্য-পরিচয়।

## ডাকের বচন।

### বৌদ্ধযুগ—ডাক—খৃঃ ৮ম-১২শ শতাব্দী।

আসামের বড়পেটার ৬।৭ মাইল দক্ষিণে বাউসী পরগণার মধ্যে লোহ নামক একখানি গ্রাম আছে। বড়পেটার লোকেরা এই গ্রামকে 'ডাকের গ্রাম' নামে অভিহিত করিয়া থাকে। আসামে প্রচলিত ডাকের বচনে এই কয়েক পংক্তি পাওয়া যায়,—

"লোহিডাঙ্গরা ডাকের গাওঁ।]
তিনিশ ষাটিটি পুখুরীর নাও॥
* * * *
সেই গাওঁত উপজিল ডাক॥"

আসামবাসীরা বলিয়া থাকেন, এই 'লোহ'ই সেই প্রাচীন 'লোহি-ডাঙ্গরা' নামের রূপান্তর। লোহগ্রামে এখনও ক্ষুদ্র ক্ষুদ্র অনেকগুলি পুষ্করিণী আছে এবং সেই সকল পুষ্করিণীর পাড়ে প্রাচীন বসতির চিহ্ন দেখা যায়। এক সময় যে এই গ্রাম বিশেষ সমৃদ্ধ ছিল, এবং একটা বড় রাস্তা এস্থান হইতে কোচবিহার পর্য্যন্ত বিস্তৃত ছিল, এখনও তাহার চিহ্ন আছে। কথিত আছে, ডাকের পিতা জাতিতে কুম্ভকার ছিলেন। প্রথমে তাঁহার সন্তান ছিল না। কিছুদিন পরে মিহির নামক জ্যোতির্ব্বিদ্ কামাখ্যা দর্শনার্থ কামরূপ যাইবার পথে এই লোহগ্রামে উপস্থিত হন। ডাকের

মাতা শাশুড়ীর আদেশে পুত্রকামা হইয়া তাঁহার সেবা করেন। মিহির সেবায় তুষ্ট হইয়া পুত্রবর দিয়া চলিয়া যান। যথাকালে ডাক ভূমিষ্ঠ হন। প্রবাদ এই, ডাক জন্মিয়াই মাতাকে ডাক দিয়া নবপ্রসূতি ও সদ্যঃপ্রসূত সন্তানের লালন-পালন সম্বন্ধে উপদেশ করেন—এই নিমিত্ত তাঁহার নাম 'ডাক' হয়।

"উপজিয়ে মায়কো দিলে ডাক।
সেই সে কারণে তার নাম থৈলা ডাক॥"

মিহির আর একবার লোহিডাঙ্গরা গ্রামে আগমন করেন এবং ডাকের অসাধারণ প্রতিভার পরিচয় পাইয়া পরম প্রীত হন। প্রবাদ এই যে, ডাক অল্প বয়সেই জলে ডুবিয়া মারা যান। ডাকের বচনে নিম্নলিখিত বিষয়গুলি আছেঃ—নীতি-প্রকরণ, রন্ধন-প্রকরণ, জ্যোতিষ-প্রকরণ, ক্ষেত্র-প্রকরণ, গৃহিণী-লক্ষণ, কৃষি-লক্ষণ, বৃষ-লক্ষণ, বর্ষা-লক্ষণ, পরিত্যাগ-কথন।

আসাম-প্রচলিত ডাকের জন্ম-সম্বন্ধীয় প্রবাদগুলি কতদূর বিশ্বাস-যোগ্য তৎসম্বন্ধে আলোচনা করা উচিত। জ্যোতিষ-সম্বন্ধে কৃতিত্বের নিমিত্ত ডাককে বরাহমিহিরের সঙ্গে সংশ্লিষ্ট করিয়া জনসাধারণের প্রবাদ রচনা করা আশ্চর্য্য নহে। খনার সম্বন্ধেও সেইরূপ প্রবাদ প্রচলিত আছে। প্রধান শিবভক্তকে শঙ্করের অবতার, কৃষ্ণভক্তকে চৈতন্যের অবতার প্রতিপন্ন করিয়া বহু কাহিনী এদেশে রচিত হইয়াছে। জ্যোতিষ সম্বন্ধেও ডাককে সেইরূপ বরাহমিহিরের অবতার কল্পনা করা অসম্ভব নহে। আসামী ভাষা ও সাহিত্যের ইতিহাস লেখক শ্রীযুক্ত দেবেন্দ্রনাথ বেজবড়ুয়া এই সমস্ত উপাখ্যান নির্ব্বিচারে বিশ্বাস করিয়া বরাহমিহিরের সময়ানুসারে ডাকের সময়ও খৃষ্টীয় ষষ্ঠ শতাব্দী বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। বরাহ-মিহিরের সময় সম্বন্ধে বিস্তর মতভেদ আছে। জ্যোতির্ব্বিদাভরণের সময়-নির্দ্দেশ অনুসারে তিনি ২৪ বিক্রম-সম্বতে বিদ্যমান ছিলেন। পৃথুস্বামি-কৃত ব্রহ্মগুপ্তের টীকায় লিখিত আছে ৫০৯ শকে বরাহমিহির স্বর্গারোহণ করিয়াছেন। হলমঞ্জরীতে বরাহমিহিরের সময় দ্বিতীয় বিক্রম-সম্বৎ বলিয়া উল্লিখিত হইয়াছে। কিন্তু বরাহমিহির স্বয়ং তাঁহার বৃহজ্জাতকে যে সময় নির্দ্দেশ করিয়াছেন আমরা তাহাই গ্রাহ্য মনে করি। ৪২৭ শকের শুক্ল প্রতিপদ মঙ্গলবার ধরিয়া তিনি অহর্গণ স্থির করিয়াছেন। ইহাই সম্ভবতঃ তাঁহার বৃহজ্জাতক রচনার সময়। অতএব উহা ৫০৫ খৃষ্টাব্দ হইল। ডাক যদি সত্য সত্যই ইঁহার বর-পুত্র হইয়া থাকেন, তবে তাঁহার সময় খৃষ্টীয় ষষ্ঠ শতাব্দীর প্রথম ভাগ দাঁড়ায়। কিন্তু আমরা পূর্ব্বেই বলিয়াছি,

এই উপাখ্যান আমরা বিশেষ প্রমাণ ব্যতীত গ্রহণ করিতে প্রস্তুত নহি। শাকদ্বীপি-ব্রাহ্মণগণের এক শাখার উপাধি মিহির ছিল। এই মিহির হইতে উদ্ভূত 'মির' ও 'মের' এই দুই উপাধিই এখনও তাঁহাদের মধ্যে প্রচলিত দেখা যায়। মিহির নামক জ্যোতির্ব্বিদ্ পাইলেই যে আমরা তাঁহাকে বরাহমিহির বলিয়া মনে করিব, তাহার কোন কারণ নাই। পরবর্ত্তী লোকেরা বরাহমিহির এবং এই উপাখ্যানোক্ত মিহিরকে অভিন্ন-ব্যক্তি বলিয়া কল্পনা করিয়াছে; বিশেষ প্রমাণাভাবে তাহা কখনই গ্রাহ্য হইতে পারে না। বিশেষতঃ এই উপাখ্যানে ডাককে কুম্ভকার জাতীয় বলা হইয়াছে; অথচ বাঙ্গালায় প্রচলিত প্রবচনে অনেক স্থানে "ফুট ভাষে ডাক গোয়ালে" এই পদ দৃষ্ট হয়। নেপালে যে 'ডাকার্ণব তন্ত্র' ও 'বজ্রডাক তন্ত্র' প্রভৃতি তন্ত্র প্রাপ্ত হওয়া গিয়াছে এবং যাহাতে ডাকের বচনের অনুরূপ প্রবচনমালা উদ্ধৃত পাওয়া যায়, তাহা ডাকিনী তন্ত্রের মতই বজ্রডাক সম্প্রদায়ের রচিত বলিয়া মনে হয়। ডাক শব্দ ডাকিনী শব্দের পুংলিঙ্গ এবং ডাক ও ডাকিনী বৌদ্ধ তান্ত্রিকের শ্রেণী-বিশেষ হওয়াই অধিক সম্ভবপর। ডাক যদি প্রকৃতই কোন ব্যক্তি-বিশেষের নাম হইয়া থাকে, তবে তাঁহার জন্মস্থান বড়পেটা হওয়া আশ্চর্য্য নহে। প্রাচীন কালে জলপাইগুড়ী হইতে ব্রহ্মদেশের সীমান্ত পর্য্যন্ত বিস্তৃত জনপদ প্রাগ্‌জ্যোতিষপুরের অন্তর্গত ছিল, সুতরাং বর্ত্তমান বঙ্গদেশের অনেকাংশ প্রাগ্‌জ্যোতিষপুরের মধ্যবর্ত্তী ছিল। ডাকের বচন বাঙ্গালার ঘরে ঘরে প্রচলিত। পাল-রাজাদের সময় কামরূপ বঙ্গদেশেরই অন্তর্গত ছিল; পাল-রাজগণের প্রতিনিধি-রাজপুরুষের তাম্রশাসন ঐ দেশ হইতে পাওয়া গিয়াছে। এই কারণে ডাককে বঙ্গীয় মনীষিগণের মধ্যে গ্রহণ করায় কোন আপত্তি হইতে পারে না। চাঁদ সওদাগরের বাসস্থান বঙ্গদেশ এবং আসামের বহুসংখ্যক গ্রামে নির্দ্দিষ্ট হইতে আমরা দেখিতে পাই,—সেই সেই গ্রামে এখনও তৎসংক্রান্ত বহু প্রবাদ প্রচলিত আছে। ডাকের জন্মভূমি-সংক্রান্ত প্রবাদ সেইরূপ কল্পনা-মূলক কিনা তাহা বলা যায় না, কিন্তু যখন ডাকের জন্মস্থান বলিয়া অপর কোন গ্রাম এখনও দাবী করে নাই, তখন লোহগ্রামকে সেই গৌরব দিতে আমাদের আপত্তি নাই। কিন্তু এতদ্দেশের ভিন্ন ভিন্ন স্থানে তদ্রূপ অন্যান্য কি কি কাহিনী প্রচলিত আছে তাহা না জানা পর্য্যন্ত আমরা নিঃসংশয় হইতে পারি নাই। বরাহমিহিরের উপাখ্যান সম্বন্ধে আমাদের আপত্তি আছে। ভাষার নমুনা দেখিয়া ডাক ও খনার বচনকে আমরা খৃষ্টীয় ৮ম-১২শ শতাব্দীর রচনা বলিয়া মনে করিয়াছি। (বঙ্গভাষা ও সাহিত্য, ৩য় সং, ৭৮-৮৫ পৃষ্ঠা দ্রষ্টব্য)। এই মত পরিবর্ত্তন

করিবার যথেষ্ট কারণ এখনও পাই নাই। ডাকের বচনের অনেকাংশ অত্যন্ত দুর্ব্বোধ, যথা :—

"আদি অন্ত ভুঝসি।
ইষ্ট দেবতা যেহ পূজসি॥
মরণের যদি ডর বাসসি।
অসম্ভব কভু না খায়সি॥"
"বুন্দা বুঝিয়া এড়িব লুণ্ড।
আগল হৈলে নিবারিব তুণ্ড॥" ইত্যাদি।

ডাক ও খনার বচন শুধু বঙ্গদেশে নহে, এখনও উড়িষ্যায়ও প্রচলিত আছে। বহু-প্রচলন-হেতু ইহাদের ভাষা পরবর্ত্তী কালে যে অনেকটা পরিবর্ত্তিত হইয়াছে, তাহা অস্বীকার করিবার উপায় নাই; তবে আদিম রচনার চিহ্ন এখনও অনেক স্থলে বিদ্যমান আছে।

সন্তান-জন্মের পর।

জন্মমাত্র বলে ডাক।
পো এড়িয়া পোআতি রাখ॥ (১)
ধুইআ পৌচ্ছআ দিহ কোলে।
যবে ফুল নাম্বিবেক ভালে॥
নাড়ি ছেদিআ দিহ জয়।
ডাক বলে এই হয়॥

অথ ধর্ম্ম-প্রকরণ।

ধর্ম্ম করিতে যে জন জানি।
পুখর দিআ রাখিও পানি॥
অশ্বত্থ রোপে বড় কর্ম্ম।
মণ্ডপ দেএ অশেষ ধর্ম্ম॥
অন্ন বিন্ন (২) নাহি দান।
ইহার পর ধর্ম্ম নাহি আন॥

অথ রন্ধন-প্রকরণ।

নিমপাতা কাসন্দির ঝোল।
তেলের ওপর দিয়া তোল॥
পলতা শাক রুহি মাছ।
বলে ডাক বেঞ্জন সাছ (৩)॥
মদ্গুর মৎস্য দাএ কুটিয়া।
হিঙ্গ আদা লবণ দিয়া॥
তেল হলদি তাহাতে দিব।
বলে ডাক বেঞ্জন খাব॥
পোনা মাছ জামিরের রসে।
কাসন্দি দিআ যে জন পরশে॥
তাহা খাইলে অরুচ্য পালাএ।
আছুক মানবের কথা
দেবের লোভ যাএ॥
ইচিলা (৪) মাছ তৈলে ভাজিয়া
পাতি লেবু তাতে দিয়া॥
যাহাতে দেই তাতে মেলে।
হিঙ্গ মরিচ দিহ ঝোলে॥
চালু দিহ যত তত।
পানী দিহ তিন যত॥ (৫)

---

(১) সন্তানকে ত্যাগ করিয়া প্রসূতির প্রতি মনোযোগী হও।
(২) বিনা। (৩) সাছ=সাঁচা=সত্য। (৪) চিংড়ী।
(৫) চাউল যত দিবে তাহার তিন গুণ জল দেওয়া উচিত।

ভাত উতলাইলে দিহ কাটী।
তবে দিহ জ্বাল ভাটী॥ (১)
বড় ইতিলা দাএ কুটি।
হিঙ্গ দিয়া তেলে ভাজি॥
উলটি পালটি দিহ পীট।
হই খাইলে যোজন দিট॥ (২)

রৌদ্রের বেলা বুনি আইসে।
আমন ভাত কাসন্দি চোষে॥
পোড়া মাছে লবণ প্রচুর।
আর বেগুনে পেলাহ দুর॥
পাকা তেতলি বৃদ্ধ বোয়াল।
অধিক করিআ দিহ জ্বাল॥

কাটী দিআ করিহ ঝোল।
খাবার বেলা মাথা নাহি তোল॥

পিতা-পুত্রের কলহ।

বাপে পোয়ে কন্দল বাজে।
তা বিচারে অবুধ রাজে॥

ব্রাহ্মণ-শূদ্রের বিচার।

শূদ্র যদি ব্রাহ্মণ মারে।
কোন্ মূঢ়ে তা বিচারে॥ (৩)

প্রায়শ্চিত্ত।

সজ্জন যবে গরু মারে।
পরের নারী স্থাপ্য হরে॥
বার বৎসর ভিক্ষা মাগে।
শেষে ভ্রমিয়া নাহে গাঙ্গে॥
প্রায়শ্চিত্ত করিয়া যায়।
যাহার পাপ তাকে সি (৪) পায়॥

## অথ বসতি-প্রকরণ।

আনহি বসত আনহি চাষ।
বলে ডাক তাহার বিনাশ॥ (৫)
রাজার কাজ যে না বোঝে।
সেই জন আপনি মজে॥

যথা রাজা পালে।
তথা বসতি ভালে॥
ধন সম্পদ ঠাকুরাল পাই।
নিত্য রাজা সেবিতে চাই।

---

(১) তখন জ্বাল একটু হ্রাস করিবে।

(২) এইরূপ হইলে, অর্থাৎ এই ভাবে প্রস্তুত হইলে, তাহা খাইলে চক্ষের দৃষ্টি এক যোজন পর্য্যন্ত যায়, অর্থাৎ চক্ষু ভাল হয়।

(৩) বুদ্ধিহীন রাজাই পিতা-পুত্রের কলহের বিচার করিতে যান। শূদ্র যদি ব্রাহ্মণকে প্রহার করে, তবে এরূপ গুরুতর অপরাধ হয় যে, তাহা পার্থিব কোন বিচারকের পক্ষে বিচার করিতে যাওয়া মূর্খতা, অথবা বিচার না করিয়াই শ্রবণমাত্র তাহার শাস্তি দেওয়া উচিত। (৪) সি=সে।

(৫) এক স্থানে বাড়ী এবং অপর স্থানে কৃষিক্ষেত্র হইলে কৃষক নষ্ট হয়।

রাজা সেবিব এক মনে।
যেন রাজা ভাল জানে॥
যেন রাজা যেন দেশ।
তা দেখিয়া করিহ ভেশ॥
আনহি বসতি আনহি গোয়ালি।
হেন বসতের কি বাউলি॥ (১)
রাজ-কাজ যে না বুঝে।
তা না পাঠাব দেওয়ানের মাঝে॥(২)
মনে যদি লই কসর।
পোখরি পাহাড়ে (৩) তুলিও ঘর॥

## অথ গৃহিণী-লক্ষণ।

মিঠ রান্ধে সরুআ কাটে। (৪)
সে গৃহিণীতে ঘর না টুটে॥
যে কিছু মধুর বলে।
স্বামীর বোল শিরে ধরে॥
সুশীলা শুদ্ধ বংশে উৎপত্তি।
মিঠ বোল স্বামীতে ভকতি॥
আয় ব্যয় করে শাশুড়ীকে পূজে।
* * * *
সর্ব্বকাল স্বামীকে পূজে।
তাহাকে ধর্ম্ম আপনি যুঝে॥ (৫)
রৌদ্রে কাঁটাকুটায় রান্ধে।
খড় কাঠ বর্ষাকে বান্ধে॥ (৬)
ফুট ভাষে ডাক গোয়ালে।
এ গৃহিণীতে ঘর না টলে॥
চড়কা পীড়ি চড়ক ধুতী।
রান্ধে বাড়ে গায় না লাগে কালী॥
স্বামীর সেবা সাঁজে বাতি।
বলে ডাক লক্ষ্মীর স্থিতি॥
আতিথ্য দেখিয়া মরে লাজে।
তবু তার পূজায় লাগে॥
অল্পে অল্পে লোক ভুঞ্জায়ে।
* * * *
কাথে কলসী পানীকে যায়।
হেট মুণ্ডে কাকেহো না চায়॥
যেন যায় তেন আইসে।
বলে ডাক গৃহিণী সেই সে॥

---

(১) এক স্থানে বাস করিবার ঘর এবং অন্য স্থানে গোয়াল, ইহা পাগলের বাস করিবার উপযুক্ত। অর্থাৎ নিজের ঘরের নিকট গৃহস্থ গোয়াল রাখিবে।

(২) তাহাকে রাজসভায় পাঠাইতে নাই।

(৩) পাড়ে।

(৪) সরুআ=সরু। যে গৃহিণী ছোট ছোট কাঠে অর্থাৎ অতি অল্প কাঠ খরচ করিয়া সুমিষ্ট রন্ধন করিতে পারেন।

(৫) ধর্ম্ম তাহার হইয়া যুদ্ধ করেন, অর্থাৎ তাহার পক্ষ আশ্রয় করেন।

(৬) বর্ষাকে=বর্ষার জন্য। বর্ষাকালের জন্য খড় কাঠ তুলিয়া রাখে।

## অথ কুগৃহিণী-লক্ষণ ।

গৃহিণী হইয়া রোষে বোলে ।
স্বামীর পীড়ি পায় টালে ॥
ঘর নাশে অল্প কালে ।
ফুট ভাষে ডাক গোয়ালে ॥
প্রভাত কালে নিদ্রা যায় ।
বাসি শয্যা সূর্য্য পায় ॥
উদয় হৈলে ছড়া (১)
সাঁজ হৈলে ভাড়া (২) ।
তা গৃহিণীর ধরিয়া মুখ পোড়া ॥
যে গৃহিণী আয়ুদড় (৩) মুণ্ডী ।
খায় দায় না পালে হাণ্ডী (৪) ॥
ফেলায় খায় সব প্রচুর ।
বলে ডাক নিকলহ দূর ॥
হেন স্ত্রীয়ে যাহার বাস ।
খায় দায় উজাড়ে বাস ॥
উচিত বলিতে পাড়ে গালি ।
পোয়ে ঝিয়ে (৫) হয় বে-আলি (৬)॥
কান্দনা শুনিয়া বাহির হয় । (৭)
নাটে গীতে ধাইয়া যায় ॥

এ নারীতে যাহার বাস ।
তাহার কেন জীবনের আশ ॥
অতিথি দেখিয়া কোপ-মনে ।
গালি দেয় অতিথ শুনে ॥
ভাল দ্রব্য আপনে খায় ।
* * * *
যে গৃহিণী আয় ব্যয় না বুঝে ।
বোল বলিতে উত্তর যুজে ॥
ভাল বলিতে রোষ করে ।
তাহারে স্বামী কেন থাকে ঘরে ॥
রৌদ্রে রান্ধে কাঠে খড়ে ।
বর্ষাকালে চাল আচড়ে ॥ (৮)
* * * *
তথা লক্ষ্মী ছাড়েন তথন ॥
এক বলিতে দুবোল বলে ।
স্বামীর শয্যা পায় টালে ॥
কিছু বলিতে পাড়ে গালি ।
তাহার স্বামী কেনে
নহে ভিখারী ॥

---

(১) সূর্য্যোদয়ের পরে ছড়া দেওয়া ।

(২) ধান ভানা ।

(৩) আয়ুদড়, আউদড় = আলুলায়িত । আয়ুদড় শব্দ হইতে যদি উদ্‌লা শব্দ আসিয়া থাকে তবে তাহার অর্থ—অনাবৃত ।

(৪) হাণ্ডী পালন না করে অর্থাৎ যত্নপূর্ব্বক হাঁড়ীরক্ষা না করে ।

(৫) পোয়ে ঝিয়ে = পুত্র এবং কন্যার প্রতি ।

(৬) বে-আলি = বিরুদ্ধ ।

(৭) সুশীলা রমণী কান্না শুনিয়া উৎসুকভাবে বাহিরে আসিবেন না ।

(৮) কাঠ খড় রৌদ্রের সময় পোড়াইয়া বর্ষাকালে যে গৃহিণী চালের খড় জ্বালিয়া রাঁধে ।

## অথ স্ত্রীদোষ-লক্ষণ।

অতি দীঘলী হয় রাণ্ডী (১)।
নির্দ্ধন হয়ে নাণ্ডা-মুণ্ডী (২)॥
পিঙ্গল আখি চপল মতি।
ওঠ (৩) ডাগর অলক্ষণ জাতি॥
পেট পীঠ উচ ললাট।
তা দেখিয়া ছাড়িহ বাট॥
দেয়র বধে স্বামী মারে।
বলে ডাক আর কিবা করে॥
নাক বাজে যার নিদ্রা গেলে।
সবাকে রুষিয়া বোল বলে॥
ভূমি কাঁপে যার পাএর ঘায়।
আছুক স্বামীর কাজ * খায়॥
ঘরে স্বামী বাহিরে বৈসে।
চারি পানে চাহে মুচকি হাসে॥
হেন স্ত্রীয়ে যাহার বাস।
তাহার কেন জীবনের আশ॥
যাহার ঘরে নাহি ঢেঁকি মূষল।
সে বহু ঝির নাহিক কুশল॥
বলে ডাক শুন সার।
পরের ঘরে উপজে জার॥ (৪)
যত হয় কলা কাপাসে।
তত হয় সরিষা মাষে॥
যথা কলা কাপাসে বাড়ী।
তথা লুব্ধ বহু ঝিয়ারী॥
ফুট ভাষে ডাক গোয়ালে।

*  *  *  *

যাহার বহু ঝি দূর যান্তি।
তাহার নিকটে বসে অসতী॥
ঘরে আখা বাহিরে রান্ধে।
অল্প কেশ ফুলাইয়া বান্ধে॥
ঘন ঘন চাহে উলটিয়া ঘাড়।
বলে ডাক এ নারী ঘর উজাড়॥
পানী ফেলিয়া পানীকে যায়। (৫)
পরপুরুষ পানে আড় চক্ষে চায়॥
বাতি বুলে গীত গায়।

*  *  *  *

ওড়ন(৬) কাড়ে(৭) বলে সানে(৮)।
তাক লইয়া ঘর কেনে॥
যে নারী দিনে নিদ্রা যায়।
গালি দিলে রোষ করিয়া যায়॥
চিড়িপো (৯) কাহাকে না পুছে।
ডাক বলে বিভা কৈলে মিছে॥
নিয়ড় পোখরী দূরে যায়। (১০)
পথিক দেখিয়া আড় চক্ষে চায়॥

---

(১) রাণ্ডী=রাঁড়ী=বিধবা।

(২) নেড়া মাথা অর্থাৎ যাহার মাথায় অল্প কেশ থাকায় মাথা প্রায় কেশশূন্য। (৩) ওঠ=ওষ্ঠ।

(৪) অপরের গৃহেই রমণীগণের স্বভাব নষ্ট হওয়ার সম্ভাবনা।

(৫) পুনরায় বাহিরে যাইবার অভিপ্রায়ে তোলা জল ফেলিয়া দিয়া জল আনিবার ছলে বহির্গত হয়।

(৬) ওড়ন=উত্তরীয় বসন।

(৭) কাড়ে=বলপূর্ব্বক গ্রহণ করে।

(৮) সানে—ইঙ্গিতে কথা বলে। (৯) ছেলেপিলে।

(১০) পুকুর নিকটে, তথাপি জল আনিতে দূরে যায়।

পরপুরুষকে আড় চক্ষে চাহি।
পরসম্ভাষে বাটে রহি॥
এ নারী ঘরে না থুই।
রাণ্ডী হইয়া ভোগরাই (১)॥
হাসিয়া চাহে আড় দৃষ্টি।
বলে ডাক সেই নষ্টী॥
যথা বাড়ী বাটে বাট।
যুবতী হইয়ে যায় হাট॥

*　　*　　*　　*

*　　*　　*　　*

বরিষাতে বিনি ছাতাতে যায়।
পানী দেখিয়া তরাসে ধায়॥
সিয়া পাতে (২) খায় দুধ।
বলে ডাক সে বড় অবুধ (৩)॥
যে নারী কাটন নাহি কাটে।
রাতি পোহাইলে
পোপানকে সাটে (৪)॥
কিছু বলিতে যায় রোষে।
ডাক বলে পুরুষ দোষে॥

*　　*　　*　　*

*　　*　　*　　*

নৌকা থাকিতে যে সান্তরে।
বলে ডাক মো কি সাধবু তারে॥
মিছা কাজে গাছে চড়ন।
তাহার মরণ যথন তথন॥

যে পরের ঋণে লাগা হয়।
ব্রাহ্মণ হইয়া শূদ্রাণীর খায়॥

*　　*　　*　　*

বলে ডাক তার বিনাশ॥
বেশ্যা হইয়া লাজউলী (৫)।
মুখ পোড়াহ তার আগুন জ্বালি॥
চোর গাই বাঁঝি (৬) ছাগলী।
ঘরে আছে দুষ্টা মেহলী (৭)॥
খল পড়শী পো মুরুখ।
বলে ডাক এ বড় দুঃখ॥
বিনি চুণে গুয়া খায়।
ভাত হৈলে রোষ করিয়া যায়॥
ঘাট এড়িয়া অঘাটে নায়।
মাগ মরলে শ্বশুর বাড়ী যায়॥
সে কান্দিয়া রাত্রি পোহায়।

*　　*　　*　　*

এ চারিজন মৈলে নাহিক দোষ॥
ঈশ্বরের (৮) স্ত্রী সনে করে পরিহাস।
গাভুর বয়সে যাতে কাশ॥ (৯)
গুরুজনকে করে উপহাস।
বলে ডাক তার নাই জীবনের আশ॥
না থুইব (১০) যে গুরু মারে।
না থুইব যে স্ত্রী জার করে॥
পরের বাড়ীতে যাহার বাড়ীয়ালী।
দুই স্ত্রীয়ে যথা কন্দলী॥

---

(১) ভোগী।　　(২) ছেঁড়া পাতে।
(৩) অবোধ।
(৪) পোপানকে = পোলাপানকে = সন্তানদিগকে। সাটে = শাসন করে।
(৫) লজ্জাবতী।　　(৬) বন্ধ্যা।
(৭) মহিলা।　　(৮) ঈশ্বর = গুরু।
(৯) গাভুর = যৌবন। যৌবন সময়ে যাহার কাশের ব্যারাম হয়।
(১০) থুইব = রাখিব।

চোর সেবক চোরা গাই।
থল পরণী দুষ্ট ভাই॥
দুষ্টা নারী পুত্র জুয়ার (১)।
বলে ডাক পরিহাস সার॥

বুড়া গরু বস্ত্র পুরাণ।
চোর গাই গান্ধিচুষা-ধান (২)॥
যে বিচে (৩) সেই সিয়ান।
ইহা বিচিতে না পুছিব আন॥ (৪)

---

# খনার বচন।

## বৌদ্ধযুগ—খনা—খৃঃ ৮ম-১২শ শতাব্দী।

ডাকের ন্যায় খনার সম্বন্ধেও অনেক প্রবাদ প্রচলিত আছে। সেই সকল প্রবাদ বিশ্বাসযোগ্য বলিয়া মনে হয় না। খনা মিহিরের স্ত্রী ছিলেন বলিয়া উক্ত আছে। যখন শাক-দ্বীপি-ব্রাহ্মণগণের এক শাখার উপাধিই মিহির ছিল, তখন ঐ উপাধিবিশিষ্ট ব্যক্তি পাইলেই প্রসিদ্ধ জ্যোতির্ব্বিদ্ বরাহমিহিরের সঙ্গে তাঁহাকে সংশ্লিষ্ট করা যুক্তিযুক্ত নহে। খনা-সংক্রান্ত উপাখ্যানসমূহ হইতে আমরা এই কয়েকটি তত্ত্ব পাইতেছি:— খনার পিতার নাম অটনাচার্য্য ছিল;—এ সম্বন্ধে খনার নিজেরই বচন আছে—

"আমি অটনাচার্য্যের বেটি।
গণতে গাঁথতে কারে বা আঁটি (৫)॥

খনার জন্মস্থান রাক্ষস-দেশ বলিয়া কথিত আছে। রাজ-তরঙ্গিণীতে "বঙ্গ-রাক্ষসৈঃ" পদ দ্বারা প্রমাণিত হয়, বঙ্গদেশেরই এক সময়ে সেই প্রসিদ্ধি ছিল। খনার বচন বঙ্গভাষায় প্রাপ্ত হওয়ায় খনার মাতৃ-ভাষা যে বঙ্গভাষা ছিল, তৎসম্বন্ধে আপত্তির কারণ দেখা যায় না। তাঁহার

---

(১) যে জুয়া খেলে।

(২) গান্ধিপোকায় যে ধানকে চুষিয়া সার-শূন্য করিয়া ফেলে।

(৩) বিচে = বেচে = বিক্রয় করে।

(৪) ইহা বিক্রয় করিতে কাহাকেও জিজ্ঞাসা করিবার প্রয়োজন নাই, অর্থাৎ যত শীঘ্র বিক্রয় হয় ততই মঙ্গল।

(৫) আঁটি = ভয় করি।

জন্মস্থান বঙ্গের যে কোন পল্লীতেই থাকুক না কেন, তিনি ও তাঁহার স্বামী মিহির যে এক সময়ে চন্দ্রকেতু রাজার আশ্রয়ে চন্দ্রপুর নামক স্থানে বহুদিন বাস করিয়াছিলেন, তৎসম্বন্ধে সন্দেহের বিশেষ কারণ নাই। এই চন্দ্রপুর গ্রাম এখন বিলুপ্ত-সংজ্ঞ হইয়া বৃহৎ ভগ্নাবশেষে পরিণত। বারাশত হইতে ৭ ক্রোশ পূর্ব্বে দেউলি নামক পল্লী বিদ্যমান আছে। এই গ্রাম রাজা চন্দ্রকেতুর গড়ের মধ্যেই অবস্থিত। এই স্থানে বহুদূর ব্যাপিয়া রাজা চন্দ্রকেতুর জাঙ্গাল দৃষ্ট হয়;—ইহাই পূর্ব্বে চন্দ্রপুর নামে অভিহিত ছিল। রাজ-নিকেতনের ভগ্নাবশেষ হইতে পশ্চিমে একটু দূরে ৩০।৩৫ হাত উচ্চ একটা মৃত্তিকা-স্তূপ দৃষ্ট হয়। এই স্থানে মিহির ও খনার আবাস-বাটী ছিল বলিয়া এতদ্দেশীয় সকলের ধারণা। খনা ও মিহির সম্বন্ধে নানারূপ উপাখ্যান ও প্রবাদ এই অঞ্চলে প্রচলিত আছে। চন্দ্রকেতুর গড়ে প্রাপ্ত তাম্রনির্ম্মিত বলয়ের দুই খণ্ড সম্প্রতি সাহিত্য-পরিষৎ-মন্দিরে রক্ষিত হইয়াছে। [ সাহিত্য-পরিষৎ-পঞ্জিকা—১৩১৮ সন—১৪ পৃঃ দ্রষ্টব্য ] ডাক ও খনার বচনে কৃষকদিগের সম্বন্ধে উপদেশই অধিক। বঙ্গীয় কৃষকদিগের এইগুলিই প্রাচীনতম ছড়া এবং ইহা তাহাদের নিজস্ব। আমরা উহাদিগকে সামসময়িক ও ৮০০—১২০০ খৃষ্টাব্দের মধ্যে রচিত বলিয়া অনুমান করিয়াছি (১)। কিন্তু আদি-যুগের ভাষার চিহ্ন এই সকল প্রবচনে বিদ্যমান থাকা সত্ত্বেও মোটের উপরে যে ইহাদের ভাষা অনেকাংশে পরিবর্ত্তিত হইয়াছে, তাহাও আমরা পূর্ব্বেই উল্লেখ করিয়াছি। প্রাচীন রচনার চিহ্ন যে এই সব বচনে এখনও আছে, তাহার উদাহরণস্বরূপ নিম্নে দুটি অংশ উদ্ধৃত করিলাম।

[ ১ ]

"আষাঢ়ে কাড়ান নাম্‌কে।  
শ্রাবণে কাড়ান ধান্‌কে॥  
ভাদরে কাড়ান শীষকে।  
আশ্বিন কাড়ান কিস্‌কে॥"

[ ২ ]

"আঘণে পৌটি।  
পৌষে ছেউটি॥  
মাঘে নাড়া।  
ফাল্গুনে ফাঁড়া॥"

এই ভাষা যে কতকটা দুর্ব্বোধ, তাহা অবশ্যই স্বীকার করিতে হইবে।

---

(১) বঙ্গভাষা ও সাহিত্য, ৩য় সং, ৭৮—৮১ পৃঃ।

### লগ্ন-নির্ণয়।

কি শ্বশুর মনে গণ।
লগ্ন-মান কর দুনো॥
দণ্ডে পল পলে বিপল।
চাইয়া দেখ লগ্ন সকল॥

### চন্দ্রগ্রহণ।

যে যে মাসের যে যে রাশি।
তার সপ্তমে থাকে শশী॥
সেই দিন যদি হয় পৌর্ণ-মাসী।
অবশ্য রাহু গ্রাসে শশী॥

### পীড়ার পরিণাম-বিচার।

আসিয়া দূত দাঁড়ায় কোণে।
কথা কহে ঊর্দ্ধ নয়নে॥
শিরে পৃষ্ঠে বুকে হাত।
সেই দূতে পুছে বাত॥
কুটা ছিঁড়ে করে খাই।
খনা বলে ফুরাল আই॥ (১)

অশুভ বার্ত্তা যে জন ভণে।
তাহার মুখে যে জন শুনে॥
তিথি বার করে এক।
সাতে হরে পরমায়ু দেখ॥
এক তিন থাকে বাণ।
যম-ঘর হৈতে টেনে আন॥
দুই চারি থাকে ছয়।
অবশ্য তার মৃত্যু হয়॥

### যাত্রা।

দ্বাদশ আঙ্গুল করি কাঠি।
সূর্য্য-মণ্ডলে দিয়া দিঠি॥
রবির চৌদ্দ সোমের ষোল।
পঞ্চদশ মঙ্গলের ভাল॥
বুধ সতের গুরু আঠার।
শুক্র শনি বারো বারো॥
এ যাত্রায় যে জন যায়।
সংবৎসরের ফল
এক দিনে পায়॥ (২)
হাঁচি জেঠি পড়ে যার।
শত গুণে লভ্য হয় তার॥ (৩)

উত্তরে হস্তা দক্ষিণে শ্রবণা।
পূর্ব্বে অশ্বিনী না কর গমনা॥
পশ্চিমে যাইতে রোহিণী রোষে। (৪)
হরি হর ব্রহ্মা বাহুড়ে না আইসে॥ (৫)

---

(১) যদি সংবাদদাতা হস্তে কুটা ছিঁড়িয়া তাহা চর্ব্বণ করিতে করিতে প্রশ্ন করে, তবে রোগীর আয়ু ফুরাইয়াছে বুঝিতে হইবে।

(২) বার অঙ্গুলী পরিমাণ কঞ্চী বা সরু বাখাড়ী রৌদ্রের সময় দাঁড় করিয়া ধরিলে তাহার ছায়ার পরিমাণ যত অঙ্গুলী হইবে, তদনুসারে শুভযাত্রা বিচার্য্য। ঐ ছায়ার পরিমাণ যখন রবিবারে চৌদ্দ অঙ্গুলী, সোমবারে ষোল আঙ্গুলী, মঙ্গলবারে পনেরো অঙ্গুলী ইত্যাদি হইবে, তখন যাত্রা শুভ বলিয়া জানিবে।

(৩) যাত্রাকালে সাধারণতঃ হাঁচিতে বা টিক্‌টিকীর শব্দে যাত্রা অসিদ্ধ হয়; কিন্তু পূর্ব্বোক্তরূপে শুভ-যাত্রা স্থিরীকৃত হইলে ঐ সমস্ত অশুভ লক্ষণ বিশেষ লাভজনক হইয়া দাঁড়ায়।

(৪) রোহিণী নক্ষত্রে পশ্চিমে যাত্রা নিষিদ্ধ।

(৫) বাহুড়ে = ফিরিয়া। হরি, হর বা ব্রহ্মার ন্যায় প্রতাপশালী হইলেও ফিরিয়া আসে না, অর্থাৎ মৃত্যু নিশ্চিত।

ভরা হইতে শূন্য ভাল যদি ভর্‌তে যায়।
আগে হইতে পাছে ভাল যদি ডাকে মায়॥
মরা হইতে তাজা ভাল যদি মর্‌তে যায়।
বামে হইতে ডাইনে ভাল যদি ফিরে চায়॥
হাসা হইতে কাঁদা ভাল যদি কাঁদে বাঁয় (১)॥

## সন্তান-নির্ণয়।

যয় মাসের গর্ভ নারীর
নাম য অক্ষর।
যয় জন শুনে পক্ষ দিয়ে এক কর॥
সাতে হরি চন্দ্র নেত্র বাণ যদি রয়।
এতে পুত্র পরে কন্যা
জানিহ নিশ্চয়॥
হরিতে সকল অঙ্ক যদি রহে সাত।
বরাহমিহিরে (২) বলে
হয় গর্ভপাত॥ (৩)

## জন্মলগ্নের শুভাশুভ

সূর্য্য কুজে রাহু মিলে।
গাছের দড়ি বন্ধন গলে॥ (৪)
যদি রাখে ত্রিদশ-নাথ।
তবু সে খায় নীচের ভাত॥ (৫)

## লাভালাভ।

খাটে খাটায় লাভের গাঁতি
তার অর্দ্ধেক কাঁধে ছাতি॥
ঘরে বসে পুছে বাত।
তার ভাগ্যে হা ভাত॥ (৬)

---

(১) বামে।

(২) খনার বচনের পুস্তকে আমরা বরাহমিহিরের ভণিতাযুক্ত কতকগুলি পদ পাইয়াছি; এটি তাহাদের অন্যতম। বরাহমিহিরের ন্যায় রাবণের ভণিতাযুক্ত প্রবচনও পাওয়া গিয়াছে। এই সকল ভণিতা যে প্রক্ষিপ্ত, তাহাতে সন্দেহ নাই। এমনও হইতে পারে যে, কেহ বরাহ-মিহিরের সংস্কৃত প্রবচন অনুবাদ করিয়া খনার বচনের মধ্যে সন্নিবিষ্ট করিয়াছেন।

(৩) গর্ভমাসের অক্ষরের সংখ্যা, গর্ভিনীর নামের অক্ষরের সংখ্যা এবং প্রশ্নোত্তরকারীর নামের অক্ষর-সংখ্যার সহিত পনেরো যোগ করিয়া মোট যত সংখ্যা হইবে, তাহা সাত দিয়া হরণ করিলে, যদি অযুগ্ম সংখ্যা অবশিষ্ট থাকে, তবে পুত্র এবং যদি যুগ্ম সংখ্যা অবশিষ্ট থাকে, তাহা হইলে কন্যা হয়; কিন্তু যদি অবশিষ্ট কিছুই না থাকে, তবে গর্ভপাত হয়।

(৪) জন্ম-লগ্নে শনি, মঙ্গল ও রাহু মিলিত হইলে সেই সন্তান বৃক্ষ-শাখায় গলায় দড়ি দিয়া মরিবে।

(৫) যদি তাহাকে ইন্দ্রও রক্ষা করেন, তথাপি ইতরজাতির অন্ন ভোজন হইতে কেহ তাহাকে রক্ষা করিতে পারিবে না।

(৬) যে নিজে খাটে এবং লোকজনকে খাটায়, তাহার পূর্ণ লাভ; যে অপরকে খাটায়, কিন্তু নিজে না খাটিয়া শুধু ছাতি মাথায় দিয়া কর্ম্ম পরিদর্শন করে, তাহার অর্দ্ধেক লাভ; কিন্তু যে ব্যক্তি নিজে মোটেই খাটে না, শুধু ঘরে বসিয়া সংবাদ জিজ্ঞাসা করে, তাহার ভাগ্যে অন্ন নাই।

## কৃষি-তত্ত্ব।

খনা ডেকে বলে যান।
রোদে ধান ছায়ায় পাণ ॥ (১)

দাতার নারিকেল বখিলের বাঁশ।
কমে না বাড়ে না বার মাস॥ (২)

দিনে রোদ রাতে জল।
তাতে বাড়ে ধানের বল ॥
কাতিকের ঊন জলে।
খনা বলে দুন ফলে ॥ (৩)

শুন বাপু চাষার বেটা।
বাঁশের ঝাড়ে দিও
ধানের চিটা (৪) ॥
চিটা দিলে বাঁশের গোড়ে।
দুই কুড়া(৫) ভূঁই বেড়বে ঝাড়ে ॥

শুনরে বাপু চাষার বেটা।
মাটীর মধ্যে বেলে যেটা ॥
তাতে যদি বুনিস পটল।
তাতেই তোর আশার সফল ॥

খনা বলে শুন শুন।
শরতের শেষে মূলা বুন ॥

যদি না হয় অগ্রাণে বৃষ্টি।
তবে না হয় কাঁঠালের সৃষ্টি ॥

আগে বেঁধে দিবে আলি।
তাতে রুইয়ে
দিবে শালি ॥ (৬)
তাতে যদি না হয় শালি।
খনা বলে পাড় গালি ॥

## বৃষ্টি-ফল।

যদি বরে (৭) আগনে।
রাজা যান মাগনে ॥
যদি বরে পৌষে।
কড়ি হয় তুষে ॥
যদি বরে মাঘের শেষ।
ধন্য রাজা পুণ্য দেশ ॥
যদি বরে ফাগুনে।
চিনা কাউন দ্বিগুণে ॥

---

(১) রৌদ্রে ধান এবং ছায়ায় পাণ বেশী হয়।

(২) দাতার নারিকেল কমে না, অর্থাৎ একটি নারিকেল পাড়িলে তৎস্থলে আর একটি হয়। বখিলের (কৃপণের) বাঁশ বাড়ে না; কারণ, বাঁশ যতই কাটা যায় ততই বৃদ্ধি পায়।

(৩) কার্ত্তিক মাসে অল্প বৃষ্টি হইলে দ্বিগুণ ফসল হয়।

(৪) চাউলহীন ধান। (৫) কাঠা বা কাণী।

(৬) পূর্ব্বে আইল বাঁধিয়া তৎপরে শালিধান্য রোপণ করিলে ভাল হয়।

(৭) বরে—বর্ষে = বর্ষণ করে।

খনা বরাহেরে বলে
কোন্ লগ্ন দেখ।
লগ্নের সপ্তম ঘরে
কোন্ গ্রহ দেখ ॥ (১)
আছে শনি সপ্তম ঘরে।
অবশ্য তারে খোঁড়া করে ॥
রবি থাকিলে ভ্রমায় ভুখণ্ড।
চন্দ্র থাকে ধরে নবদণ্ড ॥
মঙ্গল থাকে করে খণ্ড খণ্ড।
অস্ত্রাঘাতে যায় তার মুণ্ড ॥
বুধ থাকে বিষয় করায়।
গুরু শুক্র থাকে
বহু ধন পায় ॥ (২)

লগ্নে আকা (৩) লগ্নে বাঁকা (৪)।
লগ্নে থাকে ভানুতনুজা (৫) ॥
লগ্নের সপ্তমে অষ্টমে থাকে পাপ।
মারে জননী পীড়ে বাপ ॥

## পরমায়ু।

কিসের তিথি কিসের বার।
জন্ম-নক্ষত্র কর সার ॥
কি কর শ্বশুর মতিহীন।
পল্‌কে আয়ু বার দিন ॥ (৬)
নরা গজা বিশে শয়।
তার অর্দ্ধ বাঁচে হয় ॥
বাইশ বলদা তের ছাগলা।
তার অর্দ্ধ বরা পাগলা ॥ (৭)

---

(১) এই রকম বহু পদ আছে। তদ্দ্বারা খনার শ্বশুর যে বরাহ-মিহিরই ছিলেন, তাহা কল্পিত হইতে পারে। কিন্তু আমরা পূর্ব্বেই বলিয়াছি, এই সকল উক্তি সম্ভবতঃ পরবর্ত্তী কালে প্রবচনগুলির মধ্যে প্রক্ষিপ্ত হইয়াছে। বিশেষতঃ বঙ্গীয় প্রবাদ অনুসারে মিহির এবং বরাহকে দুই পৃথক্ ব্যক্তিরূপে কল্পনা করা হইয়াছে;—তাহার একজন পিতা এবং অপর জন পুত্র। কিন্তু সুপ্রসিদ্ধ জ্যোতির্ব্বিদ্ বরাহমিহির একই ব্যক্তি ছিলেন। বরাহ্‌মিহিরের সঙ্গে বঙ্গদেশের কোনরূপ সংস্রব ছিল কি না, তাহা আলোচনীয়। যখন নানা প্রকার জনশ্রুতি ও প্রবাদে বঙ্গদেশের সঙ্গে তাঁহার সম্বন্ধ সূচিত হইতেছে, তখন মূলে কোন ঐতিহাসিক সত্য থাকিলেও থাকিতে পারে।

(২) জন্ম-রাশি হইতে সপ্তমে শনি থাকিলে খোঁড়া, রবি থাকিলে ভ্রমণ, মঙ্গলে অস্ত্রাঘাত, বুধে বিষয়, শুক্রে বহু ধন।

(৩) আকা = অর্ক = রবি। (৪) রাহু। (৫) ভানুতনুজ = শনি।

(৬) জন্ম-নক্ষত্রের পরিমাণ যত হইবে, তাহার প্রতি পলে ১২ দিন আয়ু।

(৭) নরা = নর; গজা = গজ; (ইহাদের বয়স) বিশে = বিশ সংখ্যার সহিত; শয় এক শ; অর্থাৎ মনুষ্য ও হস্তী সাধারণতঃ ১২০ বৎসর বাঁচিয়া থাকে। হয়ের অর্থাৎ অশ্বের আয়ু উহার অর্দ্ধেক, সুতরাং ৬০ বৎসর। বলদের আয়ু ২২ বৎসর, ছাগলের আয়ু ১৩ বৎসর এবং বরাহের আয়ু ৬॥০ বৎসর।

# রামাই পণ্ডিতের শূন্য-পুরাণ।

## বৌদ্ধযুগ—রামাই পণ্ডিত—খৃঃ ১০ম-১১শ শতাব্দী।

রামাই পণ্ডিত দ্বিতীয় ধর্ম্মপালের রাজত্বকালে খৃষ্টীয় দশম শতাব্দীর শেষ ভাগে জন্ম-গ্রহণ করেন (১)। বাঙ্গালা-দেশে রাঢ় অঞ্চলে দ্বারকা নামক স্থানে ইঁহার পিতৃ-নিবাস, এবং উক্ত প্রদেশে চাঁপালতা ও ময়নাপুরের মধ্যে অবস্থিত হাকন্দ নামক স্থানে ইনি মোক্ষ লাভ করেন। ইঁহার পিতার নাম বিশ্বনাথ। ৮০ বৎসর বয়সে শুধু ধর্ম্ম-পূজা প্রচলনের অভিপ্রায়ে রামাই পণ্ডিত কেশবতী-নাম্নী রমণীকে বিবাহ করেন। ইঁহাদের পুত্রের নাম ধর্ম্মদাস (২)। রামাই পণ্ডিত বঙ্গীয় ধর্ম্ম-পূজার প্রধান পুরোহিত; প্রায় সকলগুলি ধর্ম্মমঙ্গল-কাব্যেই গ্রন্থকারগণ অতি শ্রদ্ধার সহিত ইঁহার উল্লেখ করিয়াছেন। সাহিত্য-পরিষৎ হইতে শূন্য-পুরাণ মুদ্রিত হইয়াছে। কিন্তু রামাই পণ্ডিতের পদ্ধতি এখনও মুদ্রিত হয় নাই। আমরা উভয় পুস্তকেরই কতকাংশ উদ্ধৃত করিলাম। রামাই পণ্ডিত যে ধর্ম্ম-পূজার প্রচলন করেন, তাহা মহাযান-মতাবলম্বী বৌদ্ধ ধর্ম্মের বিকৃত রূপ। ঐতিহাসিকগণের মতে বুদ্ধ, ধর্ম্ম ও সঙ্ঘ, এই ত্রিরত্নের অন্তর্গত ধর্ম্মই কালে ধর্ম্ম-ঠাকুররূপে পরিণত হইয়াছেন। রামাই পণ্ডিতের রচনার কতকগুলি অংশ অতি প্রাচীন বাঙ্গালায় রচিত; তাহার অনেকাংশ দুর্ব্বোধ। অপেক্ষাকৃত প্রাঞ্জল অংশগুলি সম্ভবতঃ পুথি-নকলকারগণ-কর্ত্তৃক সহজ ভাষায় পরিণত হইয়াছে।

### ছিষ্টি-পত্তন।

নহি রেক নহি রূপ নহি ছিল বন্ন চিন (৩)।
রবি শশী নহি ছিল নহি রাতি দিন॥
নহি ছিল জল থল নহি ছিল আকাশ।
মেরু মন্দার ন ছিল ন ছিল কৈলাস॥

---

(১) দ্বিতীয় ধর্ম্মপালের শ্যালিকা রঞ্জাবতী রামাই পণ্ডিতের নিকট ধর্ম্মপূজা-সম্বন্ধে উপদেশ প্রাপ্ত হন,—বঙ্গীয় সমস্ত ধর্ম্মমঙ্গল-কাব্যে ইহার উল্লেখ আছে।

(২) বঙ্গভাষা ও সাহিত্য, ৩য় সংস্করণ, ৬২—৬৭ পৃঃ, ও সাহিত্য-পরিষৎ হইতে মুদ্রিত শূন্য-পুরাণের ভূমিকা দ্রষ্টব্য। (৩) বর্ণ ও চিহ্ন।

নহি ছিল ছিষ্টি (১) আর ন ছিল চলাচল (২)।
দেহারা দেউল নহি পরবত সকল ॥ (৩)
দেবতা দেহারা না ছিল পূজিবার দেহ।
মহাশূন্য (৪) মধ্যে পরভুর (৫) আর আছে কেহ ॥
রিষি যে তপসী নহি নহিক বাম্ভন (৬)।
পাহাড় পর্ব্বত নহি নহিক থাবর জঙ্গম ॥
পুণ্য থল (৭) নহি ছিল নহি গঙ্গাজল।
সাগর সঙ্গম নহি দেবতা সকল ॥
নহি ছিল ছিষ্টি আর নহি স্থর নর।
বম্ভা বিষ্ণু ন ছিল ন ছিল মহেশ্বর ॥
বারবরত নহি ছিল রিষি যে তপসী। (৮)
তীথ থল (৯) নহি ছিল গঙ্গা বারাণসী ॥
পৈরাগ মাধব নহি কি করিবু বিচার।
সরগ মরত নহি ছিল সভি ধুন্ধুকার ॥ (১০)
দশ দিক্‌পাল নহি মেঘ তারাগণ।
আউ (১১) মিত্তু নহি ছিল যমের তাড়ন ॥

* * * * * * * *

শ্রীধর্ম্ম চরণারবিন্দে করিয়া পণতি।
শ্রীযুত রামাই কঅ শুনরে ভারতী ॥

উদ্ধৃত অংশের বর্ণবিন্যাস কতকটা প্রাকৃত ব্যাকরণের অনুযায়ী, কিন্তু ভাষা তাদৃশ পুরাতন বলিয়া মনে হয় না ; পয়ার ছন্দ বেশ শুদ্ধরূপে বিরচিত, এজন্য মনে হয় এই রচনার উপর নকল-নবিসগণ বিশেষরূপে হস্তক্ষেপ করিয়াছেন। কিন্তু অতঃপর যে সকল অংশ উদ্ধৃত হইবে,

---

(১) সৃষ্টি। (২) চরাচর।

(৩) দ্বার, দেবালয় এবং পর্ব্বত সকল ছিল না। (দেহারা 'দ্বার' শব্দের এবং দেউল 'দেবালয়' শব্দের অপভ্রংশ)।

(৪) এই শূন্যবাদ মাধ্যমিক মহাযানানুযায়ী।

(৫) প্রভুর। (৬) ব্রাহ্মণ।

(৭) পুণ্য থল = পুণ্যস্থল = তীর্থস্থান।

(৮) ব্রহ্মা, বিষ্ণু, শিব, বার-ব্রত, তপস্বী এবং ঋষি কেহই ছিল না।

(৯) তীর্থ স্থান।

(১০) স্বর্গ ও মর্ত্ত্য ছিল না, সুতরাং সমস্তই ধূম্রাকার অর্থাৎ শূন্যময় ছিল। (১১) আউ = আয়ু।

তাহাদের ভাষা বিশেষ পরিবর্ত্তিত হইয়াছে বলিয়া মনে হয় না—ঐ অংশগুলি সাধারণতঃ দুর্ব্বোধ, আমরা ইহাদের সকল স্থানের অর্থ বিচার করিতে সাহসী নহি, ঐতিহাসিক তত্ত্ব-সম্বন্ধীয় কিছু কিছু মন্তব্য পাদ-টীকায় দিয়া যাইব।

## চনা পাবন।

দুআরিরে ভাই ধর গিআ তুহ্মার দণ্ডর নন্দন।
পচ্চিম দুআরে দানপতি যাঅ।
সোণার জাঙ্গালে (১) পথ বাঅ॥
সহিতের দানপতি লেগেছে দুআরে।
বসুআ (২) আপুনি আইল সেইত বরণর (৩) চনা।
শেতাই পণ্ডিত (৪) চারিশঅ গতি।
চন্দ্র কোটাল (৫) নাহি ভাঙ্গ এ চনার বিবেচনা।

(১) জাঙ্গালে = গড়ে। (২) বসুয়া = বাসুকী।
(৩) সেইত বরণর = শ্বেত বর্ণের। (৪) শ্বেত পণ্ডিত।
(৫) চন্দ্রকোটাল বা চন্দ্রসেনা বৌদ্ধ-মঠের দ্বাররক্ষকস্বরূপ কল্পিত। এই চন্দ্রকোটাল সম্বন্ধে আমরা অনেক প্রাচীন ছড়া শুনিয়াছি। উড়িষ্যায় অনেকগুলি ক্ষুদ্র ক্ষুদ্র প্রস্তর-চৈত্য চন্দ্রসেনার নামে পরিচিত। (ময়ূরভঞ্জ সার্ভে রিপোর্ট, প্রথম ভাগ, ৪১, ৪২, ৪৩ পৃঃ।) বৌদ্ধ পণ্ডিত প্রসিদ্ধ চন্দ্রগোবিই শেষে জনসাধারণের মধ্যে চন্দ্রসেনা দেবতা হইয়া দাঁড়াইয়া ছিলেন কিনা বিবেচ্য (ইণ্ডিয়ান্ লজিক্, মিডিয়াভাল্ স্কুল, পৃঃ ১২১—১২৩)।

Dr. Burgess সম্প্রতি শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয়কে চন্দ্রসেনার চৈত্য সম্বন্ধে যে পত্র লিখিয়াছেন, তাহার কতকাংশ নিম্নে উদ্ধৃত হইল। তাঁহার মতে চন্দ্রসেনা দিগম্বর জৈন তীর্থঙ্কর।—"Allow me to call your attention to No. 51 and 53 which you consider to be Buddhist Chaitaya. Now such sculptures are common in Jaina temples in Rajputana and elsewhere, and are known as 'Soma Sena' or 'Somavasarnas' and have figures seated or standing of *thirthankars* on four sides. These they name as Rashavananda, Chandrananda, Varikena and Vardhamana but sometimes varied and on the base of one of the Thirthankars is the moon—the symbol of the Jaina Chandra Prabha or Chandrananda. I conclude then that this is a Digambara Jaina Samavasarana and not a Chaitya." জৈন ও বৌদ্ধ দেব-দেবীগণ শেষ সময়ে এরূপ ভাবে মিশিয়া গিয়াছিলেন যে, এক সময়ে যে মূর্ত্তি জৈন-তীর্থঙ্কর-রূপে পূজিত ছিলেন, তাহা কালে বৌদ্ধ দেবতা কি বৌদ্ধ চৈত্যে পরিণত হওয়া বিচিত্র নহে।

দুআরিরে (১) ভাই ধর গিআ তুহ্মার দণ্ডর নন্দন।
লঙ্কার দুআরে দানপতি যাঅ।
রূপার জাঙ্গালে পথ বাঅ॥
সহিতের দানপতি লেগেছে দুআরে।
চরিত্রা আপুনি নিল নীল বরণ চনা।
নীলাই পণ্ডিত আটশএ গতি।
হনুমন্ত কোটাল নাহি ভাঙ্গএ চনার বিবেচনা।

দুআরিরে ভাই ধর গিআ তুহ্মার দণ্ডর নন্দন।
উদঅ (২) দুআরে দানপতি যাঅ।
তামার জাঙ্গালে পথ বাঅ॥
সহিতের দানপতি লেগেছে দুআরে।
গঙ্গা আপুনি লইল কাল বরণ চনা।
কংসাই পণ্ডিতর বারশএ গতি।
সুরয কোটাল নাহি ভাঙ্গএ চনার বিবেচনা।

---

(১) পশ্চিম দ্বারে শ্বেতাই পণ্ডিত, লঙ্কার দ্বারে (দক্ষিণ দ্বারে) নীল পণ্ডিত, প্রভৃতি ভাবে আমরা প্রতি দ্বারে সশিষ্য এক একটি প্রসিদ্ধ পণ্ডিত পাইতেছি।

বৌদ্ধ সঙ্ঘারামের প্রতি দ্বারে এক একটী মহাপণ্ডিত শিষ্যপরিবৃত হইয়া বিরাজ করিতেন। "দ্বার-পণ্ডিত" কথাটী সম্ভবতঃ এই উপলক্ষে সৃষ্ট হইয়াছে। বিক্রমশিলার সঙ্ঘারামে ছয়টী দ্বার ছয়টী পণ্ডিত কর্ত্তৃক রক্ষিত হইত।—"The most erudite sages were appointed to guard the gates of the University. These were six in number, each of which had to be guarded by scholars designated 'gate-keepers'. During the reign of Chanaka (955-983 A. D.) the under-mentioned eminent logicians acted as gate-keepers :—

I. At the Eastern gate—Acharya Ratnakara Santi.
II. At the Western gate—Vagicwara Kirti.
III. At the Northern gate—Naropa.
IV. At the Southern gate—Prajna Karama.
V. At the First Central gate—Ratna Vagan.
VI. At the Second Central gate—Sarana Sri Metra."

*—M. Indian Log.,—P. 151.*

(২) পূর্ব্ব।

দুআরিরে ভাই ধর গিআ তুহ্মার দণ্ডর নন্দন।
গাজন (১) দুআরে দানপতি যাঅ।
তাম্বর জাঙ্গালে পথ বাঅ॥
সহিতের দানপতি লেগেছে দুআরে।
দুর্গা আপুনি নিল তাম্বর বরণ চনা।
রামাই পণ্ডিত ষোলশএ গতি।
গরুড় কোটাল নাহি ভাঙ্গে এ চনার বিবেচনা।

## ধর্ম্ম-স্থান।

আইদ ভূপতি নিমার দেহারা ধর্ম্ম যথা আইদ আদি স্থান।
নবখণ্ড(২) পৃথিবী ঠেকেছে মেদিনী ধর্ম্মদেবতা(৩) সিংহলে বহুত সম্মান॥
চানক দিল মাণিক ভাণ্ডার পুকুর আড়র উপর।
চিত্রগড়র কামিনা বিশাস্তর॥
চিরিআ বাঅতি পার্থ (৪) পাষাণ চিরিআ।
কন বলিএ ধরিলা স্থতর ধার (৫)।
উত্তর দখিণ পচ্চিম ভাণ্ডার ঘর।
পূরবে রাখিল দুয়র তিন খানি।
ঘর হইল চাল হইল কামিনা রাখিল পাছভর।
আড়ার মাইজ খানে (৬) দপ্পন (৭) শোভা করে।
বিচিত্র ভাণ্ডার ঘর ভাণ্ডার পানের স্তম্ব লাগে চন্দনর (৮) নাদন।
সাড়কে লাগিল জান।
এহিনা ভাণ্ডার ঘরে দপ্পন শোভা করে
বেরাল পাটর বাছান॥

---

(১) চৈত্র মাসে আচণ্ডাল সকল জাতিই (প্রধানতঃ নিম্নশ্রেণীর লোক) শিবের প্রীতি-কামনায় সাময়িক সন্ন্যাস গ্রহণ করিয়া যে একটী উৎসব করে তাহাকে 'গাজন' বলে।

(২) জম্বু-দ্বীপ—ভারতবর্ষ, ইলাবৃৎবর্ষ প্রভৃতি রূপে নব বর্ষে বিভক্ত থাকার কথা পৌরাণিক ইতিবৃত্তে পাওয়া যায়, বোধ করি সেই জম্বু-দ্বীপকেই পৃথিবী ধরিয়া 'নবখণ্ড' বলা হইয়াছে।

(৩) ধর্ম্মঠাকুর (বুদ্ধদেব) সিংহলে বিশেষ সম্মানিত।

(৪) বাইতি জাতীয় পার্থ নামক শিল্পী।

(৫) স্থত্রের ধার অর্থাৎ কোণ ধারণ করিল। স্থত্রধর = ছুতোর।

(৬) মাইজ খানে = মধ্যস্থানে (৭) দর্পণ।

(৮) চন্দন-কাষ্ঠের স্তম্ভ।

তালর কাঁড়ি লাগে গুয়ার বাঁখারি
ছিটনি তথির (১) উপর
বেরাল পাটার গোটী শোভা করে লাগিব সে থরে থর ॥
মউরর ছাইল ভাণ্ডর ঘর।
বেরাল পাটর লাগে পাটে।
পিড়াঅ (২) শোভা করে সোণার কলস।
তথি উড়ে নেতর স্তুতি।
সোণার কলস দিল নেতর পতাকা দিল যে তুলিয়া। (৩)
টুই মুড়িআ নামএ এল বিশাস্তর।
ধর্ম্ম চরণগুণে শ্রীযুক্ত রামাই ভণে
হয় কবি অনাস্তর দাস।
অর্চ্চনা করএ ভাব পূজ নিরঞ্জনে
যদি হব ভব নদী পার ॥

---

# বার-মাসী।

## অর্ঘ্য-প্রদান।

কোন্ মাসে কোন্ রাশি।
চৈত্র মাসে মীন রাশি ॥
হে কালিন্দি জল বার ভাই বার আদিত্য ॥
হাতপাতি লহ সেবকর অর্ঘ পুপ্প (৪) পানি।
সেবক হব সুখী আমনি ধামাৎ কন্নি ॥ (৫)
গুরু পণ্ডিত দেউল্যা দানপতি (৬) সাংস্থর ভোক্তা আমনি।

---

(১) তাহার।

(২) পিড়াঅ—পৃষ্ঠে অর্থাৎ গৃহের উপরিভাগে।

(৩) নেতর—নেকরার। অর্থাৎ রেসমী নেকরার পতাকা সোণার কলসের উপর তুলিয়া দিল। কলিকাতার জৈন মন্দিরে ঐরূপ দেখা যায়।

(৪) পুষ্প। (৫) 'সুখী' পর্য্যন্ত বলিয়াই গাজন-সন্ন্যাসিগণ "আমনি ধামাৎ কন্নি" উচ্চারণ-পূর্ব্বক ধপ্ করিয়া পড়িয়া দণ্ডবৎ প্রণাম করে। (৬) দেউল্যা=দেবালয়ের অধিপতি। দানপতি—দাতা।

সন্ন্যাসী গতি যাইতি গাএন বাএন দুআরী দুয়ারপাল।
ভাণ্ডারী ভাণ্ডারপাল রাজদূত কোমি কোটাল পাবে সুখ মুকতি (১)।
এহি দেউলে পড়িব জয় জয় কার।
দাতা দানপতির বিঘ্ন যাব নাশ।

কোন্ মাসে কোন্ রাশি।
বৈশাখ মাসে মেষ রাশি॥
হে বসুদেব! বার ভাই বার আদিত্য।
হাত পাতি লহ সেবকর অর্ঘ পুষ্প পানী।
সেবক হব সুখী আমনি ধামাৎ কন্নি॥
গুরু পণ্ডিত দেউল্যা দানপতি সাংস্থর ভোক্তা আমনি।
সন্ন্যাসী গতি যাইতি গাএন বাএন দুআরী দুআর পাল।
ভাণ্ডারী ভাণ্ডারপাল রাজদূত কমি কোটাল পাবেক সুখ মুকতি।
এহি দেউলে পড়িব জয় জয় কার।
দাতা দানপতির বিঘ্ন যাব নাশ।

কোন্ মাসে কোন্ রাশি।
বৈশাখ গেলে জৈঠ মাস বৃষ রাশি॥
হে হরিহর বার ভাই বার আদিত্য।
হাত পাতি লহ সেবকর অর্ঘ পুষ্প পানী।
সেবক হব সুখী আমনি ধামাৎ কন্নি॥
গুরু পণ্ডিত দেউল্যা দানপতি সাংস্থর ভোক্তা আমনি।
সন্ন্যাসী গতি যাইতি গাএন বাএন দুয়ারী দুয়ার পাল।
ভাণ্ডারী ভাণ্ডারপাল রাজদূত কোমি কোটাল পাব সুখ মুকতি।
এহি দেউলে পড়িব জয় জয় কার।
দাতা দানপতির বিঘ্ন হব নাশ। ইত্যাদি॥

---

(১) মুক্তি।

# পরবর্ত্তী যোজনা।

## দেবতাগণের মুসলমান-বেশ-পরিগ্রহ।

শূন্য-পুরাণের সমস্ত অংশই রামাই পণ্ডিতের রচনা নহে। মুদ্রিত পুস্তকে পরবর্ত্তী যোজনা অনেক স্থলেই দৃষ্ট হয়। নিম্নোদ্ধৃত অংশ সহদেব চক্রবর্ত্তী নামক কবি প্রায় সাড়ে তিন শত বৎসর পূর্ব্বে লিখিয়াছিলেন। ইহাতে মুসলমানগণের আক্রমণের কথা আছে। আমরা ইহা মুদ্রিত শূন্য-পুরাণের অন্তর্গত পাইয়াছি, সুতরাং তৎসঙ্গেই উদ্ধৃত করিলাম।

ব্রাহ্মণগণ-কৃত অত্যাচার।

জাজপুর পুয়বাদি ষোলশঅ ঘর বেদি (১)
বেদি নয় কন্নর জুন। (২)
দখিণ্যা (৩) মাগিতে যাঅ যার ঘরে নাহি পাঅ
শাপ দিআ পুড়াঅ ভুবন॥
মালদহে মাগে কর দিলঅ কন্ন জুন।
দখিণ্যা মাগিতে যায় যার ঘরে নাঞি পায়
শাপ দিয়া পুড়াএ ভুবন॥
মালদহে লাগে কর না চিনে আপন পর
জালের নাইক দিশ পাশ।
বলিষ্ঠ হইল বড় দশ বিষ হএ জড়
সদ্ধর্ম্মীরে (৪) করএ বিনাশ॥
বেদ করে উচ্চারণ বের্যায় অগ্নি ঘনে ঘন
দেখিয়া সভাই কম্পবান।
মনেত পাইআ মম্ম (৫) সভে বোলে রাখ ধর্ম্ম (৬)
তোমা বিনা কে করে পরিত্তান॥
এই রূপে দ্বিজগণ করে সৃষ্টি সংহারণ
ই বড় হইল অবিচার।
বৈকুণ্ঠে থাকিআ ধর্ম্ম মনেত পাইআ মম্ম
মায়াতে হোইল অন্ধকার॥

---

(১) বৈদিক। (২) সকল বৈদিক নহে, কোন কোন জন। (৩) দক্ষিণা।

(৪) বৌদ্ধগণ আপনাদিগকে বৌদ্ধ বলিতেন না, তাঁহারা আপনাদিগকে 'সদ্ধর্ম্মী' বলিয়া পরিচয় দিতেন। বিনয়-পিটকে দেখা যায় বুদ্ধদেব স্বয়ং নিজের ধর্ম্মকে 'সদ্ধর্ম্ম' বলিয়া অভিহিত করিতেছেন।

(৫) মম্ম=মর্ম্ম, এই শব্দ "মর্ম্ম-কষ্ট" অর্থে ব্যবহৃত। (৬) বুদ্ধ।

সদ্ধর্ম্মীদের প্রতি অত্যাচারের প্রতি-শোধার্থ দেবগণের যবনবেশে মর্ত্ত্যে আগমন।

ধর্ম্ম হৈল যবনরূপী মাথাএত (১) কাল টুপী
হাতে শোভে ত্রিরুচ কামান।
চাপিয়া উত্তম হয় ত্রিভুবনে লাগে ভয়
খোদায় বলিআ এক নাম॥
নিরঞ্জন নিরাকার (২) হৈলা ভেস্ত অবতার
মুখেত বলেত দম্বদার।
যতেক দেবতাগণ সভে হয়্যে একমন
আনন্দেত পরিল ইজার॥
ব্রহ্মা হৈল মহামদ বিষ্ণু হৈলা পেকম্বর
আদম্ফ (৩) হৈল শূলপাণি।
গণেশ হইলা গাজী কার্ত্তিক হইল কাজী
ফকীর হইল যত মুনি॥
তেজিআ আপন ভেক(৪) নারদ হইলা শেখ
পুরন্দর হইলা মল্লনা।
চন্দ্র সূর্য্য আদি দেবে পদাতিক হয়্যা সেবে
সভে মিলি বাজায় বাজনা॥
আপুনি চণ্ডিকা দেবী তেহু হৈলা হায়া বিবি (৫)
পদ্মাবতী হল্য বিবি নূর।
যতেক দেবতাগণ হয়্যে সভে একমন
প্রবেশ করিল জাজপুর॥
দেউল দেহারা ভাঙ্গে কাড়্যা (৬) ফিড়্যা খায় রঙ্গে
পাথড় পাথড় বোলে বোল।
ধরিয়া ধর্ম্মের পায় রামাই (৭) পণ্ডিত গায়
ই বড় বিষম গণ্ডগোল॥

---

(১) মাথাএত=মাথাতে। (২) নিরাকার প্রভু অর্থাৎ ইহাদের উপাস্য শূন্য-মূর্ত্তি "ভেস্ত" অর্থাৎ স্বর্গে অবতীর্ণ হইলেন।

(৩) আদম। (৪) ভেক=বেশ। (৫) হায়া বিবি=ইভ্।

(৬) কাড়িয়া অর্থাৎ বলপূর্ব্বক গ্রহণ করিয়া।

(৭) রামাই পণ্ডিতের পদ্ধতির একখানি প্রাচীন পুথিতে এইরূপ আর একটি বিবরণ পাওয়া যাইতেছে। তাহাও উত্তর কালের যোজনা। উহাতে দৃষ্ট হয় রহমান, মামুদসাহী, ও খোণকার প্রভৃতি নামধেয় মুসলমানগণ জাজপুরের হিন্দু-মন্দিরের সন্নিহিত স্বর্ণ ও রৌপ্যের গড় ভাঙ্গিতেছেন। যে স্থানের মন্দিরাদি ইহারা ভগ্ন করেন, তাহা অতঃপর 'ইহাবকবাদ' নামে পরিচিত হয় বলিয়া বর্ণিত হইয়াছে।

## রামাই পণ্ডিতের ধর্ম্মপূজা-পদ্ধতি।

বর্দ্ধমান জেলার অন্তর্গত বিজয়পুর (বিজিপুর) গ্রাম নিবাসী শ্রীহরিদাস ধর্ম্মপণ্ডিতের নিকট প্রাপ্ত তেরিজ পাতের প্রাচীন পুথি হইতে শ্রীযুক্ত হরিদাস পালিত মহাশয় নিম্নোদ্ধৃত অংশগুলি উদ্ধার করিয়া দিয়াছেন। ইহাতে ধর্ম্ম-রাজের পূজার মন্ত্রাদি ও ব্যবস্থা লিখিত আছে। পুথির মোট পত্র-সংখ্যা ৬০।

### নিদ্রাভঙ্গ যাত্রাসিদ্ধি।

প্রাতঃকালে ধর্ম্মরাজের মন্দিরের দ্বার মোচন করিয়া এই মন্ত্র বলিতে বলিতে ধর্ম্মরাজকে শয়ন হইতে তুলিতে হয়।

যোগ নিদ্রায় কর ভঙ্গ,
সবকর (১) দেখ রঙ্গ,
পরিহার তব চরণে।
উল্লুক সহিত যাচ্চ,
নিদ্রা ভঙ্গ
পরণাম করিব কেমনে॥
কিন্তু রামাই পণ্ডিত,
তব কর তার। (২)
নিদ্রাভঙ্গ যাত্রাসিদ্ধি, ধর্ম্ম রাজার জয় জয়কার॥

### টিকা পাবন।

চন্দন-ঘর্ষণের মন্ত্র। এই চন্দন দ্বারা ধর্ম্মরাজের কপালে ফোটা দেওয়া হয়; পুরোহিত বা ভক্তগণ হাতে চন্দন-কাষ্ঠ লইয়া চন্দন-পীড়িতে চন্দন ঘষিতে ঘষিতে এই গীত গাহিয়া থাকেন, তাহা না করিলে চন্দন পূজায় লাগে না।

বসুদান পবিত্র পবিত্র কর টিকা।
যাহা হইতে হৈল প্রিয়ে শিবের অম্বিকা॥
পাষাণের পীঠখানি, বিশ্বকর্ম্মার নির্ম্মাণ।
তাহাতে চন্দন ঘষে পণ্ডিত চারিজন॥

---

(১) সবকর = সেবকের।

(২) ধর্ম্মরাজার স্তব করে

## স্তব।

সবিনয় স্তুতি, সবিনয় স্তুতি, করিয়ে প্রণতি
অবনী লুটায় তনু।
এ তিন ভুবনে কে চায় তোমার পানে,
তুমি দীননাথ ঘন (১)
আদি অন্ত নাই, ভ্রমিয়ে গোঁসাঞ,
কর পদ নাস্তি কায়া।
নাহিক আকার, রূপ গুণ আর
কে জানে তোমারি মায়া॥
জন্ম জরা মৃত্যু কেহ নেহি সত্য
যোগিগণ পরমাধ্যান।
শূন্য মূর্ত্তি দেব শূন্য অমুক (২) ধর্ম্মায় নমঃ।

## আদ্যার বিবাহ।

এই আদ্যাই চণ্ডী,—আর্য্যতারা, ব্রজতারা প্রভৃতি বিবিধরূপে উপস্থিত হইয়াছেন বলিয়া বোধ হয়। গাজন সমাপ্তির পূর্ব্বদিবসে এই বিবাহ ব্যাপার। ইহাতে পুরোহিতগণ ও সাধারণ রমণীগণ যৌতুকস্বরূপ কিছু অর্থাদি প্রাপ্ত হন।

শঙ্খ বসন লয়্যা নারীগণ পরান আদ্যের তরে।
স্ত্রীআচার করিয়া বরণ করিয়া ব্রাহ্মণে বেদ উচ্চারে॥
কনক বারি থানি আদ্যে নারায়ণি নিরঞ্জন সনে বিভা।
পরেশ পাথর পাদুকায় ধর সমর্পণ যে করিয়া॥
চৌদিগে যত মুনি বেদধ্বনি শুনে মঙ্গল উচ্চারে সুখে।
মৃদঙ্গ জয়ঢাক জগঝম্প পিনাক শঙ্খধ্বনি করে পূর্ব্বমুখে॥
দামামা দগড় মুষাবাদ্য বাজে কাঁসা সানিদায়ে গায় হরি।
নারদ মুনিবরে গায়েন রে বীণা-স্বরে বেড়িয়া যত কুল-নারী॥
মধ্যে নিরঞ্জন পতিত-পাবন চৌদিগে যত দেব-বধূ।
জুহার বাজনা করিয়া মঙ্গলা শুনিতে অতিশয় মধু॥

---

(১) ঘন—বুদ্ধ।

(২) এই স্থলে 'অমুক' অর্থে যে যে স্থানে যে যে ধর্ম্মরাজ আছেন তাঁহার নাম করিতে হইবে।

মানস মনোহর ধরিয়া দ্বিজবর গ্রন্থি বনদা (১) করে।
শঙ্খ শিঙ্গায় ধ্বনি করয়ে যত মুনি বেদ গান উচ্চস্বরে॥
রজত কাঞ্চন নৃপতি করে দান দ্বিজবরে যায় লয়্যা।
কাঞ্চন পাটে ধরিয়া বসায়া মহেশ্বরে ফিরায় যতেক মেয়া (২)॥
শতেক যুবতি পাটেতে শকতি বসায়া ফিরায় সপ্তবার।
মঙ্গল উচ্চারিয়া সপ্তবার ফিরায়া তুখনি করিল স্থনার॥
মোহন ফুল-মালা তুলিয়া নিল বালা দিলেন আদ্যার গলে।
এথায় দ্বিজবর মান্য মনোহর আদ্যার গলায় ফেলে॥
হুলুই বাজন করে পুরাগণ ধরিয়া তুখানি কলা (৩)।
আদ্যা নিরঞ্জন একোহি জীবন (৪) দুহে বদালিল মালা॥
সেতাই নিলাই বংশাই রামাই এ চারি পণ্ডিত তথি।
বিবাহ সমার্পণ করিয়া চারিজন বিচারে আগম পুথি॥
আদ্যা নিরঞ্জন একোহি জীবন বসিলা একোই প্রাণী।
রামাই পণ্ডিত শিরেতে বন্দিল বিবাহ হইল এখনি॥

---

# মাণিকচন্দ্রের গান।

## বৌদ্ধযুগ—মাণিকচন্দ্র রাজার গান—

## খৃঃ ১১শ-১২শ শতাব্দী।

১৮৭৮ সনের এসিয়াটিক্ সোসাইটির জার্ন্যালে (প্রথম ভাগ, ৩নং, ১৮১ পৃঃ) উদ্ধৃত ডাক্তার গ্রীয়ারসন্ কর্ত্তৃক সঙ্কলিত গানের অংশ। গোবিন্দচন্দ্র পাল (গোবি বা গোপীচন্দ্র) ১১শ-১২শ খৃষ্টাব্দে বঙ্গে রাজত্ব করিতেছিলেন। তাঁহার সন্ন্যাস-গ্রহণে সমস্ত ভারতবর্ষে করুণার উদ্রেক করিয়াছিল। গোবিন্দচন্দ্রের গান তাঁহার রাজত্বের সামসময়িক, ভাষা অনেকটা রূপান্তরিত হইয়াছে। এজন্য ফার্সি শব্দ ইহাতে

---

(১) বন্ধন।

(২) মেয়া=স্ত্রীলোক, এখানে এয়োগণ।

(৩) কলা=অংশ,—প্রকৃতি ও পুরুষ।

(৪) বাস্তবিক পক্ষে প্রকৃতি ও পুরুষ একই বটে।

ঢুকিয়াছে। উড়িষ্যায় যে গান প্রচলিত আছে, তাহা পরে প্রদত্ত হইবে।

হিন্দুস্থানী ভাষায় গোপীচন্দ্রের গান এখনও দৃষ্ট হয়। লক্ষ্মণ-দাস-কৃত হিন্দী গানে বঙ্গীয় রাজার গুরু জলন্ধার যোগী, তাঁহার মাতা মৈনাবন্তী (ময়নাবতীর অপভ্রংশ), তদীয় গুরু গোরক্ষনাথ প্রভৃতি বঙ্গীয় গীতোল্লিখিত চরিত্রবর্গের প্রায় সমস্তেরই উল্লেখ আছে। মহারাষ্ট্রদেশে বঙ্গীয় গোপী-চন্দ্রের সন্ন্যাস লইয়া এখনও কাব্য ও নাটক রচিত হইয়া থাকে। সুপ্রসিদ্ধ চিত্রকর রাজা রবিবর্ম্মা গোপীচাঁদের একখানি চিত্র অঙ্কন করিয়াছেন, তাহা বাজারে কিনিতে পাওয়া যায়। প্রায় সহস্র বৎসর পরে এখনও পালবংশীয় রাজার সন্ন্যাস সমস্ত ভারতবর্ষের হৃদয়ে আঘাত করিতেছে। এতদ্দ্বারা এই ঘটনা যে এককালে কতদূর শোকাবহ হইয়াছিল, তাহার পরিচয় পাওয়া যায়। পাল-রাজগণের অধিকার এক সময়ে প্রায় সমস্ত আর্য্যাবর্ত্ত-ব্যাপক ছিল এবং দাক্ষিণাত্যেও তাঁহাদের স্তাবকবৃন্দের অভাব ছিল না;—এই কারণে সমস্ত ভারতবর্ষে তাঁহাদের গুণ-গাথা ছড়াইয়া পড়িয়াছিল। শ্রীযুক্ত দুর্গানারায়ণ শাস্ত্রী মহাশয় হিন্দী ও উর্দ্দু ভাষায় বিবিধ কবির রচিত মাণিকচন্দ্র রাজার গান পাঞ্জাব হইতে সংগ্রহ করিয়া আনিয়াছেন।

মাণিকচন্দ্র রাজার রাজত্বকালে প্রজার সমৃদ্ধি।

মাণিকচন্দ্র রাজা বঙ্গে বড় সতি।
হালখানায় মাসরা সাধে (১) দেড় বুড়ি কড়ি (২)॥
দেড় বুড়ি কড়ি লোকে খাজনা যোগায়।
অষ্টমী পূজার দিনে পাঁঠা গোঠে (৩) লয়॥
খড়ী বেচা হৈয়ে যে খড়ী ভার যোগায়।
তার বদলী ছয় মাস পাল খায়॥
পাত বেচা হৈয়ে যে পাত আঁটি যোগায়।
তারে বদলী ছয় মাস পাল খায়॥
ঐত মাণিকচন্দ্র রাজা সরুয়া (৪) নালের (৫) বেড়া।
একতন যেকতন কৈরে যে খাইছে তার দুয়ারত ঘোড়া॥ (৬)

---

(১) মাসরা=মাসহরা; সাধে=অর্জ্জন করে। এখনও পূর্ব্ববঙ্গের কোন কোন স্থলে "সাইধ করে" উপার্জ্জন করে অর্থে ব্যবহৃত হয়।

(২) প্রত্যেক লাঙ্গলে কৃষক দেড় বুড়ি কড়ি অর্জ্জন করে।

(৩) গোঠে=একটি।

(৪) সরুয়া=সরু। (৫) নালের=নলের।

(৬) যে ব্যক্তি কোন প্রকারে সংসার নির্ব্বাহ করিতেছে, তাহার দ্বারেও ঘোটক বাঁধা আছে।

ঘিনে বান্দী নাহি পিন্দে পাটের পাছড় ॥ (১)
কারো মাড়াল কেহ না যায়।
কারো পুষ্করিণীর জল কেহ না খায় ॥ (২)

ভাটি (৩) হইতে আইল বাঙ্গাল লম্বা লম্বা দাঁড়ি।
সেই বাঙ্গাল আসিয়া মুলুকৎ কৈল্ল কড়ি ॥
আছিল দেড় বুড়ি খাজনা লৈল পোনার গণ্ডা।
নাঙ্গল বেচায় জোঙ্গাল (৪) বেচায় আরো বেচায় ফাল।
খাজনার তাপতে (৫) বেচায় দুধের ছাওয়াল ॥
রাড়ী কাঙ্গাল দুঃখীর বড় দুখ্‌খ হইল।
থানে থানে তালুক সব ছন (৬) হইয়া গেল ॥

বাঙ্গাল মন্ত্রীর অত্যাচার।

ছোট রায়ত উঠে বলে বড় রায়ত ভাই।
প্রধানর বরাবর সবে চল যাই ॥
কি আজ্ঞা বলে প্রধান সকল।
যেত (৭) রায়ত পরামশ করিয়া প্রধানর বাড়ী বৈলে চৈলে গেল ॥
কেমন বুদ্ধি করি ভাই কেমন সমাচার।
অসতি (৮) রাজা হৈল রাজ্যের ভিতর ॥
প্রধান বলে রায়ত সকল এবুদ্ধি নাই আমার বরাবর (৯) ॥

প্রজাগণের পরামর্শ।

চল যাই শিবের বরাবর কি আজ্ঞা বলে ভুলা মহেশ্বর।
যেত রায়ত পরামশ করিয়া গেল শিবের বরাবর ॥
শিব ঠাকুর বৈলে তোলে ছাড়ে রাও (১০)।
ঘরে ছিল শিব ঠাকুর বাহিরে দিলে পাও ॥

শিব ঠাকুরের নিকট দুঃখ-নিবেদন।

---

(১) ঘৃণায় বান্দীগণও পাটের পাছড়া পরে না, তাহারা তসর পরে। পাছড়া=খেশ; পার্ব্বত্য রমণীগণের পরিধান-বস্ত্রকে 'পাছড়া' বলে। আগড়-তলা রাজ্যের বাঙ্গালীদের মধ্যেও ঐ পাছড়া বিছানার চাদর ও শীত-বস্ত্র রূপে ব্যবহৃত হয়।

(২) প্রত্যেকের বাড়ীর স্বতন্ত্র স্বতন্ত্র পথ ও প্রত্যেকের বাড়ীর স্বতন্ত্র স্বতন্ত্র পুকুর।

(৩) দক্ষিণ। (৪) জোঙ্গাল=জোয়াল।
(৫) তাপতে=পীড়নে। (৬) ছন=ছন-পরিপূর্ণ=জঙ্গলময়।
(৭) যেত=যত=যাবতীয়। (৮) অসতি=অসৎপ্রকৃতি।
(৯) আমার নিকট। (১০) রব।

শিবকে দেখিয়া রায়তজন করে পরণাম।
গলে বস্ত্র বান্ধিয়া করে পরণাম॥

শিবের আশীর্ব্বাদ।

জীও জীও রায়ত ধর্ম্ম দেউক বর। (১)
যত গুটি সাগরের বালা এত আরিব্বল॥ (২)
কেনে কেনে রায়ত সকল আইলেন কি কারণ।
কেমন বুদ্ধি করি কেমন চরিচর।
অসতি রাজা হইল রাজ্যের ভিতর॥
ধেয়ানে বুড়াশিব ধেয়ান কৈরা চায়।
ছয় মাসের পরমাই রাজার কপালে নাগাল পায়॥

রাজার মাত্র ছয় মাস কাল আয়ু।

মোর কথা কন যদি ময়নার বরাবর।
কৈলাস ভুবন মোর কৈর্ব্বে লণ্ড ভণ্ড॥ (৩)
এক সত্য দুই সত্য তিন সত্য হরি।
তোমার কথা যদি কওঁ (৪) মহাপাপে মরি॥
যেত রায়ত জন পরামশ করিয়া।
শ্রীফলের হাঠত লাগিয়া যান চলিয়া॥

প্রজাদের ধর্ম্ম-পূজা।

ধূপ সিন্দুর লেন পাতিল (৫) ভরিয়া।
হাঁস কৈতর লেন খাঞ্চা (৬) ভরিয়া॥
ধওলা (৭) পাঁঠা লেন বশী সাইঙ্গ (৮) করিয়া।
রবিবার দিন নিরা (৯) থাকিয়া পারণী গঙ্গা যান চলিয়া॥
ধর্ম্মরে থান (১০) গঙ্গা কিনারে বান্ধিয়া।
ধওলা পাঁঠা দেন বালুছেদ (১১) করিয়া॥

---

(১) শিব বলিতেছেন, হে প্রজাগণ, তোমাদিগকে ধর্ম্ম (বুদ্ধ) বর প্রদান করুন।

(২) সমুদ্রের বেলা-ভূমিতে যত বালুকা আছে, তত বৎসর তোমাদের আয়ুর বল হউক।

(৩) আমি যে কথা বলিলাম, ইহা যেন ময়নামতীর (রাজার স্ত্রীর) নিকট না বলা হয়, তাহা হইলে সে কৈলাস লণ্ড ভণ্ড করিবে।

(৪) কওঁ=কহি। (৫) হাঁড়ী। (৬) খাঁচা।

(৭) ধবল। (৮) বংশ-দণ্ডে ঝুলাইয়া।

(৯) নিরা=উপবাসী। সম্ভবতঃ নিরম্বু শব্দ হইতে উদ্ভূত।

(১০) স্থান। (১১) বালুছেদ=বলি=ছেদন।

হাঁস কত গুলা দেন ঘাটে উছরগিয়া (১)।
ধূপ সিন্দুর দেন ঘাটে জ্বালাইয়া ॥
অফিন্না বীণ্নার থোপ (২) আনে উপাড়িয়া।
লাঁটি চিপিয়া দেন ছাড়িয়া ॥
ঐ সাপ নিলে অঞ্চল পাতিয়া ॥

পূজার ফলে রাজার আয়ু-নাশ।

রবিবার দিন লোকে সাও (৩) দিল।
সোমবার দিন রাজার এ জ্বরি (৪) করিল ॥
মঙ্গলবার দিন রাজা কাহিলা পড়িল।
বুধবারে রাজা অন্ন পানী ছাড়িল ॥

চিত্রগুপ্তের দপ্তর দেখা।

ফির মঙ্গলবারে চিত্র-গোবিন্দ (৫) দফতর খুলিল।
মাণিকচন্দ্র রাজার ছয় মাস পরমাই দপ্তর নাগাইল পাইল ॥
বেন্না (৬) মুখ হৈয়ে শমন রাজাক বলিবর লাগিল ॥
অসতি রাজা হইল রাজ্যের ভিতর।
সেই রাজাক লৈয়া আইস যমালয়ের ভিতর ॥
আবার যমকে ডাকিবার লাগিল।
গোদা-যমের নামে চিঠি হাওলাত কৈরে দিল ॥
তোক বলো (৭) গোদা-যম বাক্য মোর ধর।
হাতে গলে মাণিকচন্দ্র রাজাক বান্ধিয়া হাজির কর ॥

রাজাকে আনিতে গোদা-যমের গমন।

চামের দড়ি লোহার ডাঙ্গ (৮) নৈলে গিরো দিয়া।
তখনে গোদা-যম চলিল হাটিয়া ॥
কতদূরে যেয়ে গোদা কত পাছা পায়।
কতক যাইতে মাণিকচন্দ্র রাজার বাড়ী পায় ॥

নেঙ্গার ময়নামতীকে সংবাদ দান।

ছয় মাসের কাহিলা রাজা মহলের ভিতর।
তওত (৯) খবর নাহি করে ময়না সুন্দর ॥
তোক বলো যে নেঙ্গা (১০) পাত্র বাক্য মোর ধর।
এই কথা জানাও গিয়ে ময়নার বরাবর ॥ (১১)

---

(১) উৎসর্গিয়া = উৎসর্গ করিয়া।
(২) অফুটন্ত বীরণ-পত্রের ( বেণার ) স্তূপ-রাশি।
(৩) সাও = সাঙ্গ = পূজা শেষ করিল। (৪) একজ্বর = অবিরাম জ্বর।
(৫) চিত্রগোবিন্দ অর্থাৎ চিত্রগুপ্ত। (৬) বেন্না = বিষণ্ণ।
(৭) বলো = বলি। (৮) দণ্ড। (৯) তওত = তথাপি।
(১০) নেঙ্গা—মাণিকচন্দ্রের ভ্রাতা ও মন্ত্রী ( পাত্র )।
(১১) এই সংবাদ আমার স্ত্রী ময়নামতীকে জানাইয়া আইস।

ছয় মাসের কাহিলা রাজা মহলের ভিতর।
দেখা কৈরবার চায় রাজ-রাজেশ্বর॥
এ কথা শুনিঞা নেঙ্গা না থাকিল রৈয়া (১)।
ময়নার মহলে চলিল হাঁটিয়া॥

ময়নার রাজার নিকট আগমন এবং রাজাকে মহাজ্ঞান লইতে অনুরোধ।

আগ দুয়ারে ময়নামতী পসার খেলায়।
খিরকির দুয়ারে দিয়া পরণাম জানায়॥
কেনে কেনে নেঙ্গা আইলেন কি কারণ।
নেঙ্গা বলে শুন মা শুন সমাচার।
ছয় মাসের কাহিলা রাজা মহলের ভিতর॥
দেখা কৈরবার চায় রাজ-রাজেশ্বর॥
ধেয়ানে ময়নামতী ধেয়ান কৈরে চায়।
ধেয়ানের মধ্যে যমের নাগাল পায়॥
আনিল বাঙ্গলা গুয়া মিঠা ভরি পাণ।
ঐ বাঙ্গলা গুয়া কাটাইল (২) দিয়া করে দুইখান॥
পাণের বুকে চুণের নেওয়া (৩) দিয়া।
হেট খিলি উপর খিলি মাইল্লে তুলিয়া॥
ষোল পুঠি জ্ঞান দিলে খিলিত ভরিঞা।
পাণের বাটা বান্দীর মাথায় দিয়া॥
নিকলিল (৪) ময়নামতী যাত্রা করিয়া।
ঐ রাজার মহলে উত্তরিল গিয়া॥
কেনে কেনে মহারাজা ডাকিলে কি কারণ।
ছয় মাসের কাহিলা রাজা মহলের ভিতর।
তত্ত্ব খবর না করেন ময়না সুন্দর॥

ময়নামতীর নিবেদন।

ময়না বোলে শুন রাজা রাজ-রাজেশ্বর।
আমার শরীরের জ্ঞান নেও বোল শিকিয়া (৫)।
আমার রসের নদী কন্দে যাবে শুকাইয়া॥

---

(১) বসিয়া = চুপ করিয়া। (২) কাটাইল = কাটারী।

(৩) নেওয়া বা লেওয়া = কোমল স্তর। পূর্ব্ববঙ্গে ডাবের শাষকে 'লেওয়া' বলে।

(৪) নিকলিল = বহির্গত হইল।

(৫) বোল শিখিয়া = মন্ত্র শিক্ষা করিয়া।

আমার বয়সের বড় বৃক্ষ যাবে মরিয়া। (১)
দুই জনে রাজা কি করিম ভর-যুয়ান (২) হইয়া ॥

রাজার অসম্মতি।

রাজা বলে শুন ময়না বাক্য মোর ধর।
এখনি মোর মাণিকচন্দ্র (৩) যমে লইয়া যাউক।
তাহাতেও স্ত্রীর জ্ঞান গরবে না শুনাউক ॥
নারীর জ্ঞান দেখিয়া জ্ঞানে করিল হেলা।
ঠিক দুপুর ভাড়ুয়া যম করিয়া গেল মেলা ॥ (৪)
মরণ তৃষা মারিল তুলিয়া। (৫)
জল জল বলিয়া রাজা উঠিল কান্দিয়া ॥

ময়নামতীর নিকট জল-যাচ্ঞা।

জল যোয়াও যোয়াও ময়না সুন্দর।
এক ঝারি জল দিয়া প্রাণ রক্ষা কর ॥
এক শত রাণী আছে মহলের ভিতর।
তার হাতে জল খাও রাজ-রাজেশ্বর ॥
এক শত রাণীর হস্তের জল আঁঠানি গোন্দায়। (৬)
তোমার হাতে জল খাইলে বহু ভাগ্য হয় ॥
এলায় যদি আমি যাই জলক লাগিয়া।
ঐত যম ভাড়ুয়া তোক লইয়া যাবে বান্ধিয়া ॥ (৭)
রাজা বলে শুন ময়না বাক্য মোর ধর।
তৈল পাঠের খাড়া থোও বিছানাত ফেলায়া।
যখন আসিবে যম ভাড়ুয়া দৈত্য দানব হঞা ॥
তৈল পাঠের খাড়া দিয়া ফেলামু কাটিয়া ॥

---

(১) আমার জ্ঞান-বলে তোমার পরিবর্ত্তে আমা হইতে অধিক বয়সের বৃক্ষ মরিয়া যাইবে, সুতরাং তোমার মৃত্যু হইবে না। (২) পূর্ণ যৌবনা।

(৩) আমি যে মাণিকচন্দ্র এখনই আমাকে ইত্যাদি।

(৪) ময়নামতীর প্রদত্ত মহাজ্ঞান রাজা গ্রহণ করিলেন না, এজন্য "ভাড়ুয়া যম" (যমের দূতগণের মধ্যে একজন,—অপর এক দূত গোদা-যমের উল্লেখ পূর্ব্বে আছে) সেই স্থানে দ্বিপ্রহরে উপস্থিত হইল।

(৫) মরণ-কালীয় বিষম তৃষ্ণা ভাড়ুয়া-যম রাজার প্রতি নিক্ষেপ করিল।

(৬) অপর রাণীদের হাতের জলে আঁষ্টে গন্ধ পাই।

(৭) এলায়=এখন; এখন যদি আমি তোমাকে জল খাওয়াইবার জন্য নিকট হইতে দূরে যাই, অমনি ভাড়ুয়া যম তোমাকে বাঁধিয়া লইয়া যাইবে।

ময়নামতীর শয্যা-ত্যাগ।

যেন মতে ময়নামতী হস্তে ঝারি নৈল।
হাঁচি জিঠি(১) বাধা বিস্তর পড়িল॥

যমদূতগণের আগমন ও রাজাকে বন্ধন।

যেন ঘড়ি ময়নামতী চতুরার (২) বাহির হইল।
সাত (৩) দিয়া সাত জনা গৰ্জ্জিয়া সোন্দাইল (৪)॥
চামের দড়া দিয়া বান্ধিল।
লোহার মুদ্গর দিয়া ডাঙ্গাইবার লাগিল॥
কে মারেন আমাক বিস্তর করিয়া।
ময়নামতী গেছেন জলক লাগিয়া।
এক ঝারি জল খাঁও (৫) উদর ভরিয়া॥

রাজার মৃত্যু।

তোর মাইয়া (৬) পাইয়াছে গোরকনাথের (৭) বর।
নাগাইল পাইলে ময়না না করে কুশাল (৮)॥
হাটুয়া পাড়ি কিলাইবে আমাকে বেলার উপর।
যমের মাইর সবার না পারিয়া।
ময়না বলিয়া রাজা দিল জীউ ছাড়িয়া॥
ঐ জীউ নিলে গোদা-যম লাঠিত বান্ধিয়া। (৯)
সাত দিয়া সাত জন গেল চলিয়া॥

গঙ্গার নিকট ময়নার জল-প্রার্থনা।

ঐত ময়না গঙ্গার তীরে গেল চলিয়া।
ময়না বলে শুন গঙ্গা বলি নিবেদন॥
যে রাজার পূজা খাইলা এ বার বৎসর।
এক ঝারি জল দিয়া প্রাণ রক্ষা কর॥
এক ঝারি বদলী বিয়াল্লিশ ঝারি লও।
তাহাতে ধৰ্ম্মী রাজা জীউ বদলাও॥

গঙ্গামুখে রাজার মৃত্যু সংবাদ।

কার বাদে (১০) জল নিয়া যাও ঝারি ভরিয়া।
সে ত ধৰ্ম্মী রাজাকে গেল মরিয়া॥

ময়নার শোক এবং যোগবল।

এই কথা শুনিয়া ময়না রোদন করিবার নাগিল।
লক্ষ টাকার ঝারি পাকাইয়া (১১) ফেলিল॥

---

(১) টিকটিকী। (২) চতুৰ্দ্বারের। (৩) সপ্ত দ্বার দিয়া।
(৪) প্রবেশ করিল। (৫) খাঁও = খাম = খাব।
(৬) স্ত্রী। (৭) গোরক্ষনাথের। (৮) মঙ্গল করিবে না।
(৯) দণ্ডে বাঁধিয়া রাজার প্রাণ গোদা-যম লইয়া চলিল।
(১০) বাদে = জন্য। (১১) ঘুরাইয়া নিক্ষেপ করিল।

চৌদ্দ তাল (১) জলের মধ্যে ময়না আসন করিল।
কপালের সিন্দুর মইলান (২) দেখিল ॥
হাতের শাঁখা কাল দেখিল।
লক্ষ টাকার মুঠ শাঁখা মস্তকে ভাঙ্গিল ॥
স্বামী হারা হয়া রে।
আর কত দিন রব চায়া রে ॥
মহলত লাগিয়া (৩) ময়না চলিল হাটিয়া।
যেন ময়নামতী মন্দিরে সান্দাইল।
আগ প্রদীপ পাছ প্রদীপ লাগাইয়া দিল ॥

ময়নার যম-পুরীতে গমন।

যমালয়ে লাগিয়া ময়না চলিল হাটিয়া।
নদীর পারে ময়নামতী গেল চলিয়া ॥
নদী দেখিয়া ময়না ভয়ঙ্কর লইল।
ছয়মাস ওসার বছরত পড়ে খেওয়া। (৪)
একে একে ঢেউ উঠে পর্ব্বতের চূড়া ॥

বিধি আমার দুঃখের কপাল।
যেমন বিন্দার (৫) গোপাল ॥

ভাঙ্গা নৌকা ছেঁড়া কাছি গুরু কেমনে হব পার।
যদি আমার গুরু সহায় থাকে।
ধরম হাইল ধরে ভাঙ্গা নৌকা ছিঁড়া কাছি।
গুরু লাইগাব কিনারে ॥ (৬)

পরিধানের সাড়ী অর্দ্ধ থান ময়নামতী দিল জলত বিছায়া।
যোগ আসন ধরিল ময়না ধরম (৭) স্মরণ করিয়া ॥
তুড়ু তুড়ু করিয়া ময়না হুঙ্কার ছাড়িল।
ছয় মাসের দরিয়া ছয় দণ্ডে পার হৈল ॥ (৮)

(১) চৌদ্দ তাল = ৭ হাত (এক এক তাল অর্দ্ধ হস্ত)।
(২) মলিন। (৩) মহলের দিকে = রাজপুরীর দিকে।
(৪) ওসার = বিস্তার। ছয় মাসে যতটা পথ যাওয়া যায়, ততদূর বিস্তৃত, এবং উহাতে বৎসরে একবার খেওয়া দেওয়া যায়।
(৫) বৃন্দার।
(৬) 'বিধি আমার দুঃখের কপাল' হইতে 'কিনারে' পর্য্যন্ত একটি ধূয়া ও পরবর্ত্তী যোজনা। (৭) ধর্ম্মকে।
(৮) যে দরিয়া (নদী) পার হইতে ছয় মাস লাগে, তাহা ছয় দণ্ড-কালে উত্তীর্ণ হইল।

যম-দূতগণের ভীতি।

যমপুরী লাগিয়া চলিল হাটিয়া।
ছত্রিশ কোটি যম দরবারো বসিছে॥
যেন মতে ময়না যমালয়ে খাড়া হইল।
ভিতা ভিতি (১) যম পালাবার লাগিল॥
যমপুরী যায়া ময়না পাতিল ধূম।
কারো উঠিল পেটের বিষ কারো মাথার ঘুম॥
ওঝা গুলিক হয়া বিষ ঝাড়িয়া নামায়।
ঔষধ করিবার আলে (২) জন জন পালায়॥

গোদা-যমের পলায়ন।

যেন মতে গোদা-যম (৩) ময়নাকে দেখিল।
আপনকার মহলক লাগিয়া (৪) এ দৌড় করিল॥
আপনকার মহলে যায়া ঘরে লুকাইল।
ঐটে হইতে ময়নামতী দিশা হারা হইল॥
ধেয়ানে ময়নামতী ধেয়ান কৈরে চায়।
ধেয়ানের মধ্যে ঘরত লাগাল পায়॥
ওরূপ থুইল ময়না একতর (৫) করিয়া।
মাইলানী (৬) রূপ হইল মূরত বদলাইয়া (৭)॥
গোদার মহলে চলিল হাটিয়া॥
গোদা গোদা বৈলে ময়না তুলিয়া ছাড়ে রাও।
যেন মতে গোদা-যম ময়নাক দেখিল।
টাটি (৮) ভাঙ্গিয়া গোদা-যম এ দৌড় করিল॥
মার মার বলিয়া ময়না নি যায় পিটিয়া।
একশত হালুয়া হাল বয় নিধুয়া পাথারে। (৯)

গোদা-যমের ভিন্ন ভিন্ন মূৰ্ত্তি ধারণ।

হরিণ বলিয়া যমক নি যায় পিটিয়া॥
ঐটে হইতে গোদা-যম দিশা হারা হইল।
ইচলা মাছ হইয়ে দরিয়ায় ঝাঁপ দিল॥ (১০)

---

(১) ভিন্ন ভিন্ন দিকে। (২) আলে = ছলে।
(৩) যে রাজার প্রাণ বাঁধিয়া আনিয়াছিল। (৪) আপন পুরীর দিকে।
(৫) স্বতন্ত্র; ভিন্ন করিয়া। (৬) মালিনীর রূপ ধারণ করিল।
(৭) নিজ মূর্ত্তি পরিবর্ত্তন করিয়া। (৮) টাটি = বাঁশের প্রাচীর।
(৯) নিধুয়া প্রান্তরে একশত কৃষক হাল বহিতেছিল।
(১০) ইচলা = চিংড়ী। গোদা-যম ময়নার হাত হইতে নিষ্কৃতি পাইবার জন্য চিংড়ীমাছ হইয়া নদীতে প্রবেশ করিল।

ধেয়ানে ময়নামতী ধেয়ান কৈরে চায়।
ধেয়ানের মধ্যে ইচলার লাগাল পায়॥

ময়নামতীর মূর্ত্তি-পরিবর্ত্তনপূর্ব্বক তাহাকে অনুসরণ।

তুড়ু তুড়ু করিয়া ময়না হুঙ্কার ছাড়িল।
বেয়াল্লিশ ভইষ (১) হইল মুরত বদলাইয়া।
ঐ দরিয়া ভইষ পড়িল ঝম্প দিয়া॥
মার খাইতে খাইতে যমক নি যায় পিট্টিয়া।
মধ্য দরিয়াত যমক ধরিল ঠাসিয়া॥
ঐত গোদা-যম আটিয়া বজ্জর। (২)
ডাইন পিড়ের দণ্ড ভাঙ্গিয়া উঠিয়া দিল লড়॥
ঐটে হইতে গোদা যম দিশা হারা হইল।
ছেফলাঁ (৩) মৎস্য হইয়া জলত ভাঙ্গিবার লাগিল॥
ওরূপ থুইল ময়না একতর করিয়া।
পানকাউড়ি (৪) জানোয়ার হইল মূরত বদলাইয়া॥
পাখার সাটনে নি যায় (৫) পিট্টিয়া।
মধ্য দরিয়া গোদা-যমক ধরিল ঠোকাইয়া॥
ঐত গোদা-যম আটিয়া বজ্জর।
ঢেকেয়া (৬) ফেলাইয়া ময়নাক দিল লহড় (৭)॥
ঐটে হইতে গোদা-যম কোন কাম করিল।
গচি মচ্ছ(৮) হয়া কাদাত মিশাইল॥
ঐটে হইতে ময়নামতী ধেয়ান কৈরে চায়।
ধেয়ানের মধ্যে কাদাত লাগাল পায়॥
তুড়ু তুড়ু করিয়া ময়না হুঙ্কার ছাড়িল।
রাজহাঁস হইয়া কাদা ঝারিতে ঝারিতে গোদা-যমক নি যায় পিট্টিয়া।
মধ্য দরিয়াত গোদা-যমক ধরিল ঠাসিয়া।
ঢেকেয়া ফেলায়া ময়নামতীক পালাইল ছাড়িয়া॥

---

(১) মহিষ। (২) বজ্রের মত দৃঢ়।

(৩) সফরী শব্দের অপভ্রংশ। ছাফ্ল্যা, ছাফাল্যা, বা ছাফালিয়া মাছ। এই মাছ শ্রীহট্ট ও ত্রিপুরায় বিস্তর আছে।

(৪) পানিকাউড়ি, পানিকাউ, মৎস্যজীবী জলপক্ষী-বিশেষ। এই পক্ষী আহারের অনুসন্ধানে অনেক সময়েই জলে ডুবিয়া থাকে, এজন্য লোকে তাহাদিগকে 'পানিকাউড়ি' বলে।

(৫) পক্ষের আঘাতে লইয়া যায়। (৬) ধাক্কা মারিয়া।

(৭) দৌড়। (৮) ছোট আড় মাছ।

ওরূপ থুইল গোদা-যম একতর করিয়া।
ধুগড়ির রূপ হইল মূরত বদলাইয়া॥
পাতালক লাগিয়া গেল চলিয়া।
পাতালক যাইয়া মোচড়ায় যম দাড়ি।
এখন কি চিনিবে মোক ময়নামতী শালী॥
ধেয়ানে ময়নামতী ধেয়ান কৈরে চায়।
ধেয়ানের মধ্যে ময়না ধুগড়ির লাগাল পায়॥

ওরূপ থুইল ময়না একতর করিয়া।
তৈলঙ্গারূপ (১) হইল ময়না মূরত বদলাইয়া॥
পাতাল ভুবনত লাগিয়া গেল চলিয়া।
ঐটে যায়া গোদা-যমক ধরিল ঠাঁসিয়া॥
ক্ষেণেক ক্ষেণেক করিয়া যমক উঠাইল টানিয়া॥
ওরূপ থুইল ময়না একতর করিয়া।
আপনার রূপ হইল মূরত বদলাইয়া॥
উপর কৈরে ফেলেয়া যমকে কিলিবার লাগিল।
কিলাইতে কিলাইতে হাত হাপসাইল।
চিতর (২) করিয়া ফেলাইয়া যমক নেদাবার (৩) লাগিল॥

ঐত গোদা-যম আটিয়া বজ্জর।
ঘড়ানী কৈতর (৪) হইয়ে স্বর্গে উড়ে গেল॥
শিকিরা(৫) বাজ হৈল ময়না মূরত বদলাইয়া।
আকাশ হইতে গোদা-যমক ফেলাইল টানিয়া॥
ঐটা হইতে গোদা-যম দিশা হারা হইয়া।
সলেয়ার রূপ হইল মূরত বদলাইয়া॥
কঠিয়া (৬) তেলির বাড়ীক লাগিয়া গেল চলিয়া।
কঠিয়া তেলির মাচাত থাকিল বসিয়া॥
ধেয়ানে ময়নামতী ধেয়ান কৈরে চায়।
ধেয়ানের মধ্যে সলেয়ার লাগাল পায়॥
ওরূপ থুইল ময়না একতর করিয়া।
বিলাই রূপ হইল ময়না মূরত বদলাইয়া॥

---

(১) আরস্থলা। (২) চিৎ। (৩) পদাঘাত করিতে।
(৪) কবুতর = পায়রা। (৫) শিকারী।
(৬) কঠিয়া = কন্ঠিয়া = কণ্ঠে যে মালা ধারণ করে।

এক বিলাইর বদলী বিয়াল্লিশ বিলাই হইয়া।
কঠিয়া তেলির ঘর লইল ঘেরিয়া॥
এক দণ্ড দুই দণ্ড তিন দণ্ড হইল।
সুবোধিয়া গোদা-যমক কুবোধিয়া লাগাল পাইল॥
মাচা হইতে গোদা-যমক মৃত্তিকায় নামাইল।
টরকিয়া (১) যায়া ময়নামতী গরদানাত (২) ধরিল॥
ঐত গোদা-যম আটিয়া বজ্জর।
আঙ্গুলের সান্ধি দিয়া উঠিয়া দিল লহড়॥

ওরূপ থুইল যম একতর করিয়া।
বৈষ্ণব রূপ হইল যম মূরত বদলাইয়া॥
কাঁকড়ার মাটিয়া লইল চন্দন করিয়া।
সাইলের (৩) ফল লইয়া মালা করিয়া॥
এণ্ডার (৪) ঠাল (৫) লইয়া আসা (৬) করিয়া॥
সেবার বাড়ীক (৭) লাগিয়ে গেল চলিয়া।
যত বৈষ্ণবের মধ্যাত রইল বসিয়া॥
ধেয়ানে ময়নামতী ধেয়ান কৈরে চায়।
ধেয়ানের মধ্যে বৈষ্ণবের লাগাল পায়॥

ওরূপ থুইল ময়না একতর করিয়া।
মৌমাছি হইল ময়না মূরত বদলাইয়া॥
এক মাছির বদলী বিয়াল্লিশ মাছি হয়া।
সেবার বাড়ীক লাগিয়ে গেল চলিয়া॥
যত বৈষ্ণবের মাথার উপর বেড়ায় ঘুরিয়া।
বৈষ্ণব সকল বোলে ভাই শুন সমাচার।
কোন বৈষ্ণব অপরাধী আছেন সভার মাঝ॥
যেন মতে গোদা-যম মাছি দেখিল।
উড়াও দিয়া যমের ঘাড়ত পড়িল॥
মাছির কামড় সইবার না পারিয়া।
গোদা-যম পালাইল ছাড়িয়া॥

---

(১) লম্ফ দিয়া। (২) গ্রীবাতে।
(৩) অপরাজিতার। (৪) এড়ণ্ড বৃক্ষের। (৫) ডাল।
(৬) আসা = যষ্টি। (৭) আশ্রম।

মাছিরূপ থুইল ময়না একতর করিয়া।
আপনার রূপ থৈল মুরত বদলাইয়া॥
ঐত গোদা-যমক ধরিল পিট্টিয়া।
এক পাঁজা এলুয়ে (১) খেড় (২) আনিল ওকড়িয়া (৩)।
বান পুটি কুচলি (৪) পাকায় তেপথীত (৫) বসিয়া।
ময়নার কমরে যমের কমরে বান্ধনে বান্ধিয়া॥
হাতের হেমতালের লাঠি দিয়া নি যায় ডাঙ্গাইয়া।

গোদা-যমের নিকট স্বামীর প্রাণ যাচ্ঞা।

ময়না বলে শুন যম বলি নিবেদন।
আর ছাড়িয়া দেও আমার স্বামী ধন॥
তোমার স্বামী ধন আমি না দিব ছাড়িয়া।
ঐটে হইতে ময়নামতী রোদন কৈরতে লাগিল।
আমার পতি নাই ঘরে রে দীননাথ।
আমি কার লক্ষে রবরে নবীন বাসত (৬)॥

সিদ্ধগণ ও দেবগণের আগমন।

তুড়ু তুড়ু করিয়া ময়না হুঙ্কার ছাড়িল।
যত মুনিগণক (৭) হুঙ্কারে নামাইল॥
পুষ্পরথে গোরক (৮) বিদ্যাধর।
ঢেকি বাহনে নামিল নারদ মুনিবর॥
বাসায়ার (৯) পিঠিত নামিল ভোলা মহেশ্বর।
ধনুক বাণে নামি গেল শ্রীরামলক্ষ্মণ॥
পাঁচ ভাই পাণ্ডব নামিল ঠাঞি ঠাঞি।
যত শত মুনি নামিল তার লেখা যোখা নাই॥
মাথার চুল ময়না দুই আধ করিয়া।
গোরকনাথের চরণত পড়িল ভজিয়া॥
রক্ষা কর রক্ষা কর গোরক বিদ্যাধর।
আমার স্বামী ধন আনিছে ধরিয়া।
আমার স্বামী ধনক না দেয় ছাড়িয়া॥

ময়নাকে তাঁহাদের বরদান।

গোরকনাথ বলে শুন সমাচার।
যত মুনিগণ পরামর্শ করিয়া।
ময়নাক আশীর্ব্বাদ দেয়।

---

(১) এলোমেলো। (২) খড়। (৩) উন্মূলন করিয়া।
(৪) এক প্রকার খড়ের দড়ি বা বেণী। (৫) তিন পথের সন্ধি-স্থলে।
(৬) আমি কার দিকে চাহিয়া নূতন বাস-ঘরে রহিব?
(৭) মুনিগণকে। (৮) গোরক্ষনাথ। (৯) বৃষভের।

যা যা ময়না তোমাক দিলাম বর।
সাত মাসী ছেলে হোক উদরের ভিতর॥

ময়নার গর্ভ ও দেবগণের ভবিষ্যদ্বাণী।

যেন মতে মুনিগণ আশীর্ব্বাদ দিল।
শোলার মত আছিল শরীর ক্রমে ভারী হইয়া গেল॥
আঠার মাসে জন্ম উনিশ বৎসরে মরণ।
সিতাব (১) করি ভজে হাড়ির চরণ॥
ঐ গুরু ভজিলে না হবে মরণ॥

ঐ কথা শুনিয়া ময়না না থাকিল রৈয়া।
আপনকার মহলত নাইগে উতরিল গিয়া॥

নও (২) কড়া কড়ি নিল হস্তত করিয়া।
গঙ্গার কূলে গেল চলিয়া॥
নও কড়া কড়ি দিয়া মৃত্তিকা কিনি নিল।
আপন মহলক লাগিয়া গমন করিল॥
বুড়া (৩) ঘর ভাঙ্গিয়া বেগারি (৪) সাজাইল।
সাইঙ্গে সাইঙ্গে (৫) খড়ী (৬) যাইতে লাগিল॥
তৈল ঘৃত সরিষা তিল যাবার লাগিল।
যত জ্ঞাস্তা সগ (৭) আনিল রাও (৮) দিয়া।
কাঁচা বাঁশ কাটিয়া মছলি (৯) সাজাইল॥
ধর্ম্মরাজকে নিল মছলি সাজাইয়া।
ময়নামতী চড়ে কওয়াইরক (১০) লাগাইয়া॥
হরিগুণ-গান ময়না গাহিবার লাগিল।
সঙ্কীর্ত্তন করিবার লাগিল নদীর পাহার (১১) লাগি গমন করিল॥

ময়নামতীর স্বামীর চিতায় প্রবেশ এবং গোরক্ষনাথের বরে শরীর রক্ষা।

উত্তর দক্ষিণে চিতা আরোপিল।
খুটী গাড়িয়া মাচান পাতিল॥
খুটীর বগলে (১২) বসাইয়া গেল ঘৃতের হাঁড়ী।

---

(১) অনুতাপ। (২) নও=৯।
(৩) জীর্ণ। (৪) মজুর।
(৫) যে বংশদণ্ডে কোন দ্রব্যাদি বাঁধিয়া লওয়া হয়, তাহাকে সাইঙ্গ বলে।
(৬) কাঠ। (৭) জ্ঞাস্তা=জ্ঞাতি; সগ=সকল।
(৮) রাও=রব=সংবাদ। (৯) মাঁচা।
(১০) কপাট। (১১) পাড়। (১২) নিকটে।

তার নীচে বসাইয়া গেল তৈলের হাঁড়ী ॥
সরিষা তিল গুল্যা দিল ছিটাইয়া।
গুরু গুরু বলিয়া ময়না হুঙ্কার ছাড়িল।
সাক্ষাৎ গোরকনাথ আসিয়া খাড়া হইল ॥
রক্ষা কর রক্ষা কর গোরক বিদ্যাধর।
যাও যাও ময়না তোমাক দিনু বর ॥
মাঘ মাসিয়া জাড় লাগিবে অনলের ভিতর। (১)

কপাল ভর্ত্তি সিন্দূর ময়না পরিতে লাগিল।
পাটের সাড়ী ময়না পরিধান করিয়া।
সুবর্ণ কাটারী আমের ঠাল নিল হস্তেতে করিয়া ॥
উত্তর দক্ষিণে রাজাক নিল শোতাইয়া (২)।
ময়নার ডাইন হস্তেতে রাজা শিতান (৩) দিল।
একখান করিয়া খড়ী দিল নগরী ঘরে ঘরে। (৪)
আকাশ জমিনে খড়ী ঠেক লাগিল।
চোয়া চন্দন ছিটাইল চন্দ্র সদাগর।
অনল লাগাইয়া দিতে নাই এক রতি ॥
দুয়ারের আগত ছিল গুরু পারণের ঘর।
তাঁর উকা (৫) তুলে দিল হস্তের উপর ॥
যত জ্ঞাস্তা সকল এক হাঁড়ী জল দিয়া।
সাইঙ্গত করিয়া এক পাক দুই পাক পাঁচ পাক দিল।
হরিবোল বলিয়া অনল লাগাইয়া দিল ॥
যত ঘড়ী ব্রহ্মা ঘৃতের বাস পাইল।
ধা ধাঁ করিয়া অনল জ্বলিবার লাগিল ॥
সাত দিন নও রাইত (৬) ময়না অনলের ভিতর।
পুড়িতে পোড়া না যায় পরিধানের কাপড় ॥
ধর্ম্মী রাজাকে পোড়াইয়া ময়না কোলাতে কৈল ছাই।
ঐত ময়না বৈসে আছে যেন ঘরের গোসাঞি ॥
ধর্ম্মী রাজাকে পোড়াইয়া স্বর্গে উঠিল ধূঁয়া।
বৈসে আছে ময়নামতী যেন কাঁচা সোণা ॥

---

(১) জাড় = শীত। মাঘ মাসের ন্যায় শীত তুমি অগ্নির ভিতরে অনুভব করিবে। (২) শোয়াইয়া। (৩) শিয়র।
(৪) প্রত্যেক গৃহস্থ একখানি করিয়া কাঠ দিল।
(৫) চলিত ভাষায় অর্থ উল্কা = অগ্নিস্ফুলিঙ্গ। (৬) নয় রাত্রি।

ছোট জ্ঞাস্তা উঠে বলে বড় জ্ঞাস্তা ভাই।
ফিক্ (১) দেও ফিক্ দেও জ্ঞাস্তা সকল।
ময়নামতী বৈসে আছে অনলের ভিতর।
ময়না বলে শুন জ্ঞাস্তা সাত মাসী ছেলে আছে উদরের ভিতর॥
ফিক্ না দেন জ্ঞাস্তা সকল।
ছোট জ্ঞাস্তা উঠে বলে বড় জ্ঞাস্তা ভাই।
চান্দের বরাবর চল চলিয়া যাই॥
ছোট হৈতে জান তোরা চাঁদ সদাগর।
কি জোয়াব (২) দেয় আমার বরাবর॥

জ্ঞাতিগণের কার্য্য।

আগ দুয়ারে (৩) সদাগর পসার (৪) খেলায়।
থেরকির দুয়ার দিয়া প্রণাম যোগায়॥
কেনে কেনে জ্ঞাস্তা সকল আইলা কি কারণ।
সাত দিন নও রাইত ময়না অনলের ভিতর।
তবু পোড়া নাক্রি যায় ময়না সুন্দর।
ঐ ময়না পাইয়াছে গোরকনাথের বর॥
অনলত পোড়া না যায় জলত না হয় তল।
তিন ভুবন টলিয়া গেলে না যায় যমের ঘর॥
তাক মারিবার চাও জ্ঞাস্তা সকল।
বাওয়ান্ন কুটি কোচড়া (৫) পাকাও তেপথিত বসিয়া।
বাইশ মোন পাষাণ নেও সাইঙ্গ করিয়া॥
হুলিয়া (৬) গুতিয়া (৭) নেও বাহের করিয়া।
বাইশ মোন পাষাণ দেও বুকত বান্ধিয়া॥
আঙ্গরার (৮) সমতে ময়নাক দেও জলে ডুবাইয়া।
সিনান করিয়া যাও মহলত লাগিয়া (৯)॥

প্রধান জ্ঞাতি চাঁদ সদাগরের নিকট গমন ও তাঁহার মতামত।

ঐ কথা শুনিয়া জ্ঞাস্তা না থাকিল রৈয়া।
বাইশ মোন পাষাণ লৈল সাইঙ্গ করিয়া॥
ময়নামতীকে বাহির করিল হুলিয়া গুতিয়া॥

ময়নামতীকে জলে নিক্ষেপ।

---

(১) ধিক্কার। (২) জবাব = উত্তর।
(৩) বাহির মহলে। (৪) পাশা।
(৫) বেণীর মতন দড়ি (৬) পশ্চাৎ ধাবিত হইয়া।
(৭) প্রহার করিয়া। (৮) স্বামীর চিতার অঙ্গার।
(৯) মহলের উদ্দেশে অর্থাৎ বাড়ীতে

বাইশ মোন পাষাণ দিল বুকত বান্ধিয়া।
আঙ্গরার সামিল ময়নাক দিল ভাসাইয়া॥
সিনান করিয়া জ্ঞাস্তা গেল চলিয়া।
আঠার মাস আঠার দিন ময়নার গেল পূরিয়া॥

নূতন রাজার জন্ম।

ঐত ধর্ম্মী রাজা (১) করট (২) ফিরিল।
মৈল্লাম মৈল্লাম বলিয়া ময়না কান্দিবার লাগিল॥
স্বরূপা জ্ঞান ময়না মারিল তুলিয়া। (৩)
বাওয়ান্ন কুটি কোচড়া ফেলাইল কাটিয়া॥
মৈল্লাম মৈল্লাম বলিয়া ময়না নিম-তরুতলে উঠিল।
হাড়িয়া কোণে (৪) যেন দেওয়া (৫) গর্জ্জিল॥
ফুলে জলে মহারাজ (৬) মৃত্তিকায় পড়িল।
ওঁয়া চোঁয়া করিয়া তিনি রাও কাড়িল (৭)॥

জ্ঞাতিগণের বালক-দর্শন ও বালক-রাজার পুরীতে প্রবেশ।

ছোট জ্ঞাস্তা উঠে বলে বড় জ্ঞাস্তা ভাই।
কিসে ছেলে কান্দে চল দেখিবার যাই॥
এক পায় দুই পায় আইল চলিয়া।
ময়না বলে শুন জ্ঞাস্তা মোর বুদ্ধি ধর।
বড় রাজার পাল্‌কী আন সাজাইয়া।
ছাওয়াল রাজকে নেও মহলক লাগিয়া॥
বড় যে পাল্‌কী আনাইল সাজাইয়া।
ধর্ম্মী রাজাকে লইল পাল্‌কীত চড়াইয়া॥
ঢাক ঢোল তমবুরা (৮) কাঁশী বাজে ঠাগ্রি ঠাগ্রি।
করতাল ভেঁউড় (৯) মূচ্ছ´ল বাজে ঠাগ্রি ঠাগ্রি॥
বন্দুকের ধুরা ধুরি ধুমায় অন্ধকার।
বাপে পুতক না চিনে ডাকাডাকি সার॥
কাঙ্গালের ছেলে হৈল রাজ্যের ভিতর।
অন্নজল দিবার না পারে মহলের ভিতর॥
ফুলে জলে ফেলিয়া আইল তেপথির উপর।
উ ও (১০) ছেলেক (১১) লৈল ময়না কোলত-করিয়া।

---

(১) গর্ভস্থ শিশুরাজা। (২) পার্শ্ব।
(৩) স্বরূপ-জ্ঞান (মহাজ্ঞান) নিক্ষেপ করিল। (৪) ঈশান কোণে।
(৫) মেঘ। (৬) নূতন কুমার। (৭) রব করিলেন।
(৮) তানপূরা। (৯) বৃহৎ বংশী-বিশেষ।
(১০) উ ও = সেই। (১১) ছেলেক = ছেলেকে।

ময়নামতীর একটি পরিত্যক্ত বালককে গ্রহণ।

মহলক লাগিয়া গেল চলিয়া ॥
তোক বলো বান্দী বাক্য মোর ধর ॥
দাইয়ানীর মহলক লাগিয়া গেল চলিয়া।
দাইয়ানীক আনিল ডাক দিয়া ॥
দোনো (১) ছেলার নাড়ী ছেদ করিল বসিয়া।
যত কিছু দান দিল দাইয়ানীক লাগিয়া ॥
দাইয়ানী গেল মহলক লাগিয়া ॥

আজি আজি কালি কালি করিয়া সাত দিন হইল।
সাত দিন পর্য্যন্ত রাজা সাদিনা (২) কোরাইল ॥
আজি আজি কালি কালি করিয়া দশ দিন হইল।
দশ দিন পরে রাজা এ দশা (৩) করিল ॥
ত্রিশ দিনে রাজা ত্রিশা করিল সঙ্কীর্ত্তন করিবার লাগিল
জ্ঞাস্তা সকল আসিয়া যজ্ঞ করিল।
যত জ্ঞাস্তা সকলক ভোজন করাইল ॥
তদ ঘড়ী ময়নামতী মৎস্য পরশ করিল।
আজি আজি কালি করিয়া এক বৎসর হইল ॥

গোপীচন্দ্রের শৈশব, শিক্ষা, বিবাহ।

এক বৎসর বাদে এক দিন আসিল।
আজি কালি করিয়া পাঁচ বৎসর হইল ॥
গুরুর নিকটে পড়িবার দিল ॥
চারি কলমে রাজাক লিখা শিখাইল।
আজি কালি করিয়া সাত বৎসর হইল ॥
নাম রাজার তথনই রাখিল।
মাণিকচন্দ্র রাজার বেটা গোপীচন্দ্র (৪) থুইল ॥
তাহার ছোট ভাইয়ের নাম খেতুয়া লঙ্কেশ্বর।

(১) দোনো = দুই; নিজের পুত্র এবং পথিমধ্যে প্রাপ্ত কাঙ্গালের পুত্র, যাহাকে ময়নামতী গ্রহণ করেন এবং লঙ্কেশ্বর, খেতুয়া ও নেঙ্গা এই তিন ভিন্ন ভিন্ন নামে যিনি এই গানে অভিহিত।

(২) সপ্তদিনের উৎসব। (৩) দশদিনের উৎসব।

(৪) গোবিন্দচন্দ্রকে সাধারণ ভাষায় গোবিচন্দ্র এবং তৎপরে শুদ্ধ করিয়া গোপীচন্দ্র করা হইয়াছিল। গোবিন্দচন্দ্র (১১শ শতাব্দীর শেষ ভাগে) দাক্ষিণাত্যের বিজয়ী রাজা রাজেন্দ্র চোলের হস্তে পরাস্ত হন। এই গোপীচন্দ্র ও গোবিন্দচন্দ্র যে অভিন্ন-ব্যক্তি তাহা দুর্লভ মল্লিক-কৃত গোবিন্দচন্দ্রের গান পাঠ করিলেই জানা যাইবে।

আজি কালি করিয়া নও বৎসর হইল।
তখনি ময়নামতী কোন্ কাম করিল॥
গুরু ব্রাহ্মণের সহিক্ষাত কথা বলিবার লাগিল॥
যা যা গুরু ব্রাহ্মণ বাক্য আমার লও।
হরিচন্দ্র (১) রাজার কাছে শীঘ্র করিয়া যাও॥
তার ঘরে আছে অতুনা পতুনা কন্যা দুই জন।
তার আছে কন্যা দুইজন মহলের ভিতর।
ঐ কন্যা যোড়িয়া আইস কহিলাম তোমায়।
ঐ কথা শুনিয়া ব্রাহ্মণ ঠাকুর না থাকিল রৈয়া।
হরিচন্দ্র রাজার বাড়ী গেল চলিয়া॥

হরিচন্দ্র রাজা বলিয়া তুলিয়া ছাড়ে রাও।
ঘরে ছিল হরিচন্দ্র রাজা বাহিরে দিলে পাও॥
পণ্ডিত ঠাকুর বলিয়া করে প্রণাম।
দিব্য সিংহাসন বসিবার দিল।
কর্পূর তাম্বুল দিয়া জিজ্ঞাসা করিল॥
কেনে কেনে গুরু ব্রাহ্মণ এত দূর গমন।
ময়না পাঠাইয়া দিল তোমার বরাবর।
তোমার ঘরে কন্যা আছে অতুনা পতুনা।
তাক যোড়িবার চায় ময়না সুন্দর।
ময়নার পুত্র আছে মহলের ভিতর॥
তাকে বিয়ে দিবার চায় ময়না সুন্দর॥

যা যা বলিয়া তাকে হুকুম দিল।
এ কথা শুনিয়া ব্রাহ্মণ ময়নার মহলে গেল॥
ভারে লইল গুয়া সায়িঙ্গে লইল পাণ।
গুয়া পাণ কাটিবার গেল ব্রাহ্মণ পঞ্চজন॥

---

(১) হরিশ্চন্দ্র পাল। ঢাকা জেলার অন্তর্গত সাভারে ইঁহার রাজধানী ছিল। ইঁহার দুই কন্যা অতুনা ও পতুনা—সে সময়ের মধ্যে সুন্দরীকুল-শ্রেষ্ঠা ছিলেন। গোপীচন্দ্র বা গোবিন্দচন্দ্র রাজার সঙ্গে অতুনার বিবাহ হয় এবং পতুনা দানে প্রদত্ত হন। গোবিন্দচন্দ্রের পুত্র হবচন্দ্র (যাঁহার মন্ত্রী গবচন্দ্র ছিলেন) শত্রুর হস্তে রাজ্যচ্যুত হন। রঙ্গপুরের নিকট হবচন্দ্রের বাড়ীর ভগ্নাবশেষ অদ্যাপি দৃষ্ট হয়; এবং সেই স্থানেই তদীয় মাতামহ হরিশ্চন্দ্র পালের সমাধি এখনও বিদ্যমান আছে।

গুয়া পাণ কাটিয়া শুভাশুভ বুঝিল।
বিবাহের দিন তখনই করিল॥

শনিবার দিনা ময়না অধিবাস দিল।
রবিবার দিনা বিবাহ করিবার সাজিল॥
পঞ্চ গাছি কলার গাছ হরিচন্দ্র রাজার মহলত গাড়িল।
সোণালী চালুন বাতী তখনই ধরাইল॥
পঞ্চ বৈরাতী (১) তখনই আনিল ডাক দিয়া।
উলু উলু শব্দ করিবার লাগিল।
অতুনাক দিয়া বিবাহ দিল পাতুনাক দিল দানে।
এক শত বান্দী দিলে ব্যবহার কারণে॥
এক শত তালুক দিল দানে ধরিয়া।
এক শত হস্তী দিল দানে ধরিয়া॥
এক শত ঘোড়া দিল দানে ধরিয়া।
এক শত গাভী দিল দানে ধরিয়া॥
বিবাহ দিয়া রাজাকে বিদায় দিল।
তখনই ময়নামতী যত রাজ্যের রাজাকে নিমন্ত্রণ করিল॥
সেইত ধর্ম্মী রাজা গোপীচন্দ্র পাট দিল (২)॥

বিবাহের যৌতুক।

আঠার বরিষে গোপীচন্দ্র রাজা।
বৃদ্ধ মাতার আজ্ঞায় সন্ন্যাস হইয়ে যায়।
একশত সুন্দরী কান্দে চরণ ধরিয়া।
ঐত ধর্ম্মী রাজা না যাও ছাড়িয়া॥ (৩)

রাজা গোপীচন্দ্রের সন্ন্যাস-গ্রহণ।

না যাইও না যাইও রাজা দূর দেশান্তর।
কারে লাগিয়া বান্ধিলাম শীতল মন্দির ঘর॥
বান্ধিলাম বাঙ্গালা ঘর নাহি পড়ে কালী।
এমন বয়সে ছাড়ি যাও আমার বৃথা গাবুরাণী॥

অদুনা প্রভৃতির খেদ

(১) বরযাত্রী।

(২) পাট দিল=সিংহাসন দিল, অর্থাৎ রাজ্যাভিষেক করিল।

(৩) মিত্রাক্ষর ছন্দে লিখিত বাঙ্গালা পদ্যের পূর্ব্বার্দ্ধে এক দাঁড়ি (।) এবং শেষার্দ্ধে দুই দাঁড়ি (॥) দেওয়ার রীতি আছে। কিন্তু যেখানে পদ্যের শুধু প্রথমার্দ্ধ আছে সেখানে এক দাঁড়িতে শেষ করা হইয়াছে; আর যেখানে শুধু দ্বিতীয়ার্দ্ধ আছে, সেখানে দুই দাঁড়ি পড়িয়াছে।

নিদেঁর স্বপনে রাজা হব দরশন।
পালঙ্কে ফেলাইব হস্ত নাই প্রাণের ধন॥
দশ গিরির (১) মাও বইন (২) রবে স্বামী লইবে কোলে
আমি নারী রোদন করিব খালি ঘর মন্দিরে॥
খালি ঘর যোড়া টাটি মারে লাঠির ঘা।
বয়স কালে যুবতী রাড়ী নিত কলঙ্কে (৩) রাও।
আমাক সঙ্গে করি লইয়া যাও॥
জীয়ব জীবন ধন (৪) আমি কন্যা সঙ্গে গেলে।
রান্ধিয়া দিমু অন্ন ক্ষুধার কালে॥
পিপাসার কালে দিমু পানী।
হাঁসিয়া খেলিয়া পোহামু রজনী॥
আইল পাতার দেখিলে কথা কহিয়া যামু। (৫)
গিরি লোকের বাড়ী গেলে গুরু স্বামী বলিমু॥ (৬)
শীতল পাটী বিছাইয়া দিমু বালিসে হেলান পাও।
হাউস রঙ্গে যাতিমু হস্ত পাও॥
হাতখানি দুঃখ হইলে পাওখানি যাতিমু।
এ রঙ্গর কৌতুকর বেলা শুতি ভুঞ্জিম এ শুতি ভুঞ্জাইমু॥
গ্রীষ কালে বদনত দিমু দণ্ড পাখার বাও।
মাঘ মাসি শীতে ঘেষিয়া রমু গাও॥
মাঘ মাসি শীতে মরিচর ঝোল।
ইন্দ্র মিঠা ভুঞ্জাইমু এক শত নারীর কোল॥

রাজার উত্তর।

রাজা বলে শুন কন্যা হরিচন্দ্রের বেটী।
কত রঙ্গে কর মায়া সইবার না পরাটি॥
বংশ হরির গুয়া খাইয়ে দন্ত করিলে শোলা (৭)।
কথা কহিতে জ্বলে দন্ত গুঞ্জরে ভ্রমরা॥

(১) গৃহের। (২) মাতা ও ভগিনী।

(৩) কলঙ্ক না থাকিলেও রাও (রব) হয়, অর্থাৎ মিথ্যা অপযশ রটে। (৪) আমি তোমার জীবনধন রক্ষা করিব।

(৫) বিস্তীর্ণ ক্ষেত্র দেখিলে কথা বলিতে বলিতে যাইব।

(৬) গৃহস্থের বাড়ীতে গেলে তোমাকে গুরু ও স্বামী বলিয়া পরিচয় দিব।

(৭) শোলার ন্যায় শ্বেত বর্ণ।

নারী হেবু চাকন চিকন পুরুষ কৈন্থা ওড়া।
দশ গিরস্থ বলিবে অতিথ নারী চোরা॥ (১)
নারী চোরা অতিথ বৈলে গিরস্থ না দিবে ঠাঞি।
তোর আমার বড়ুয়ার বেটী (২) কহিবার সঞাত নাই॥

রাণী বলে শুন রাজা বিলাতের নাগর। — রাণীর প্রত্যুত্তর।
এক নিবেদন করি তোমার বরাবর॥
তোমার নাকাল (৩) রাম খিলিকা (৪) গলার মাঝত দিয়া
তোমার নাকাল ডোর কোপীন বান্ধিমু ভিড়িয়া॥
দুই তিন বান্ধিমু নেতে ঘেরা দিয়া।
ছামুর ছয়টা দন্ত ফেলাইমু ভাঙ্গিয়া॥ (৫)
আউটাক মাথার কেশ মুঞি ফেলামু মুঁড়িয়া॥
হাতত তুম্বা গলাত কৈন্থা উদাসিনী হমু।
তোমার পাছে পাছে গিয়া ভিক্ষা মাগি খামু॥
শ্যামের বাঁশীরে মন মজান্থরে রয়ে রয়ে নয়ান ঝুরে॥ ধুয়া।

রাজা বলে জয় বিধি ঠেকিনু মায়াজালে। — রাজার ভয়-প্রদর্শন।
কি আমার প্রেমটা হইল স্ত্রীলোকের সঙ্গে।
মোর সঙ্গে যাবু না অতিথর সঙ্গে যাবে।
সেটে আচ্ছ (৬) বনর বাঘ দুর্জ্জন বাঘর ভয়।
স্ত্রী আর পুরুষে যদি পথ বহিয়া যায়।
হেন দুঃখে বোনর বাঘে স্ত্রীক ধরিয়া খায়॥

খাবে আর না খাবে বাঘে ফেলাইবে মারিয়া। — রাণীর উত্তর।
কেনে আর মরিবি তুই অতিথর লগে যাইয়া॥
খল খল করিয়া কন্যা হাসিবার লাগিল।
কে কয় এ গুলা কথা কে আর পইতায়॥ (৭)

(১) স্ত্রী যদি সুন্দরী হয় এবং পুরুষ যদি কন্থাধারী ভিক্ষুক হয়,—অর্থাৎ গোপীচাঁদ সন্ন্যাস অবলম্বন করিয়া যদি সুন্দরী স্ত্রী সঙ্গে লয়েন—তাহা হইলে দশ ঘরের গৃহস্থগণ বলিবে যে এই অতিথি (সন্ন্যাসী) স্ত্রী-হারক।

(২) মহৎ লোকের কন্যা। (৩) নাকাল বা নাগাল=তুল্য, মতন।

(৪) সন্ন্যাসীদের ব্যবহার্য্য লম্বায়মান গাত্রাবরণ (অঙ্গরক্ষা), অর্থাৎ হাত-কাটা এক রকম লম্বা জামা।

(৫) সম্মুখের দাঁত ছয়টা ভাঙ্গিয়া ফেলিব।

(৬) সেটে=সেখানে। আচ্ছ=আছে। (৭) প্রত্যয় করে।

পুরুষর সঙ্গে গেলে কি স্ত্রীক বাঘে ধরে খায়।
ও গুলা কথা ঝুট মুট পালাবার উপায়॥
খায়না কেনে বোনর বাঘে তাক নাই ডর।
নিত (১) কলঙ্কে মরণ হউক স্বামীর পদতল॥
তুমি হবু বট বৃক্ষ আমি তোমার লতা।
রাঙ্গা চরণ বেড়িয়া লমু পালাইয়া যাবু কোথা॥
যখন আছিনু আমি মা বাপর ঘরে॥
তখন কেনে ধর্ম্মী রাজা না গেলেন সন্ন্যাসী হইয়ে॥

অদুনার শোক।

এখন হইনু রূপর নারী তোরে যোগ্যমান।
মোকে ছাড়িয়া হবু সন্ন্যাস মুই তেজিম পরাণ॥
তোমারে আগে কাল যৌবন মোর পড়ুক গড়িয়া।
পাকিলে মাথার চুল যাবেন সন্ন্যাসী হইয়া॥ (২)
এরঙ্গ মালতীর ভরে নুইয়া পড়ে ডাল।
নারী হইয়ে রঙ্গ রূপ রাখিমু কতকাল॥
কতকাল রাখিমু যৌবন বান্ধিয়া ছান্দিয়া।
নিরবধি ঝোরে প্রাণ স্বামী বলিয়া॥
আমাক বিবাহ করিয়া যাও বল চলিয়া কাঁদো তোমার লাগি
তোমার আছে বাপ ভাই মোর অভাগিনীর কেউ নাই॥
আমি ছেড়ে এলাম তোর রাজার কারণে।
অদুনা (৩) পদুনা (৪) বাছিয়া বিবাহ করিল।
ভাট ব্রাহ্মণ দিয়া অদুনা নাম থুইল॥
অদুনা নাম থুইল দাসী দিল সঙ্গে।
এমন পীরিত ঘর ভাঙ্গিমু কেমনে॥
কোন্ দরজায় ভিক্ষা লয়ে কোন দরজায় যামু।
বাণিয়া জাতি ক্ষেত্রী কুল হেলাতে হারামু॥ (৫)

(১) বিনা। (২) তোমার নিকটে থাকিয়া আমার যৌবন বিগত হইলে এবং মস্তকের কেশ পক্ক হইলে তখন সন্ন্যাসী হইও।

(৩) অদুনা—বড় আদরের নাম। বোধ করি 'আদরিণী' শব্দ হইতে 'অদুনা'র সৃষ্টি। (৪) পদুনা—বোধ করি 'পদ্মাননী' হইতে জাত।

(৫) পাল-রাজারা ক্ষত্রিয় বলিয়া পরিচয় দিতেন, কিন্তু তাঁহাদের জাতি-তত্ত্ব এখনও নির্ণীত হয় নাই। পাল-রাজাদের গান-সংগ্রহক ডিঃ মাঃ বাবু বিশ্বেশ্বর ভট্টাচার্য্য প্রমাণ করিয়াছেন, গোবিন্দচন্দ্র রাজা "রাজবংশী" ছিলেন। সাভারের হরিশ্চন্দ্র রাজার বংশধর এখনও উক্ত স্থানের নিকটবর্ত্তী কোণ্ডাগ্রামে বাস করিতেছেন, তাঁহারা "রাজবংশী" কিন্তু এখন "মাহিষ্য" বলিয়া পরিচয় দিতেছেন।

রাজার প্রবোধ-দান।

তোমার নাকাল সুন্দর কন্যা যেখানত দেখিমু। (১)
ঝুরিয়া (২) সেই স্থানত মরিমু॥
তোমার নাকাল সুন্দর কন্যা যেখানত দেখিমু।
আগে মা দাও দিয়া (৩) পশ্চাৎ ভিক্ষা লমু॥

অদুনার উক্তি।

হায় হায় স্বামী ধন কাড়িলু কাল রাও। (৪)
চেঙ্গড়া কালে বিবাহ কৈরে যুবায় ছাড়িয়া যাও॥

রাজার উত্তর।

ইও কাল থাক হৃদে লৈয়া হাত। (৫)
যাবৎ ঘুরিয়া আসি বৎসর পঞ্চাশ॥

রাণীর উক্তি।

মাথা তুলিয়া দেখ রাজা ডাব নারিকল।
হৃদয় উপরত শোভা করে গুয়া নারিকল।
হাতে ছিড়িমু মুখত দিমু গায় নাই তোর বল॥
আছিল ফল যে পুরুষ না খায়।
চৌদ্দ গোণ্ডা রসাতলে যায়॥

রাজার উক্তি।

রাজা বলে শুন কন্যা হরিচন্দর বেটী।
কথা ভাঙ্গি কথা বলিলে ও কথার মান যায়।
আগে চড়ে হস্তীর মাহুত পিছে চড়ে রাজা।
হাটিয়া দেখিনু বড় বাঙ্গলা পথে অনেক দূর।
খেয়ু বুঝিনু নারিকলর ফল পেট নাই ভরে।
মিছে থাকি গিরির বেটা ভেরন (৬) খাটিয়া মরে॥

রাণীর উক্তি।

রাণী বলে শুন রাজা রসিক নাগর।
একখানি নিবেদন করি তোমার বরাবর॥
যাইস না ধর্ম্মী রাজা পরদেশক লাগিয়া।
একটী ছেলে দিয়া যাও কোলাক লাগিয়া॥
নালিমু পালিমু ছেলে কোলাত করিয়া॥
পুত্র ধনক দেখিয়া তোমাক পাসরিমু।
তোমার মাথার ছত্র দণ্ড পুত্রর মাথায় দিমু॥
নয়া রাজার মা বলিয়া রাজ্য খাইম বসিয়া॥

(১) তোমার মত সুন্দরী কন্যা যেখানে দেখিব। (২) কাঁদিয়া।
(৩) দাও দিয়া=দায় দিয়া=মাতৃদায় দিয়া। আগে তাহাকে মা সম্বোধন করিয়া। (৪) কাল রাত্রিতে বুঝি আমি কাহারও স্বামী কাড়িয়াছিলাম। (৫) হৃদয়ে হাত দিয়া সে পর্য্যন্ত অপেক্ষা কর।
(৬) ভেরুয়া=নির্ব্বোধ।

রাজার উক্তি।

ছেলের কথা বলিলে রাণী ছেলের কথা শুনিয়া।
চিনি চাম্পা কলা নয় জলত মাখি থামু।
গাছর ফল নয় ছিড়িয়া হস্তত দিমু॥
তোমার কপালত ছেলে নাই আমি কি করিমু॥
পূর্ব্বকালি গুরুর জ্ঞান হৃদয়ে জপিয়া।
সাত মাসি ছেলে হই কায়া বদলাইয়া॥ (১)
কোলাত বসাইয়া কন্যা আমাকে বলিস পুত।
ফেলাও রাণী হৃদয়র বসন রাজা খাউক দুধ॥

রাণীর উক্তি।

আমি বলিনু ছেলের কথা তুমি চাইলেন দুধ।
বিবাহিত স্বামী হও কেমনে বলি পুত॥
তোমার গরবত ছিল রাজা ভেড়া শৃগাল।
কড়ি কড়ার বুদ্ধি নাই শরীরর ভিতর॥
আপ্ত রাঁড়ী দেখিয়া বধূক রাঁড়ী করে।
বাড়ীর আগে ভাতারটী গেলে চক্ষু পাকেয়া মরে॥ (২)

রাজার তৎসময়ের জন্য সন্ন্যাস-গ্রহণের ইচ্ছা-ত্যাগ ও দরবারে প্রবেশ।

হাঁ হাঁ বড়ুয়ার বেটী মাক দিল গালি।
রনু হয় দিন চারিক সন্ন্যাস হমু কালী॥ (৩)
কন্যার পেঁটা (৪) সইবার না পারিয়া।
দরবার লাগিয়া গেল রাজা দুলালিয়া॥
বার গছি গুয়া তের গছি তাল।
তার তলে বসিল রাজার ছাওয়াল॥
ব্রাহ্মণ সজ্জন বসিল সারি সারি।
মুল্‌কর হিসাব দেয় বীর সিং ভাণ্ডারী॥
সোণার খাটে থাকি ময়না রূপার খাটে পাও।
সুপুত্রর দরবারত গেল ময়নামতী মাও॥

(১) পূর্ব্বদত্ত গুরু-মন্ত্র জপ করিয়া আমি কায়া পরিবর্ত্তনপূর্ব্বক শিশু হইব, তুমি আমাকে সন্তান জ্ঞান কর।

(২) ময়নামতী নিজে রাঁড়ী, তিনি আমাকেও রাঁড়ী করিতে চাহেন, আমার গৃহে স্বামী আসিলে তিনি ক্রুদ্ধ হন। (মাতার আদেশেই গোপীচাঁদ সন্ন্যাস গ্রহণ করিয়াছিলেন)।

(৩) আমাকে মাকে তুমি গালি না দিলে আমি হয়ত আরো ৩।৪ দিন গৃহে থাকিতাম; এখন কিন্তু আমি কল্যই সন্ন্যাস গ্রহণ করিব।

(৪) পেঁটা = পরামর্শ, এখানে সকাতর অনুরোধ।

ভর কাছারি করে ডাম্বা ডোল (১)।
হেন কালে থাড়া হৈল ময়না সুন্দর ॥
জননীক দেখিয়া রাজা করে পরণাম।
গলাত বস্ত্র বান্ধিয়া করে পরণাম ॥

ময়নামতীর আশীর্ব্বাদ।

জীও জীও রাঁড়ীর বেটা ধর্ম্মে দেউক বর।
যত গুটি সাগরর বালা এত আরিব্বল ॥
মুঞি বুঝ রাঁড়ীর বেটা গেছে সন্ন্যাস হয়য়া।
আইজ পতি আছে সুন্দর বধূ পায়য়া ॥ (২)

ময়নামতীর ভৎর্সনা।

সত্য গেল দোয়া (৩)পইল তিরতিয়া (৪) হইলে
কলিযুগ পড়ে বেটা বিবাহ সকালে ॥

কলিযুগ।

কলিকাল মন্দকাল পইল আসিয়া।
পরার ধন পরে খায় একেলা বসিয়া ॥
রাজা হইয়া না করে রাজ্যের বিচার।
পুত্র হইয়ে না করে পিতার উদ্ধার ॥
স্ত্রী হইয়ে না করে স্বামীর ভকতি।
শিষ্য হইয়ে না করে গুরুর আরতি ॥
চারিটা ভাণ্ড (৫) তার গেল অধোগতি ॥
গুরু না ভজিলে ভাণ্ড শৃগালে না খায়।
আরা বিষ্ণু দেহা হইলে কাগা ছাড়ি যায় ॥
আগুনে পড়িলে ভাণ্ড হয় ছারখার।
জলত ভাসেয়া দিলে মৎস্যর আহার ॥
মৃত্তিকায় পড়িলে ভাণ্ড পোকার আহার।
কোন দিয়া না দেখোঁ তোর ভাণ্ডর নিস্তার ॥ (৬)
বাছা নীল কমলেরে
কেমন কৈরে অতিথের সঙ্গ যাও। ধুয়া ॥
লোকে বলিবে ইনি ছেলেদের বুঝি মাও নাইরে।

---

(১) ডাম্বা ডোল = গোলমাল অর্থাৎ কলরব, অদ্যাপি আসাম-প্রদেশে 'ডেমাডুল' বলে।

(২) ভাবিয়াছিলাম আমার পুত্র সন্ন্যাসী হইয়া গিয়াছে, কিন্তু এখন দেখিতেছি সুন্দরী স্ত্রী পাইয়া স্বামী সাজিয়া গৃহেই আছেন।

(৩) দ্বাপর। (৪) ত্রেতাযুগ। (৫) দেহ।

(৬) দেহ-রক্ষার কোন উপায় নাই।

সন্ন্যাস করিতে রাজা কৈরে গেল মন।
চৌপথর মাঝত রাজা যুড়িল কান্দন॥

ময়নামতীর তৈল-পরীক্ষা লওয়ার জন্য পত্নীর পরামর্শ।

কেমন কৈরে যেতে চাও পরদেশ লাগিয়া।
কেমন জ্ঞান আছে ময়নার নেও পরখিয়া॥
তৈল পরীক্ষা দেও ময়নার বরাবর।
ঐ পরীক্ষাঁয় যায় যদি উত্তরিয়া।
মস্তক মুঁড়িয়া তবে যাও সন্ন্যাস হইয়া॥

এই কথা শুনিয়া রাজা না থাকিল রৈয়া।
দরবার লাগিয়া রাজা গেল চলিয়া॥
দরবারে বসিয়া রাজা বেচরিত (১) মন।
দয়ার ভাই গোলাম খেতুক (২) ডাকে ঘনে ঘন॥

রাজার উক্তি।

তোরে বলো গোলাম খেতুক বাক্য মোর ধর॥
মায়র মহলক লাগিয়া যাও বল চলিয়া।
এই কথা শুনিয়া খেতু না থাকিলে রৈয়া॥
এই কথা বল গিয়া ময়নার বরাবর।
তৈল পরীক্ষা দিবার চায় তোমার বরাবর॥

ময়নামতীর উক্তি।

এই কথা শুনিয়া ময়না হাসিতে লাগিল।
তোমার বুদ্ধি নয় বধূ সকলর চক্র। (৩)
তত বুদ্ধি শিখিয়া দেয় নিরাশী (৪) সকল॥
এক পরীক্ষার বদল সাত পরীক্ষা দিমু।
তবু তোর রাজার বেটা বাড়ী ঘর ছাড়ামু॥ (৫)

রাজার উক্তি ও আদেশ।

তোক বলো ভাইয়া খেতু বাক্য মোর ধর।
তাতাইলা পাতাইলা চৌকা (৬) নেও বল আরোপিয়া।
তিনটা নারিকেলের ফল তেহিরা খিচিয়া॥

---

(১) বেচরিত = বিচলিত।

(২) খেতু = রাজার ধর্ম্মের ভাই এবং দাসের ন্যায় অনুগত।

(৩) আমাকে তৈল পরীক্ষা লওয়ার কথা তোমার মনে উদ্ভব হইয়াছে বলিয়া বোধ হয় না, বধূগণ এই বুদ্ধি দিয়াছেন।

(৪) দুর্ভাগা বধূগণ।

(৫) তথাপি তুমি যে রাজার বেটা, তোমাকে গৃহত্যাগ করাইব।

(৬) উনুন।

ষাইট মণ কড়াই দিল চৌকায় চড়াইয়া। — খেতুর কার্য্য।
আশী মণ তৈল দিল কড়াইল চড়াইয়া॥
শাল কাষ্ঠে আগুন দিল শুলকাইয়া (১)।
উপরর ছাবনী (২) মারিল তুলিয়া॥
সাতদিন পর্য্যন্ত জ্বাল দেয় নিদম (৩) করিয়া॥
এক দিন দুই দিন পঞ্চ দিন হইল।
সাতদিন অন্তরত ছাবনী উঠাইল॥

তৈল গরম হইয়াছে আগুনর সমান। — রাজার নিকট খেতুর নিবেদন।
এই কথা জানাইল খেতু রাজার বরাবর॥
তৈল পরীক্ষা হইল গোলাম বরাবর।
কি আজ্ঞা বলেন তুমি রাজ-রাজেশ্বর॥

এই কথা বল গিয়া মায়র বরাবর। — রাজার উক্তি।
তৈল পরীক্ষা তৈয়ার হইল রাজার বরাবর॥ (৪)

রাজা তলব করে মা শীঘ্র করে চল। — ময়নামতীর নিকট রাজাদেশ প্রচার।

তোর বাপর খাঁও (৫) না তোর রাজার বাপর খাঁও। — ময়নামতীর উক্তি।
তোমার হুকুমত কি পরীক্ষা দিবার যাও॥

এই কথা জানাইল রাজার বরাবর। — ময়নামতীকে উত্তপ্ত তৈলে নিক্ষেপ।
এই কথা শুনিয়া রাজা ক্রোধবান হইল।
ধরর দেওয়ালী (৬) গামছা রাজা খেতুক ফেলাইয়া দিল
ঐ গামছা দিয়া বান্ধিল ভিড়িয়া।
ময়নামতীক দিল তৈলত ফেলাইয়া॥
যেন মতে ময়নামতী তৈলে পড়িল।
ধা ধা করিয়া অনল স্বর্গ দেখা দিল॥

---

(১) শুলকাইয়া=প্রজ্বলিত করিয়া। (২) ঢাকনি।

(৩) নিদম=নির্ধূম।

(৪) ৮০ মণ তৈল ক্রমাগত সাতদিন প্রজ্বলিত অনল-কুণ্ডে চড়াইয়া সাত দিন পর্য্যন্ত ঢাকনি দ্বারা আবৃত করা ছিল। সাত দিন পরে ঢাকনি তুলিয়া ফেলিয়া দেখা গেল তৈল পরীক্ষা লওয়ার যোগ্য হইয়াছে।

(৫) খাঁও=খাম=খাই।

(৬) ধরর=গলার। দেওয়ালী=বড়।

তৈলত পড়িয়া ময়না ডুবিল গলা হৈতে (১)।
আঙ্গলে আঙ্গলে তৈল মুকঠিয়া বসায় মাথে॥ (২)

রাজার ক্রোধ।

সম্রাট দেখিয়া রাজা ক্রোধবান হইল।
গোলাম গোলাম বলিএ খেতুকএ গালি পাড়িল॥
উপরর ছাবনী মায়র লও তুলিয়া।
নও দিন ভরিয়া জ্বাল দেও নিদম করিয়া॥
এক দিন দুই দিন তিন দিন হইল॥

ময়নামতীর সরিষারূপ ধারণ।

ওরূপ থুইল ময়না একতর করিয়া।
সরিষার রূপ হইল কায়য়া (৩) বদলাইয়া॥
নও দিন অন্তরত খেতু ছাবনী উঠাইল।
জননী না দেখিয়া খেতু কান্দিবার লাগিল॥

খেতুর নিবেদন।

এই কথা জানাইল রাজার বরাবর।
মা তোর করিয়া গেল যমর ঘর॥
কার জন্যে পাগড়ী রাখিছ মস্তকর উপর॥ (৪)

মাতার জন্য শোক।

আমাক ছুইয়া জল না খায় বামন পঞ্চজন।
মা মা বলিয়া রাজা কান্দিবার লাগিল।
বিধি আমাক মা ছাড়া করিল দীননাথ রে।
এই ছিল কপালর লেখা।
মায়র সঙ্গে না হইল দেখা॥

মাতার অনুসন্ধান।

এক মুট খোচা (৫) লইল হস্তত করিয়া।
তৈলর মাঝত বেড়ায় হাস্তিয়া (৬)॥
এক হাল দুই হাল তিন হাল হইল।
তিন হালর সময় গামছা উঠাইল॥

---

(১) গলা হৈতে = গলা পর্য্যন্ত।

(২) হাতের মুষ্টিতে তৈল লইয়া নিজের মাথায় দিতে লাগিল।

(৩) কায়া। (৪) তোমার মাতা মরিয়াছেন, এখন অশৌচ কাল, শিরের আবরণ ত্যাগ কর।

(৫) খোচা = তৈলমধ্যে অনুসন্ধানোপযোগী কঞ্চী। বোধ করি এই 'খোচা' হইতেই পূর্ব্ববঙ্গে প্রচলিত 'কোচ' (মৎস্য মারিবার যন্ত্রবিশেষ) শব্দের সৃষ্টি হইয়াছে।

(৬) মাঝত = মধ্যে। হাস্তিয়া = হাতাইয়া = হস্তচালনা করিয়া।

মহামাংস নাই ময়নার অনলর ভিতর।
বোল মরদে নও কড়াই সাইঙ্গ করিয়া।
তেপথীত নি যায়া তৈল ফেলাইল ঢালিয়া॥
ধা ধা করিয়া অনল স্বর্গ দেখা দিল।
সরিষার রূপ হয়য়া দুবায় লুকাইল॥ (১)
অকারণে (২) খেতু কান্দিবার লাগিল।
খেতুর কান্দনে ময়নার দয়া হইল॥

ময়নামতীর উক্তি ও প্রস্তাব।

কাইন্দ না কাইন্দ না (৩) গোলাম খেতু কান্দন ক্ষেমা কর।
মুই ময়না পোড়ানা যাও আগুনর ভিতর॥
যাইট মোন কড়াই লইল হস্তত করিয়া।
রাজার অগ্রে দিল হাজির করিয়া॥
এক এক করিয়া সাত পরীক্ষা দিল।
সাত পরীক্ষায় ময়না উতরিয়ে গেল॥

রাজার উক্তি।

রাজা বলে শুন ময়নামতী মা তুঁই।
তুই জ্ঞান শিখিলু কোন্ সিদ্ধার ঠাঞি।
মোক জ্ঞান শিখিবার কও কোন আউলর ঠাঞি॥

ময়নামতীর উক্তি।

মুই জ্ঞান শিখিনু গোরকনাথর ঠাঞি।
তোক জ্ঞান শিখিবার কওঁ (৪) খোলা হাড়ির ঠাঞি॥ (৫)

হাড়ির নিকট জ্ঞান শিখিতে রাজার আপত্তি।

হাড়ির কথা শুনিয়া রাজা কর্ণত দিল হাত।
অধর্ম্ম কথা আনিল জিহ্বাত॥
হাড়ি ছার জাতি স্বেতখানা (৬) নিকাইয়া না করে স্নান।
বাইশ দণ্ড রাজা (৭) হইয়া করিমু হাড়িক প্রণাম॥

---

(১) ময়নামতী সরিষারূপ ধারণ করিয়া দুর্ব্বার মধ্যে লুকাইল।
(২) অকারণে=এই কারণে অর্থাৎ ময়নামতীকে না দেখিয়া তাঁহার জন্য। (৩) কাঁদিওনা কাঁদিওনা। (৪) কঁও=কমু=কহিব।
(৫) আমি গোরক্ষনাথের নিকট জ্ঞান শিক্ষা করিয়াছি, তোমাকে খোলা নামক হাড়ির নিকট জ্ঞান শিখিতে হইবে। (৬) পায়খানা।
(৭) ২২ দণ্ড সময়ে যতটা স্থান যাওয়া যায়, এত বড় স্থানের অধীশ্বর হইয়া আমি কিপ্রকারে হাড়িকে গুরু বলিয়া প্রণাম করিব? গ্রাম্য কবি ২২ দণ্ডে যতটা স্থান যাওয়া যায় তাহাকেই অত্যন্ত বড় মনে করিয়াছেন, কিন্তু বাস্তবিক গোপীচন্দ্র বা গোবিন্দচন্দ্র পাল বিস্তৃত ভূভাগের অধীশ্বর ছিলেন। তাঁহার অধিকারের এই সীমা মূর্খ গ্রাম্য কবিকর্ত্তৃক নির্দ্দিষ্ট। ইহা কখনই স্বীকার্য্য নহে।

ময়নামতীর উক্তি।
হাড়ির গুণপণা।

ময়না বলে শুন যাদু চুপ করিয়া কইস্ কথা।
হাড়ি যেন না শুনে অভিশাপ দিলে মরবু এখন।
তোর নগরীয়ে প্রদীপ জ্বলে তৈলে আর ঘিয়ে।
ঐ হাড়ি প্রদীপ জ্বালায় শুধু গঙ্গার জলে॥
যত গুটি প্রদীপ নাই তোর নগরীয়ার ঘরে।
অত গুটি প্রদীপ হাড়ির খপরার (১) ভিতরে॥
কাহার ঘরে খায় হাড়ি কাহার ঘরে যায়।
মুখর জেওয়াবে দরিয়া বাঁধা যায়॥ (২)
দরবারে থাকিয়া রাজা বেচরিত মন।
দয়ার ভাই গোলাম খেতুক ডাকে ঘনে ঘন॥

দৈবজ্ঞের সংবাদ ও গণনা।

কোথায় গেল ভাই আগে পাণ খামু।
বাপ কালিয়া পণ্ডিতক হাজির করিমু॥ (৩)
এই কথা শুনিয়া খেতু না থাকিল রৈয়া।
পণ্ডিতর মহলক লাগিয়ে গেল চলিয়া॥
তোক বল পণ্ডিত ঠাকুর বাক্য মোর ধর।
রাজা তলব করে মহলর ভিতর॥
শীঘ্রগতি চলিয়া যাও রাজ-দরবার।
চটক ধুতি মটক (৪) ধুতি পরিধান করিয়া।
যোড় যোড় পৈতা দিলে গলায় তুলিয়া॥ (৫)
পঞ্জিকার দপ্তর নৈল বগলে ডাবিয়ে।
রাজ-দরবারক লাগিয়ে চলিল হাটিয়ে॥
ভর কাছারী রাজা করে ডাম্বা ডোল।
হেন সময় খাড়া হইল পণ্ডিতর কুমার॥
কুলর দেবতা বলিয়া মহারাজ প্রণাম জানাইল।
ভাইয়ে ঠাকুর বলিয়া পালঙ্কত বসাইল॥

দৈবজ্ঞের নিকট প্রশ্ন।

ও ঠাকুর ও ঠাকুর দৈবক (৬) চূড়ামণি।
কোন্ দিনা রাজার বেটা সিলাইবে ঝুলি কাঁথা। (৭)

---

(১) প্রদীপ রাখিবার মৃৎপাত্র। (২) মুখের কথায় নদীতে বাঁধ প্রস্তুত হয়। (৩) বাপের কালের পণ্ডিতকে উপস্থিত করিব।

(৪) মটক = আসামের রেসমী বস্ত্র-বিশেষ (মট্‌কা)।

(৫) সে সময়ে কি কোথায়ও যাইতে হইলে উপবীত পরিতে হইত?

(৬) দৈবজ্ঞ।

(৭) সন্ন্যাস-গ্রহণের পূর্ব্বে যে যে অনুষ্ঠান আবশ্যক, তাহারই কথা।

কোন্ দিনা রাজার বেটা মুঁড়াইবে মাথা॥
কোন্ দিনা মহারাজ ভূসঙ্গ (১) মাখিবে।
কোন্ দিনা ধর্ম্মী রাজা দুই কর্ণ ছেদিবে॥
কোন্ দিনা ধর্ম্মী রাজা ডোর কৌপীন পরিবে॥
কোন্ দিনা দিমু মোর হাতত দোয়াদশ (২)।
কোন্ দিনা হবে আমার বিদেশ গমন।
এই গণা গণিয়ে দেও আমার বরাবর॥

দৈবজ্ঞের গণনা।

শুভ শুভ করিয়ে পঞ্জিকা বাহের করিল।
আপনি সিদ্ধান্তর পঞ্জিকা আও দিয়া।
মঙ্গলবারর দিন সিলাইবে ঝুলি কাঁথা।
বুধবারর দিন মুড়াইবে মাথা॥
বৃহস্পতিবারর দিন ভূসঙ্গ মাখিবে।
শুক্রবারর দিন রাজা দুই কর্ণ ছেদিবে॥
শনিবারর দিন রাজা ডোর কৌপীন পরিবে॥
রবিবারর দিন রাজা হাতত দোয়াদশ।
ঐ দিবসে হবে রাজা বিদেশ গমন॥

দৈবজ্ঞের ভবিষ্যদ্বাণী

বাড়ী হইতে নিয়া যাবে তোমাক বুদ্ধি ভরসা দিয়া।
কিছু দুঃখ দিবে তোমাক জঙ্গল বাড়ী দিয়া॥
আর কিছু দুঃখ দিবে বালা বাড়ী দিয়া॥
আর কিছু দুঃখ দিবে শ্রীফলা নগরত।
বান্দী থুইয়া থাবে তোমাক হীরা বেশ্যার ঘরত॥
বেশ্যার পরিধান হবে আগুন পাটের সাড়ী।
তোর রাজার পরিধান হবে বার গাঁইটে দড়ি (৩)॥
আকাড়ি ধানর চাউল দিবে বিচিয়া বার্ত্তকী।
বিচিয়া বার্ত্তকী দিবে পোড়াইয়া থাবা।
একেতো নিদারুণ বেশ্যা লবণ তৈল মানা।
বেশ্যা যাবেন স্বেতথানা তুলিয়া ধরবেন ঝারি।
চক্ষু মঞ্জিয়া (৪) যোগাইবেন বেশ্যার বাপেন পানী (৫)।
প্রাতেক উঠিয়া মাইরবে তোমাক বারুণার (৬) বাড়ি।

---

(১) ভস্ম। (২) করতী।
(৩) দ্বাদশ গ্রন্থিযুক্ত দড়ি-বিশেষ। (৪) মুদ্রিত করিয়া।
(৫) শৌচের জল। (৬) ঝাঁটার।

পাপর সইজা (১) উঠাইবে পাপর গনাগন।
সিকিয়া বাকুয়ে দিবে দুইটা জলর হাড়ি॥ (২)
দিন ঠায় ওজন হবে বার ভার পানী॥ (৩)

রাজার উক্তি।

রাজা বলে শুন ঠাকুর দুঃখ সুখ কপালর লেখা।
মহুত লেখা পায় বিধাতা লিখিয়াছে।
আড়াই অক্ষরে খণ্ডন যাবার নয়॥
কোথায় গেল ভাই খেতু আগেয়া পাণ খামু।
দান দক্ষিণা দিয়া বিদায় করিয়া দিমু॥
কিছু দান দিয়া বিদায় করিয়া দিল।
বাপর কালর নাপিতক আনিয়া হাজির কর॥

শিরোমুণ্ডনের জন্য নাপিতকে আহ্বান।

নাপিতর মহলক লাগিয়া গেল চলিয়া।
নাপিতক তবে আনিল ডাকিয়া॥
ভাঁইড় ক্ষুর লইয়া আস চলিয়া।
ভর কাছারি রাজা করে ডাম্বা ডৌল।
হেন কালে খাড়া হইল নাপিতর কুমর।

রাজার সন্ন্যাস-গ্রহণে রাজ্যময় শোক।

যেন মতে ধর্ম্মী রাজা নাপিতক দেখিল।
পাট (৪) হইতে মহারাজা মৃত্তিকায় নামিল॥
নাট মন্দির দালান কোটা ভাঙ্গিয়া গেল॥ (৫)
গাছ কান্দে গাছানী কান্দে গাছর কান্দে পাতা।
বনর হরিণী কান্দে হেট করিয়া মাথা॥
ঘাটিয়ালর ঘাটত কান্দে বাইশ কাহন নাও॥
বাইশ কাহন নৌকা কান্দে তেইশ কাহন দাঁড়ি (৬)।
তার মাঝত মাঝত কান্দে বিসাবর (৭) কাণ্ডারী॥
হরিণর বালাখানা কান্দে ছোকরান হাওখানা।
কান্দে বেশ্যার তালিম খানা॥

---

(১) শয্যা = বিছানা। (২) দুইটি জলের হাঁড়ি শিকেয় বাঁধিয়া দিবে।

(৩) দিন-শেষে গণিয়া লওয়া হইবে যে, তুমি বার ভার জল যোগাইয়াছ কি না।

(৪) সিংহাসন।

(৫) রাজা সিংহাসন ত্যাগ করিয়া রাজ-প্রাসাদ হইতে বহির্গত হওয়া মাত্রই সমস্ত ভাঙ্গিয়া পড়িল।

(৬) দাঁড়ি = যারা নৌকার দাঁড় টানে। (৭) বিশ্বম্ভর-নামক।

পিঞ্জিরার মাঝত কান্দে টিটিয়া মঞ্জর।
শিকারী খেলাইতে কান্দে নওবুড়ি কুকুর॥
ডাকৃটর খানা (১) তোষাখানা কান্দে ঠাই ঠাই।
জলটুঙ্গি (২) গোকুল কান্দে লেখা যোখা নাই॥
হাতী শালার হাতী কান্দে পৈধরত কান্দে ঘোড়া।
পাট মহলর (৩) কান্দনে ভিজে জামা যোড়া॥
এক শত গাভী কান্দে গলায় লেজ দিয়া।
নও বুড়ি কুত্তা কান্দে চরণত পড়িয়া॥
এক শত রাণী কান্দে মৃত্তিকায় গৈড় (৪) দিয়া।
অতুনা পতুনা কান্দে দুই চরণ ধরিয়া॥
হায় হায় স্বামী ধন পালান ছাড়িয়া।
কে আর পালিবে নবে ঘৃতে অন্ন দিয়া॥
রাজার মা ময়না কান্দে চক্ষুত পানী দিয়া।
এক ঝারি গঙ্গার জল যোগাইল আনিয়া॥
এক নেওয়াইজ পাতা (৫) আনিল যোগাইয়া।
স্বর্ণর বাটীত লইল জল ঢালিয়া॥
যেন মতে রাজার মাথায় তুলিয়া দিল জল।
রাজ্য ভূম সিংহাসন করে টলমল॥

রাজার মস্তক-মুণ্ডন।

ক্ষুর ধরিয়া নাপিতর বেটা চতুর্দ্দিকৃত চায়।
কার হুকুম না পায় হাজামত বানায়॥
ময়না বলে নাপিতর বেটা কার পানে চাও।
মোর যাত্নর মাথা কামাইতে না ঘিণাও॥
হীরা দিয়া বান্ধি দিমু মাণিক দিমু চিন। (৬)
সকল চুল কমাইও রাইথ বঁম (৭) চুলি॥
অবশ্য উড়াইবু হারিবু কেশ্বা ঝুলি॥

---

(১) এখানে পূর্ব্বে অন্য কোন কথা ছিল, বোধ হয় তাহা দপ্তরখানা, তাহা হইতে সম্প্রতি 'ডাকৃটর খানা' করা হইয়া থাকিবে।

(২) কোন নদী বা সমুদ্রের নিকট উচ্চ স্থান নির্ম্মাণ করিয়া যেখান হইতে প্রহরীগণ শত্রু-সৈন্যের আগমন পর্য্যবেক্ষণ করে, তাহাকে 'জলটুঙ্গি' বলা হইত। (৩) পাটেশ্বরী মহলের, অর্থাৎ রাণীদিগের।

(৪) গড়াগড়ি। (৫) কলার আগ-পাত।

(৬) তোমার ক্ষুরের বাঁট হীরাদ্বারা বাঁধাইয়া দিব এবং চিহ্নস্বরূপ তোমাকে একটি মাণিক্য দিব। (৭) ব্রহ্ম-চুল, টিকি (?)।

ক্ষুর তুলিয়া এক শত দিল রাজার কেশ মৃত্তিকায় পড়িল
কেশী গঙ্গা হইয়া বহিবার লাগিল॥

সিদ্ধগণ ও দেবগণের আগমন।

তুহু তুহু করিয়া ময়না হুঙ্কার ছাড়িল।
যোল শত মুনি হুঙ্কারত নামিল॥
পুষ্পরথে নামিল গোরক বিদ্যাধর।
ঢেকি বাহনে নামিল নারদ মুনিবর॥
বাসোয়ার পীঠিত নামিয়া গেল ভুলা মহেশ্বর।
ধনুক বাণে নামিয়া গেল শ্রীরাম লক্ষ্মণ॥
পাঁচ ভাই পাণ্ডা নামিল ঠাই ঠাই।
কাণকাটা (১) হাড়ি সিদ্ধা লেখা যোখা নাই॥

সন্ন্যাস-গ্রহণ।

ঘসির ধূলা (২) দিয়া বদন ডাকিল।
সম্রাট দেখিয়া ময়না কান্দিবার লাগিল॥
মায়র দুই নয়নর তারা রে।
আরে ও বাছা! আমার কেবা লইল রে॥
নাপিতর হস্তর ক্ষুর লইল কাড়িয়া।
ঐ ক্ষুর কাণ-ফাড়ার (৩) হস্তে দিল তুলিয়া॥
যেন মতে কাণ-ফাড়া ক্ষুর হস্তে পাইল।
রাম রাম বলিয়া রাজার দুই কর্ণ ফাড়িল॥
ফাটিকর কুণ্ডল রাজাক পরাইল। (৪)
ভগবান বস্ত্র আনিয়া যোগাইল॥
পাঁচ বৈষ্ণব ধরিয়া কৌপীন পরাইবার লাগিল।
এ ডোর কৌপীন রাজাক পরাইল॥
রাম খিলিকা গলে তুলি দিল।
কতুর (৫) থাল হস্তত তুলি দিল॥
ভাঙ্গা কন্থা ভাঙ্গা কৌপীন ভাঙ্গা বহির্ব্বাস।
সবে মেলিয়া দ্বারত আছে চৈতন্যর দাস॥

---

(১) সন্ন্যাসীদের কর্ণচ্ছেদ করার নিয়ম থাকায় নাপিতের এক শ্রেণীকে 'কাণকাটা' বলা হইত।

(২) ঘুটের ছাই।

(৩) কাণ-ফাড়া = যে ব্যক্তি কর্ণচ্ছেদ করে।

(৪) কুণ্ডল পরিয়া যোগী বা যোগিনী হওয়ার কথা অনেক প্রাচীন বঙ্গীয় কাব্যেই পাওয়া যায়।

(৫) লাউএর, বাউর।

শ্রীচৈতন্য নিত্যানন্দ অধিক রাধে সীতা।
শ্রীগুরু বৈষ্ণব বন্দন ভাগবত গীতা॥
ভিক্ষা বলিয়া রাজার বেটা কান্দিবার লাগিল।
হাতী ঘোড়া দণ্ড ছত্র গোলাম খেতু ভিক্ষা দিল॥ (১)
ঐ ভিক্ষা গুরুর চরণত দিয়া প্রণাম করিল।
যা যা রাজার বেটা তোমাক দিনু বর।
তিন কোণ পৃথিবী (২) টলিয়া গেলে না যাও যমর ঘর॥ (৩)
যেন মতে ধর্ম্মী রাজা বেনা মুখ হইল।
সর্গর মুনিগণ সর্গত চলি গেল॥

ময়নামতীর স্নান ও রন্ধন।

পাঁচ লোটা জলে ময়না সিনান করিয়া।
হাসিয়া নিজ ঘরত ময়না সোন্দাইল গিয়া॥
নড় দিয়া এক ভাত পঞ্চাশ ব্যন্নুন রন্ধন করিয়া।
স্বর্ণর থালত অন্ন দিল পরশিয়া॥
ভৃঙ্গরর ঝারির জল দিলেক ঢালিয়া।
অন্ন খাও অন্ন খাও রাজ দুলালিয়া॥
হাসিয়া খেলিয়া যাও পর দেশক লাগিয়া॥

রাজার স্বর্ণথালায় খাইতে অনিচ্ছা।

যেন মতে থালত অন্ন দেখিল।
কপালত মারিয়া চড় কান্দিবার লাগিল॥
যখন আছিলাম মা রাজ্যত ঈশ্বর।
স্বর্ণর থালত অন্ন খাইনু বিস্তর॥
এখন হইনু কোড়াকর (৪) ভিকারি।
স্বর্ণর থালত অন্ন খাইতে না পারি॥
একখান কলার পাত আনিল কাটিয়া।
তাহাত অন্ন গুটিক লইল ঢালিয়া॥

---

(১) সন্ন্যাস অবলম্বন করিয়া রাজা ভিক্ষা চাহিলেন; তাঁহার ভ্রাতা ও দাস খেতু হাতী ঘোড়া প্রভৃতি ভিক্ষা দিল।

(২) সাধারণ লোকে ভারত-বর্ষকেই পৃথিবী মনে করিয়া ত্রিকোণ পৃথিবী বলিত।

(৩) ১৯ বর্ষ বয়সে রাজার মৃত্যুর কথা নির্দ্দিষ্ট ছিল। ঐ সময় সন্ন্যাস গ্রহণ করিলে সেই মৃত্যু হইতে অব্যাহতি পাওয়া যায়, ইহাই গণিয়া দেখিয়া ময়নামতী তাঁহাকে সন্ন্যাস-ব্রতে দীক্ষিত করাইলেন।

(৪) কড়াকর=কড়ার।

হাতত মুখত জল দিয়া কোন্ কাম (১) করিল।
শ্রীকৃষ্ণ বলিয়া অন্ন মুখত তুলিয়া দিল।
এক গাসে (২) দুই গাসে পঞ্চ গাস খাইল॥
অন্ন খাইয়া জলর দিগত (৩) চায়।
ভাঙ্গা তুম্বা (৪) দিয়া জল উসিয়া (৫) পলায়॥
মৃত্তিকায় মুখ লাগাইয়া জল চুম্বুক মারি খাইল। (৬)
দেবীর ভাই শনি কপাল চড়িল॥

রাজদেহে শনি ও কেতুর প্রবেশ।

শনি কেতু রাজার গর্ভবাস করিল।
সকল শরীর রাজার মলিন পড়িল॥

ময়নামতীর উপদেশ।

করুণা করিয়া ময়না কান্দিবার লাগিল।
আমার পুত্র বড় ধন রে কে রে মিলিয়া দিবে।
পরদেশে যাইয়া পরার পত্তি বাস।
আগে খাবে গিরি লোক পশ্চাত (৭) তল্লাস॥
অতিথ বৈষ্ণব দেখিয়া না করিও হেলা।
গড় (৮) হইয়া পরণাম করেন যার গলত মালা॥
সরিষাতে সরু দুবলাতে হীন।
তখনে পাবু পর দেশর চিন॥ (৯)
ফুল গোটেক দেখিয়া ফুল না ফাড়িমু।
পাখী গোটেক দেখিয়া ঢেল না মারিমু॥
পরস্ত্রীক দেখিয়া হাস্য না করিমু।
আগত মা দায় দিয়া (১০) পশ্চাৎ ভিক্ষা লমু॥
ষোল কাহন কড়ি দিল ঝোলঙ্গায় (১১) সাজাইয়া।
কড়ির কথা না কন তোর গুরুর বরাবর।

---

(১) কর্ত্তব্য-ক্রম, অর্থাৎ ভোজনের পূর্ব্বে কর্ত্তব্য নিবেদনাদি।

(২) গ্রাসে। (৩) দিকে।

(৪) লাউ। (৫) উছলাইয়া=উচ্ছলিত হইয়া।

(৬) ভাঙ্গা লাউ হইতে জল এমন ভাবে পড়িতেছিল যে, লাউ উঠাইয়া জল খাইবার কোন সম্ভাবনাই ছিল না, সুতরাং মাটীতে মুখ লাগাইয়া চুমুক দিয়া জল পান করিলেন।

(৭) পশ্চাৎ। (৮) গড়=ভূমিষ্ঠ।

(৯) সরিষা অপেক্ষাও ক্ষুদ্র এবং দুর্ব্বা অপেক্ষাও নীচ হইলেই বিদেশে বাস করা যায়।

(১০) অগ্রে মাতৃ সম্বোধন করিয়া। (১১) ঝুলিতে।

ছাই ভস্ম করিয়া কড়িক পটামু।
যমর ঘর হাড়ির পাছে গমন করিমু॥

রাজার খেদোক্তি।

এক শত রাণী গেল খেতুর বরাবর।
অদুনা পদুনা গেল আপনার মহল॥ (১)
বার জাগায় চৌকি পহরা তের জাগায় থানা।
অতিথ বৈষ্ণব যাবার ঐ বাড়ী মানা॥ (২)

রাণীদিগের অবস্থা।

যেন মতে (৩) কন্যা দুইটী মন্দির সোন্দাইল (৪)।
বিন ছোড়ানে (৫) ধর্ম্মর কপাট আপনে লাগিল॥
পাশা ধরিয়া বসিল আওলা (৬) করিয়া।
যে দিন হস্তর পাশা পড়িবে আউলিয়া॥
ঐ দিন মোর স্বামী যাইবে মরিয়া॥
রাজ্য ভার রইল জননী মায়র কোলত।
হাড়ি রাজা (৭) চলিয়া গেল পরদেশ সহরত॥
এক ক্রোশ দুই ক্রোশ পঞ্চ ক্রোশ গেল।
চরণ ফাটিয়া রাজার রক্ত পড়িবার লাগিল॥
দুখ মোর লিখিয়াছে কপালে ওরে বিধি নিরলে (৮) বসিয়া।
এক দিন দুই দিন সাত দিন হইল।
কি রাত্র কিবা দিন হাটিবার লাগিল॥

অদুনা ও পদুনার বাস-স্থান।

এই রাজার মুলুক ছাড়িয়া অন্য মুলুক গেল।
হাড়ি বলে জয় বিধি মোর কপালর ভাল॥
দম্প কথা বলিছে রাজা আমার বরাবর। (৯)
কিছু দুখ দেওঁ ঘড়িকর (১০) ভিতর॥

রাজার গুরু-সঙ্গে গমন ও বিবিধ কষ্ট।

(১) এক শত রাণী স্বামীর অভাবে দেবরের সঙ্গিনী হইলেন; শুধু অদুনা ও পদুনা স্বতন্ত্র অন্তঃপুরে যাইয়া শোকার্ত্তা হইয়া রহিলেন।

(২) যে মহলে অদুনা ও পদুনা প্রবেশ করিলেন, সে মহলে দ্বাদশটি স্থানে প্রহরী নিযুক্ত হইল এবং ত্রয়োদশটি স্থানে তাহাদের আড্ডা রহিল। অতিথি এবং বৈষ্ণবগণ যাহারা সর্ব্বত্র অব্যাহত-গতি তাহাদেরও সেই মহলে যাইবার অধিকার রহিল না। (৩) মাত্র = ক্ষণে।

(৪) প্রবেশ করিল। (৫) চাবিতে। (৬) এলোমেলো।

(৭) রাজার গুরু হাড়ি ও স্বয়ং রাজা। (৮) নির্জ্জনে = গোপনে।

(৯) রাজা দম্ভের সহিত প্রথম আমাকে তুচ্ছ করিয়াছিল।

(১০) এক ঘড়ির (দণ্ডের) মধ্যে।

হাড়ির ছলনা ও পরীক্ষা।

তুড়ু তুড়ু করিয়া হাড়ি হুঙ্কার ছাড়িল।
শূন্যাকারত হাড়ি সিদ্ধা জঙ্গল সির্জ্জাইল॥ (১)
ছোট জঙ্গল ছাড়িয়া বড় জঙ্গলে পাও।
আউ ঢাউ শুকাইল মুখে না আইসে আও (২)॥
শূন্যাকারত হাড়ি গেল শূন্যত চলিয়া।
দোনো হস্তত যায় রাজা জঙ্গল ঠেলিয়া॥
ইন্নি (৩) কাটে বিন্নি (৪) কাটে রক্ত পড়ে ধারে
হাটিবার না পারে রাজা কপাল চড় মারে॥
আমার এই দুঃখ বৈলমু কার আগে।
গুরুধন হইল নিদারুণ।
আর কিছু দুঃখ দিল বালা (৫) বাড়ি দিয়া।
রাজার কান্দনত হাড়ির দয়া উবজিল।
কেল কদম্বর (৬) গাছ ঘাঁটায় (৭) সির্জ্জাইল॥
বৃক্ষতলত যায় রাজা সহরত গোবিন।
আঁজুলত আঁজুলত (৮) চক্ষত আইল নিন (৯)॥
জল ভাঙ্গিয়া বালা ভাঙ্গিয়া বড় পেনু দুঃখ।
বাওঁ উরু মৃত্তিকায় দেও ক্ষণেক মারি সুখ॥
বাওঁ উরু হাড়ি মৃত্তিকায় ফেলি দিল।
শিতান দিয়া রাজা নিদ্রায় পড়িল॥
তুড়ু তুড়ু করিয়া হাড়ি হুঙ্কার ছাড়িল।
এক শত যম ডাকিয়া আনিল॥
হাড়ি বলে যম বাক্য মোর ধর।
সাত হাত ওসার মাল্লি (১০) এক বুক উচ্চ।
ঐটে হইত বান্ধি নি যাও দারিয়াপুর সহর।
এঁ কথা শুনিয়া যম না থাকিল রৈয়া।
মাল্লি বাঁধিতে যম গেল চলিয়া॥
সাত হাত ওসার মাল্লি এক বুক উচ্চ।
ঐটে হইতে বান্ধি নি যাইল দারিয়াপুর সহর॥

---

(১) শূন্য স্থানে হাড়ি জঙ্গলের স্থষ্টি করিল।
(২) আও বা রাও=রব, শব্দ। (৩) এদিকে। (৪) ওদিকে।
(৫) বালুকাময় স্থানের জঙ্গল। (৬) কেলি-কদম্বের। (৭) সম্মুখে।
(৮) অঞ্জলি অঞ্জলি, অর্থাৎ পূর্ণ মাত্রায়। (৯) নিদ্রা।
(১০) মাউল=বড় রকম থলিয়া।

হনূমান বলিয়া হুঙ্কার ছাড়িল।
কিছু কিছু বৃক্ষ মাড়াল লাগাইল॥
বজ্র চাপড় রাজাকে তুলিয়া মারিল।
গুরু গুরু বলিয়া রাজা কান্দিয়া উঠিল॥
মাল্লি বান্ধিয়া আমি বড় পেনু দুখ।
বার কড়া কড়ি দেও খাঁওঁ সুখ॥
বার কড়ার গাঞ্জ্যা খাঁওঁ কিনিয়া।
তবে তোমাক লইয়া যাই ঘড়ে পুরক লাগাইয়া॥
যেন মতে ধর্ম্মী রাজা সম্বাদ শুনিল।
রাম রাম বলিয়া কর্ণত হাত দিল॥
এগুলাক খান গুরু বাপ মোঁ না জানোঁ
এমন অনাচারর সঙ্গত আইসে কোন্ জন॥ (১)
অনাচারর সঙ্গত আইলে অবশ্য মরণ॥
বার কড়ার বদলত গুরু বার কাওন লও।
বান্দা ছান্দার কার্য্য নাই ফিরিয়া ঘরে যাও॥
ধ্যানত আছিল হাড়ি চমকিয়া উঠিল।
ধ্যানত হাড়ি গুরু ধ্যান করি চায়।
ধ্যানর মাঝত ষোল কাওন কড়ি ঝোলায় লাগাল পায়॥
এর মা মান (২) আছে জ্ঞানত ডাঙ্গর (৩)।
ষোল কাহন কড়ি দিচ্ছে ঝোলঙ্গার ভিতর॥
তুড়ু তুড়ু করি হাড়ি হুঙ্কার ছাড়িল।
ষোল কাওন কড়ি শূন্যত উড়া উড়াইয়া দিল॥
আধ মণ করিয়া এক মণ পাথর ঝোলায় সির্জ্জাইল।
ভাত ধরিয়া ধর্ম্মী রাজা ডুগিবার লাগিল॥
দে দে কড়ি বলিয়া হাড়ি কাউসিবার লাগিল।
একবার দুইবার গোস্যা নাগাইল পাইল॥
ঝোলঙ্কার গিরা খুলিয়া ফেলাইল॥
ঝোলার গিরা খুলিয়া পড়িয়া গেল ধান্দা।
ঝোলার কড়ি ঝোলায় নাই অচম্বিতের কথা॥
নয়ন কেন নাচে।
না জানি কপালে কিবা আছে॥

**ষোল কাহন কড়ির অন্তর্ধান।**

(১) গুরু এইগুলি অর্থাৎ গঞ্জিকা প্রভৃতি সেবন করেন, ইহা জানিলে এই আচারহীনের সঙ্গে কে আসিত? (২) মান=ময়নামতী। (৩) ডাঙ্গর=বৃহৎ। জ্ঞানত ডাঙ্গর=জ্ঞান বৃদ্ধি।

কেনে কেনে গুরু বাপ অধর্ম্মে ছাড় দয়া।
ঝোলার কড়ি ঝোলাত নাই কম বক্তাক রাখ বান্ধা।
চট করি সাক্ষী থুইল হাড়ি বসু মাতা মাই।
তোমরা রও সাক্ষী।
আপনা আপনি বান্ধা নিছে হাড়িও না রাখি ॥
ধর্ম্মী রাজাক লইল ঝোলায় ভরিয়া।
দারিয়া পুর সহরত গেল চলিয়া ॥
বান্ধা নেও বান্ধা নেও গোয়ালিনী মাই।
বার কড়া কড়ি থাকিয়া (১) বান্ধা থুইবার চাই ॥
বার কড়া কড়ি পাইলে গাঞ্জা খাইবার চাই।
দেখি দেখি কেমন চেলা দেখিবার চাই ॥
হাত কোণা ধরিয়া রাজাক বেইর কৈল টানিয়া।
ঝলমল করিয়া রাজা উঠিল জ্বলিয়া ॥
গোয়ালিনী বলে গুরু করি নিবেদন।
সুন্দর রূপ দেখি রাজাক ভাতর উপর।
এও নাকি খাবার পারে গোয়াল লোকর ঘর ॥
কাড়িয়া ভরিয়া টাকা দেও ঝোলা ভরিয়া নেও।
আমার মহল ছাড়িয়া অন্য মহল যাও ॥
মহারাজাক লইলে তবে হস্তত ধরিয়া।
দোকানর গলি বেড়ায় হাঁটিয়া ॥
বান্ধা নেও বান্ধা নেও চিড়া বেচি মাই।
যেন মতে চিড়া বেচি রাজাক দেখিল।
চিড়ার দোকান খান পাকেয়া পাকেয়া ফেলিল ॥
রাজার কমর ধল্ল্যে মরোঁ বলিয়া।
অনেক করিয়া নিল ছোড়াইয়া ॥
বান্ধা নেও বান্ধা নেও হলদি বেচি মাই।
বান্ধা নেও বান্ধা নেও শাক বেচি মাই ॥
বান্ধা নেও বান্ধা নেও আড়ই (২) বেচি মাই।
বান্ধা নেও বান্ধা নেও কালাই বেচি মাই ॥
যেন মতে কালাই বেচি রাজাক দেখিল।
ঘরর স্বামীক অইল বাপ দায় দিয়া। (৩)
যেত দোকান সব ফেলাইল পাকেয়া ॥

রাজাকে বাঁধা দেওয়ার জন্য বাজারে হাড়ির ফেরি।

(১) পাইলে। (২) অড়হর।
(৩) রাজাকে দেখামাত্র নিজ স্বামীকে পিতা সম্বোধন করিয়া আসিল।

রাজার কমর ধরিল মরিনু বলিয়া।
চিড়া বেচি উঠিয়া বলে কালাই বেচি হুতিয়া তুই।
ছাড়িয়া দে রাজার কমর আরো ধরমু মুই ॥
রাজার কমর ধরিয়া টানিবার লাগিল।
অকারণ করিয়া রাজা কান্দিবার লাগিল ॥
রাজার কান্দনে হাড়ির দয়া জনমিল।
ইন্দ্র রাজাক লাগিয়া হুঙ্কার ছাড়িল ॥
ধুম ধাম করিয়া পাথর পড়িতে লাগিল। (১)
রাজার কমর ছাড়িয়া সব ঘরাঘরি গেল ॥
দুয়ার ছাড় দুয়ার ছাড় কালাই বেচি ভোন।
ভিজিয়া বাহেরা দেথন ভিজিয়া মরি বাহেরা দেথন ॥
যেন মতে কলাই বেচি সেলটা কথা পাইল।
হাউক দাউক করিয়া দরজা ছাড়ি দিল ॥
কালাই কাড়া গাইন (২) নিয়া যে আইল।
ঐ গাইন দিয়া ডাঙ্গাবার লাগিল ॥
নাক চুল কাটিয়া ঢেরা ডারা দিল।
ঘাড়ত হাত দিয়া বাহির করি দিল ॥
ওক ছাড়িয়া গমন বিজয় হালুয়া।
সাক্ষাৎ উতরিল যাইয়া ॥
বান্ধা নেও বান্ধা নেও হালুয়ার ঘর।
সুন্দর চেলা বান্ধা থোঁয়োঁ (৩) তোর হালুয়ার ঘর ॥
সুন্দর রূপ দেখোঁ ভাণ্ডর (৪) উপর।
এঁও নাকি খাবার পারে চাষা লোকর ঘর ॥
ইহার যোগ্যবান আছে হীরা বেশ্যার ঘর।
কেমন করি যাবেন নটীর মহলর ভিতর ॥

হীরার নিকট রাজাকে বিক্রয়।

যোড় যোড় দামরা (৫) থুইছে দরওয়াজা টাঙ্গিয়া।
কোন্ ভিতকার রাজা আইসে মহলে চলিয়া ॥
এক ডাঙ্গ যদি মারে দামরায় তুলিয়া।
এক হাজার টাকা নেয় দরওয়াজায় বসিয়া ॥
ওক ছাড়িয়া বিজয় গমন।
নটীর বাঙ্গালায় যাইয়া দিল দরশন ॥

---

(১) স্বর্গাধিপতির হুঙ্কারে বড় বড় শিলা-বৃষ্টি হইতে লাগিল।
(২) মুষল। (৩) থুইব=রাখিব। (৪) দেহের
(৫) দামরা=বাদ্যযন্ত্র-বিশেষ।

লকড়ি খুলিয়া এক ডাঙ্গ ডাঙ্গাইল।
শব্দ হইল নটীর পুরী বার্ত্তা জানাইল॥
বান্দী বান্দী বলিয়া ডাকাইবার লাগিল।
কোটেকার (১) মহারাজা চলিয়া আসিল॥
তাহাকে আন তুমি চাম্বর হাকাইয়া (২)।
এই কথা শুনিঞা বান্দী না থাকিল রৈয়া।
হাড়ির সাক্ষাত গেল চলিয়া॥
কেনে কেনে গুরুধন এত দূর গমন।
সিংহাসন থাকিতে কেন মৃত্তিকায় শয়ন॥
বাসা খোড়া নাই আমার ঝোলার ভিতর।
একনা চেলা আছে ঝোলাঙ্গার ভিতর॥
বার কড়া কড়ি থাকিয়া (৩) বান্ধা থুইবার চাই
বার কড়া কড়ি পাইলে গাঁজা কিনিয়া খাই॥
বান্ধা নাকি নিবে তোমার হীরে নটী মাই।
দেখোঁ দেখোঁ কেমন চেলা দেখিবারে চাই॥
হাত কোণা ধরিয়ে বের করিল টানিয়া।
ঢল মল (৪) করিয়া রাজা উঠিল জ্বলিয়া॥
রূপ দেখিলে নয়ন ঝোরে।
এই কথা জানাইল বান্দী নটীর বরাবর।
যেমন রূপ আছে রাজার চরণর উপর।
সেমন রূপ নাই তোমার মুখর উপর॥
যে রাজা বলিয়া তর্প (৫) করএ বার বৎসর।
সেই রাজার নাগাল পাইলু দরজার উপর॥
এই কথা শুনিয়া নটী না থাকিল রৈয়া।
রাজার সাক্ষাৎ চলিল হাটিয়া॥
হাড়ি বলে শুন নটী আমার বরাবর।
ভাল চেলা বান্ধা থুই তোমার বরাবর॥
বার কড়া কড়ি থাকিয়া বান্ধা থুইবার চাই।
বার কড়া কড়ি পাইলে গাঁজা কিনিয়া খাই॥

---

(১) কোথাকার।
(২) চামর ব্যজন করিয়া।
(৩) লাগিয়া = জন্য। (৪) ঝলমল
(৫) তপস্যা।

এই কথা শুনিয়া নটী না থাকিল রৈয়া।
বন্দরর (১) সাউদ (২) মহাজনক আনিল ডাকিয়া॥
দোয়াত খত কলম যোগাইল আনিয়া।
বার কড়া কড়ি নটী আনিল গণিয়া॥
লেথ লেথ বলিয়া হাড়ি হুকুম ভালা দিল।
সন তারিখ শ্রী কাগজত লিখিল॥
হীরা নটী নামটা কাগজত লিখিল।
ঐ বার কড়া কড়ি কাগজত লিখিল॥
ধর্ম্মর নামটা কাগজত লিখিল।
ঐ কলম ফেলাইয়া দিল হাড়ির বরাবর।
যেন মতে হাড়ি সিদ্ধা হস্তত কলম পাইল।
রাম রাম করিয়া দস্তখত করিয়া দিল॥
বার কড়া কড়ি গণিয়া হাড়ির হস্তত দিল।
ঐ দিন হইতে ধর্ম্মী রাজা বন্ধন পড়িল॥
ঐ খত তুলিয়া নটীর হস্তত দিল।
কাম ক্রোধ মণি (৩) ভিড়িয়া বান্ধিল॥
না রাণ্ডী না পুরুষ রাজাক করিল॥ (৪)
যেন মতে হীরা নটী বেনা মুখ (৫) হইল।
ঐ বার কড়া কড়ি মৃত্তিকায় গাড়িল॥
যেন মতে ধর্ম্মী রাজা বেনা মুখ হইল।
সোণালো কুমড়া হইয়ে পাতাল ভেজিল॥
চৌদ্দ তাল জলর ভিতর যোগ আসন ধরিল।
বার বৎসর থাকিল হাড়ি ধ্যান ধরিয়া।
যেন মতে ধর্ম্মী রাজা ফিরিয়া দেখিল।
গুরুক না দেখিয়া রাজা কান্দিবার লাগিল॥
নটী বলে রাজার বেটা কান্দ কি কারণ।
তোমার বাদে তপ করি এ বার বৎসর।
কোন্‌টি গেল বান্দী আগেয়া পাণ খাব।
ধর্ম্মী রাজাক আন সিনান করাইয়া।
যেটে (৬) যে শোভা পায় আন রাজাক পরাইয়া॥

(১) বন্দরর = বাণিজ্য-স্থানের = প্রধান বাজারের।
(২) সাধু। (৩) মুনি = হাড়ি-গুরু
(৪) রাজাকে স্ত্রী এবং পুরুষ চিহ্ন রহিত করিল।
(৫) বিষণ্ণ মুখ। (৬) যে স্থানে।

ছিনান করাইয়া আনিল ধরিয়া।
বিছান (১) করিতে নটী ভাল জানে।
সাটীর উপর পাটী বিছায় এক বুক উছল। (২)
তার উপর ফেলাইয়া দিল ইন্দ্র কম্বল॥
লং জায়ফল কর্পূর রাখিল ঠাঁগ্রি ঠাঁগ্রি।
দীপ ফেলাইবে রাজা লেখা যোখা নাই॥
যেন ধর্ম্মী রাজা দুয়ারত পাও দিল।
কোলাত করিয়া রাজাক বিছানায় বসাইল॥
পাণর বাটা দিল হাজির করিয়া।
পাণ খিলি খাও হে রাজা গুয়া খানি খাও।
এ অভাগিনী নটী আমি মাথা তুলিয়া চাও॥
লং জায়ফল কর্পূর দেখিয়া মনে হৈল খুসী।
এঁকৈক বেলা (৩) তুলিয়া দিল খিলি চারি পাঁচি।
এক ঠাসন দুই ঠাসন তিন ঠাসন দিল। (৪)
মাও যে করিছে বাধা মনত পড়িল॥
পরদেশ যাইয়া যাদু পরাও বহির্ব্বাস।
আগত খাইবে গিরিলোক পশ্চাৎ তল্লাস॥ (৫)
অতিথ বৈষ্ণব দেখিয়া না করিও হেলা।
গড় হয়ে পরণাম জানান যার গলত (৬) মালা॥
ফুল গোটেক দেখিয়া ফুল না পাড়িবু।
পাখী গোটেক দেখিয়া ডিমা (৭) না মারিবু॥
পরার স্ত্রী দেখিয়া হাস্য না করিবু॥
সরিষাতে সরু দুবলাতে হীন।
তখনে পাবু পরদেশর চিন॥
মাএর কথা যেন রাজার মনত পড়িল।
রাম রাম বলিয়া পাণর খিলি ঢালিয়া ফেলাইল॥
ঐটে হইতে নটীর মন খাপা হইয়ে গেল॥
কেনে কেনে পাণ না খাও রাজ-রাজেশ্বর।
তোর গুণে তপ করি এ বার বৎসর॥

(১) বিছানা। (২) বক্ষ-পরিমাণ উচ্চ।
(৩) বেলা = বারে। (৪) তিনবার চর্ব্বণ করিল।
(৫) আগে গৃহস্থ খাইবে, তৎপর নিজের খাওয়ার চেষ্টা করিবে
(৬) কণ্ঠদেশে। (৭) ডিম্ব।

আপনা হইতে লইল পাঁচটা খিলি হস্তত করিয়া।
ধার্ম্মিক রাজার মুখত দিল তুলিয়া॥
থু থু করিয়া পাণর খিলি ফেলাইল ঢালিয়া॥
যেত্কে ধর্ম্মী রাজা সইরে সইরে (১) বৈসে।
তেত্কে (২) হীরা নটী গাও ঘিসিয়া বৈসে॥
সার চন্দন রক্ত চন্দন রাজাক ছিটিবার লাগিল।
মা মা করিয়া রাজা নটীক ডাকিবার লাগিল॥
যোয়ায় না যোয়ায় না (৩) রাজা মাও বলিবার।
রাজার হস্ত তুলিয়া নটী হৃদয়ত তুলিয়া দিল।
মা মা বলিয়া রাজা দুগ্ধ খাবার গেল॥
একবার দুইবার রাজা গোস্বা (৪) নাগাল পাইল।
গোটা চারিক নটীর বাখান বলিবার লাগিল॥

* * * *

চারি পহর গেল নটী বছাল করিয়া।
তাহাতেও ডাকায় ধর্ম্মী রাজা নটীক মাও বলিয়া॥
একবার দুইবার নটী গোস্বা নাগাইল।
পালঙ্গ হইতে ধর্ম্মী রাজাক গুড়াইয়া ফেলাইল॥
বান্দী বান্দী বলিয়া নটী ডাকিবার নাগিল।
ঘারত হস্ত দিয়া রাজাক বাহের করিয়া দিল॥

রাজার প্রতি শাস্তির ব্যবস্থা।

নটীর পরিধান হইল আগুন পাটর সাড়ী।
ধর্ম্মী রাজার পরিধান হইল বার গাটিয়া ধড়ি (৫)॥
আকারি (৬) ধানর চাউল দিলে বিচিয়া বার্ত্তকী (৭)
বিচিয়া বার্ত্তকী দিলে পুড়িয়া খাইবার থানা।
একেত নিদারুণ নটী লবণ তৈল মানা॥
মাঘ মাসিয়া জাড়ে দিলা বুড়া (৮) একখান সাড়ী।
থাকিবার ঘর দিলা ছাগলর খুপুড়ী॥
সিকিয়া বাকুয়া (৯) দিলা দুইটা জলর হাঁড়ী।
দিনটাতি ওজন করিলে বার ভার পানী॥

(১) সরিয়া সরিয়া, একটু তফাৎ হইয়া।
(২) সেই সেই সময়। (৩) যোগ্য হয় না, উচিত নয়।
(৪) ক্রোধ। (৫) বার গাঁইট্ যুক্ত দড়ি। (৬) আছাটা।
(৭) বীজপূর্ণ বার্ত্তাকু, বিচিযুক্ত বেগুণ। (৮) পুরাতন।
(৯) সিকে এবং বাঁক=বক্র বাঁশের দণ্ড।

বার ভার পানীর মাঝল এক ভার কমি যায়।
জল ভারর বদলী সাত জন কিলায়॥ (১)
সিকিয়া বাকুয়া নিলে দুইটা জলর হাঁড়ী।
জল ভরিবার গেল করতোয়া নদী।
এক ভার দুই ভার তিন ভার ডুবাইল।
দিনটাত মহারাজ বার ভার উভাইল (২)॥
সাত ভাড়ুয়া ধল্লে রাজাক চিত্তি করিয়া।
সোণালী থড়মত নটী চরণত লাগাইয়া॥
রাজার বুকত চড়িল ঠসক মারিয়া। (৩)
ছিনান করে হীরা নটী হাসিয়া খেলিয়া॥
ছিনান করিয়া অঙ্গে হৈল জ্যোতি।
ভিজা বস্ত্র ফেলাইয়া পিন্ধে শুকনা পাটর সাড়ী
ভিজা বস্ত্র চিপিয়া দিলে ঐ রাজার মুখ থানর উপর
মুখ ধরিয়া কান্দে রাজা বেলার দুই পহর॥
ঘাড়ত হস্ত দিয়া রাজাক বাহের কৈরে দিল
আজি কালি করিয়া বার বৎসর হইল॥
সিকিয়া বাকুয়া নিলে দুইটা জলর হাঁড়ী।
জল ভরিবার গেল করতোয়া নদী॥
নদীর পাড়ে যায়া রাজা পড়িয়া গেল ধান্ধা।
অদুনা পদুনার কথা না শুনিল কাণত।
পরাণ হারাবার আইলাম বুড়া মার বচনত॥

অদুনা-পদুনার আশঙ্কা।

যেন মত ধর্ম্মী রাজা কন্যার নাম লৈল।
উয়টে (৪) হাতর পসার আউলিয়া পড়িল॥
অকারণ করিয়া কন্যা কান্দিবার লাগিল।
বার বৎসর গেল স্বামী আওনা করিয়া (৫)॥
তের বৎসর ভাল হইল আসিয়া॥

(১) প্রত্যহ বার ভার জল আনিতে আদেশ হইল। তন্মধ্যে এক ভার কম হইলে একাদি ক্রমে সাত জনের প্রহার সহ্য করিতে হইবে।

(২) উঠাইল।

(৩) সাত জন ভৃত্য রাজাকে চিৎ করিয়া ফেলিল। সোণালী খড়ম পরিয়া হীরা রাজার বুকের উপর সগর্ব্বে হাটিতে লাগিল।

(৪) উলটিয়া। (৫) অওনা করিয়া = আউল বাউল হইয়া।

আজি কেন হস্তর পসার পড়িল আউলিয়া।
না জানি সোয়ামী ধন গেল মরিয়া॥
দুতি গো কি মতে বাহির হমু।
দুখর কথা কাইল সকালত (১) নিরলত (২) কমু॥
বৃন্দাবনত বাজে বাঁশী।
মনে কয় শ্যামক দেখোঁ আসি॥ ধুয়া॥
দোনো বইনে রোদন করে নাট মন্দির ঘরত।
শারী শুয়া পাখী শুনিল পিঞ্জিরার মাঝাত॥
শারী উঠিয়া বলে শুয়া বড় ভাই।
মা কেন রোদন করে চল দেখবার যাই॥
জোরা জোরি করি (৩) পিঞ্জিরার থাটী (৪) ফেলিল ভাঙ্গিয়া
ঐ দিয়া শারী শুয়া গেল উড়াও দিয়া॥
চালর খেড় নিচিয়া কন্যার বাজুত পড়ে।
কেনে কেনে মাও রোদন কর নাট মন্দির ঘরে॥
কন্যা বলে শুন বাছা পক্ষী সকল।
বার বৎসর গেল তোর বাবা রাওদা করিয়া।
তের বৎসর ভার পাইল না আইল ফিরিয়া॥
আইজ কেনে মোর হস্তর পসার পড়িল আউলিয়া।
না জানি তোর পিতা গেল মরিয়া॥
আমার দুই ভাইক দেও মা ছাড়িয়া।
কোনটে আছে আমার পিতা আসি তল্লাস করিয়া॥

শুকের দৌত্য।

জননীর চরণত পাখী পরণাম করিল।
দক্ষিণ পাটনে পাখী উড়াও দিয়া গেল॥
যাও যাও বাবা পরদেশ লাগিয়া।
কোটে (৫) আছে তোমার পিতা আইস তল্লাস করিয়া॥
জননীর চরণত পাখী পরণাম করিল।
দক্ষিণ পাটনে পাখী উড়াও দিয়া গেল॥
সাত দিন ভরি পাখী উড়িতে লাগিল।
তাতেও ধর্ম্মী রাজার লাগাল না পাইল॥
নদীর পাড়ত আছে বট আর পাইকড় (৬)॥
বটর ঠালত (৭) পাখী পইল উড়াও দিয়া।

(১) সকলের নিকটে। (২) গোপনে (৩) বলপূর্ব্বক। (৪) দণ্ড।
(৫) কোথায়। (৬) পাকুর। (৭) ডালেতে।

পশ্চিম ঠাল হইতে পাখী পূর্ব্ব ঠাল যায়।
ভার ধরি ধর্ম্মী রাজা জল ভরিবার যায়॥
জলত নামিয়া দন্ত মাজিবার লাগিল।
মাথার উপর পাখী রাজার উড়িবার লাগিল॥
তোরা নাকিন হন রাজা গোপীচন (১)।
তোমার খবরত আসি ভাই দুই জন॥
হস্ত বাড়েয়া দিল।
উড়াও দিয়া পাখী দুইটা বাজুত (২) পড়িল॥
দুই নয়নে প্রেম ধারা রাজা বহিবার লাগিল।
যত দুষ্‌খ হইয়াছে রাজার বলিবার লাগিল॥
নাকিড়ি পাকিড়ি পাত আনিলেন ছিঁড়িয়া।
দাঁত দিয়া খাগড়ার কলম মাঠাইলে (৩) বসিয়া।
কাঞ্জি অঙ্গুলী দিয়া বাঁও উড়াত ফাড়িল (৪)।
ঐ রক্ত দিয়া লেখন লিখিবার লাগিল॥

রাজার পত্র।

যত দুষ্‌খর কথা রাজা লিখিবার লাগিল।
সুমাও (৫) হইলে নিবেন উদ্ধার করিয়া।
কুমাও হইলে থুবেন পাপত ফেলিয়া॥
এই লিখন দিস তোর বরাইর (৬) বরাবর॥
রাজার চরণত পাখী প্রণাম জানাইয়া।
ময়নার মহলত পাখী গেল উড়াও দিয়া॥
চাল ছেন্দা (৭) করিয়া লেখন দিল ফেলাইয়া।
দেখ দেখ রে বুড়া শালী তোর মুণ্ডখান পড়িয়া
সুমাও হইলে নিবে উদ্ধার করিয়া।
থাম খুলিয়া লেখন পড়িবার লাগিল।
অকারণ করিয়া পাখী কান্দিবার লাগিল॥
বিয়ানে গিয়াছে যাদুরে।
রবির ঝালয়ে (৮) মৈল্ল আমার বাছারে॥ ধুয়া

(১) গোপীচন্দ্র। (২) বাহুতে।
(৩) কাটিলেন।
(৪) কনিষ্ঠ অঙ্গুলীর নখ দ্বারা রাজা বাম উরু চিরিলেন।
(৫) সুমাতা=ময়নামতী যদি সুমাতা হন।
(৬) বড় মাতা। (৭) ছিদ্র। (৮) জ্বালায় উত্তাপে।

ময়নামতীর উদ্যোগ।

ধ্যানত ময়না বুড়ী ধ্যান করি চায়।
চৌদ্দ তাল জলর ভিতর হাড়ির লাগাল পায়॥
স্বরূপা জ্ঞান মাইল্লে তুলিয়া।
চাক ভাঁয় হাড়ি সিদ্ধার ফেলাইল কাটিয়া॥ (১)
সরদি সাগর দিয়া যাচ্ছে ভাসিয়া॥
চুল যোড়া ধরিয়া ময়না ডাঙ্গাত উঠাইল।
বজ্জর চাপড় হাড়িক কসিয়া মারিল॥
ধ্যানত আছিল হাড়ি চমকিয়া উঠিল॥
ধ্যানত হাড়ি গুরু ধ্যান করি চায়।
ধ্যানর মাঝত ময়নার লাগাল পায়॥
যাওঁ যাওঁ দিদি (২) রাজাক লাগিয়া।
তোর বেটাক উদ্ধার করিলে পিছে থামু গাঁজা॥

হাড়ি সিদ্ধার প্রতি আদেশ।

যদি কালে ছাইলার জ্ঞান অল্প দেখিব।
ছাই ভস্ম করিয়া হাড়ি তোক যমঘর পাঠাব॥
যে ঘাটত রাজার বেটা জল ভরে বসিয়া।
ঐ ঘাটত হাড়ি সিদ্ধা উত্তরিল যায়া॥

হাড়ি সিদ্ধা ও রাজা।

দূর হইতে দেখিল রাজা হাড়ির চকর॥
দুইটা হাঁড়ী থুইলে দুইটা ভাঙ্গিয়া।
মাথার চুল রাজা দুই অর্দ্ধ করিল।
হাড়ির চরণত রাজা পড়িল ভজিয়া।
ঐ ধর্ম্মী রাজাক ঝোলঙ্গায় ভরিয়া।
নটীর মহলত গেল চলিয়া॥
নটীর মহলত যাইয়া হাড়ি হুঙ্কার ছাড়িল।
দুম দুম করি পুরী নড়িবার লাগিল॥
নটী বলে বান্দী বেটী কার পানে চাও।
কোনটেকার (৩) অতিথ আইছে বিদায় করি দাও॥
এই কথা শুনিয়া বান্দী আইল চলিয়া।
হাড়িক দেখিয়া বান্দী গেল ফিরিয়া॥

---

(১) হাড়ি সিদ্ধাকে চক্রাকারে (চাক চাক করিয়া) কর্ত্তন করিয়া ফেলিল।

(২) ময়নামতী এবং হাড়ি সিদ্ধা উভয়েই গোরক্ষনাথের শিষ্য।

(৩) কোথাকার।

এই কথা জানাইল নটীর বরাবর।
অতিথ নোঞা হাড়ি লঙ্কেশ্বর (১)॥
এই কথা শুনিঞা নটী কোন্ কাম করিল।
ঘরর ভিতর নটী লুকিয়া রহিল॥
নটী লুকাইয়া রইল মনে আর মনে।
হাড়ি সিদ্ধা জানিতে পাইল অন্তর ধ্যানে॥
হাতর আসা নড়ি মারিল তুলিয়া।
তোক বলোঁ আসা নড়ি (২) বাক্য মোর ধর
হাত গলত বান্ধিয়া হীরা নটীক হাজির কর॥
এক আজ্ঞা পাইলে সহস্র আজ্ঞা পাইল। (৩)
গর্জ্জিয়া হীরা নটীর মহলত সোন্দাইল॥
ঢেকাইতে ঢেকাইতে নটী বাইর কৈরে আনিল।
বার কড়া কড়ি হাড়ি তখন উঠাইল॥
বার বৎসরিয়া খত নটী আনিয়া যোগাইল।
বার কড়া কড়ি গণিয়া নটীর হাতত দিল॥
নটীর হাতর খতখান হাড়ির হাতত দিল।
রাম রাম বলিয়া খত ফাড়িয়া ফেলাইল॥
এক হাঁড়ী গঙ্গার জল হাড়ি আনিল যোগাইয়া।
সাত ভড়ুয়া ধরিল নটীক চিতর করিয়া॥
বাইশ মোণিয়া (৪) খড়ম রাজার চরণত লাগাইয়া।
নটীর বুকত রাজাক দিল চড়াইয়া॥
যেতকে হেলে নড়ে আর চড়ে।
বত্রিশ পাঁজর নটী ভাঙ্গি গুড়া করে॥

রাজার স্নান।

রাম রাম বলিয়া যেন জল মস্তকত ঢালি দিল।
যত কিছু পাপ গুনা দূরে চলিয়া গেল॥
ছিনান করিয়া রাজা অঙ্গত হইল জ্যোতিঃ।
ভিজা বস্ত্র ফেলায়া পিন্ধে শুক্‌না পাটর ধুতি॥
হাড়ি বোলে রাজার বেটা বাক্য মোর ধর।
বারো বৎসর তপ করে নটী মহলর ভিতর॥

---

(১) হাড়ির নাম ছিল লঙ্কেশ্বর। (২) আসা নড়ি বা আসা লাঠি অনেক প্রাচীন বঙ্গীয় প্রাচীন পুথিতে উল্লিখিত দৃষ্ট হয়।
(৩) এক আদেশ সহস্র আদেশের তুল্য। (৪) ওজনের।

কিছু বাক্য সিদ্ধ (১) কর নটীর বরাবর।
যা যা হীরা নটী তোক দিনু বর।
বগতুল পাখী (২) হইয়া থাক রাজ্যর ভিতর ॥
মুনি বাক্য বৃথা না হইল।
বগতুল রূপ হইয়ে স্বর্গত উড়ে গেল ॥
বাম হস্ত দিয়া নটীক ধরিল।
নটীক ধরিয়া দুই খান করিল ॥
আগধড় (৩) দিলে স্বর্গত উড়াইয়া।
পাছধড় দিল দরিয়াত ফেলাইয়া ॥
দরিয়াত পড়িয়া নটী দোহাই ফিরাইল।
যা যা নটী তোক দিনু বর।
চেকা মাছ (৪) হইয়া থাক জলর ভিতর ॥
যা যা চাপাই (৫) বান্দী তোক দিনু বর।
বেশ্যা হইয়া থাক রাজ্যর ভিতর ॥
যুয়ান কালত খাও কামাই করিয়া।
শেষ কালত ধরেক পাইক ভাতার।
হুলিয়া গুতিয়া ভাঙ্গিবে তোর বত্রিশ পাঁজর ॥
যা যা হীরা (৬) ধন কড়ি তোক দিনু বর।
খোলা হাঁটী হইয়া থাক খোলাহাঁটী সহর ॥
হীরার বাড়ী ঘর লণ্ড ভণ্ড করিয়া।
জ্ঞান শিখিবার রাজাক লই গেল ধরিয়া ॥
তোক বলোঁ রাজার বেটা বাক্য মোর ধর।
কিছু ভিক্ষা করি আন বন্দরর ভিতর ॥
শিষ্য গুরু রান্ধি খাই পরদা সহর ॥
হামিত রাজার বেটা নামে ব্রহ্মচারী।
কেমন কৈরে ভিক্ষা করে নির্ণয় না জানি ॥

রাজার ভিক্ষায় গমন।

গোটা চারিক কথা যখন রাজাক শিখাইল
হাতে পাত্র নিয়া গমন করিল ॥
হাড়ী বলে জয়রে বিধি মোর কর্ম্মর ফল।
মোর ঘরর চেলা কোনা সর্ব্বাঙ্গ সুন্দর ॥

(১) শিক্ষা। (২) বুলবুল পাখী।
(৩) দেহের পূর্ব্বা (৪) চাঁদা মাছ।
(৫) চাঁপা। (৬) হীরার।

গিরির ঘরর বউ বেটীক করিবে পাগল।
নেঙ্গড়ী কোটওয়াল হইল মুরত বদলাইয়া। (১)
ঘর ঘর হুড়কা আসিল লাগাইয়া॥
হাপান ঝাপান হিলাল কুকুর।
ভিক শিক না পাইয়া যাবে হাড়ির হুজুর॥
ভিক্ষা বলিয়া রাজা গমন করিল।
তুহু তুহু করি হাড়ি হুঙ্কার ছাড়িল॥
স্বর্গ হইতে পাঁচ কন্যা হুঙ্কারে নামাইল।
পাঁচ থাল অন্ন আনিয়া যোগাইল।
আপনা অংশর অন্ন খাইল॥
রাজার ভাগর অন্ন যতনে রাখিল।
আড়াই পুটি জ্ঞান অন্নত ছাড়ি দিল॥
থুক সাঙ্গার (২) অন্নক থুইল মাখিয়া;
মোড়া মিসরি রস দিয়া থুইল মাখিয়া॥
সাইল কেল্লা তুরা থুইল ঢাকিয়া।
ভিক্ষা রূপ ধর্ম্মী রাজা বেড়ায় চেঁচাইয়া॥
হাপরে ভাপরে রাজাক হিলায় (৩) কুকুর।
ভিক শিক না পাইয়া গেল হাড়ির হুজুর॥
গুরু ধন তোর দেশর লোক দেখিনু নিদয় নিঠুর।
ভিক শিক না দেয় হিলায় কুকুর॥
নাই পাইস নাই পাইস ভিক্ষা বেটা মোর সেবা নাই লয়া।
একনা সতীর নাগাল পানু পন্থে বসিয়া॥
তাঁর গুটিক অন্ন দিয়া গেইল আসিয়া।
আপনকার অংশর অন্ন খাইল বসিয়া॥
তোর ভাগর অন্ন থুচি যতনে করিয়া।
ঢুলিতে পড়িতে রাজা অন্নর কাছত গেল।
অন্ন দেখিয়া কপালত চড় দিল॥
এমন অন্ন না খায় আমার কুত্তা সকল
সেই অন্নর নাগাল পানু রাজরাজেশ্বর॥
তুহু তুহু করিয়া হাড়ি হুঙ্কার ছাড়িল।
বার বৎসরর খিদা শরীরত লাগাইল॥

রাজার অন্ন-আহার।

---

(১) রাজা সুন্দর, পাছে গৃহস্থের বউ ঝি মুগ্ধ হয়, এজন্য তাঁহাকে খোঁড়া কোটালের মূর্ত্তি দেওয়া হইল।

(২) থুথু ও শ্লেষ্মা (?) মিশ্রিত।

(৩) লেলিয়া দিল।

ছি ছি থিন থিন করিয়া এক গ্রাস খাইল।
অমৃত মিঠা রাজা মুখত লাগিল॥
ফির একনা গাসর বেলা হাত কোনা ধরিল॥
কাড়াকাড়ি করিয়া আড়াই গাস খাইল।
আড়াই পুটী জ্ঞান তখনই শিখিল॥ জ্ঞান-লাভ।

জ্ঞানে ধ্যানত বান্ধি দিল চূড়া।
গোদা-যমক করিয়া দিল খোঁড়া॥ (১)

তুড়ু তুড়ু করিয়া হাড়ি হুঙ্কার ছাড়িল। গৃহের স্মৃতি।
বাড়ীর কথাবার্ত্তা রাজার মনত পড়িল॥
বিদায় দেও বিদায় দেও গুরু ধরমত তরি।
আলক রথে দেখি আসি ঘর ছিরি বাড়ী॥
হাতর আস (২) তুলিয়া দিল রাজার হাতর উপর
হাড়ির চরণত রাজা পরণাম জানাইল।
আশী মোণি (৩) আসা লইল ঘারত করিয়া।
রাস্তা দিয়া চলিয়া যায় রাজা ডুলালিয়া॥
হাড়ি সিদ্ধা হাসে খল খল করিয়া॥

অক (৪) ছাড়িয়া রাজা নিজায় (৫) গমন। গৃহে গমন।
আপনকার মহলত গিয়া গেল চলিয়া।
তুড়ু তুড়ু করিয়া রাজা সিংনাদ বাজায় (৬)।
নিদঁত আছিল কন্যা চেত হয়া যায়॥
বিন খড়ী দাম্বা ঘড়ী বাজিবার লাগিল। (৭)
বিন আগুন দুগ্ধ চাউল উথলিয়া পড়িল॥
হাটি হাটি প্রদীপ জ্বলিবার লাগিল।
চৌদ্দখান মধুকর (৮) ভাসিয়া উঠিল॥
শ্রীবৃন্দাবন রাজা মুখ লস হইল।
গর্ভবতী নারী সব প্রসব করিল॥
অতিথ আইল রে।
আমার দরজার মাঝারে॥

(১) রাজার খঞ্জত্ব দুর করিয়া সেই খঞ্জত্ব গোদা-যমকে দিল।
(২) আসা নড়ি। (৩) আসা নড়ির ওজন আশী মণ।
(৪) এই স্থান। (৫) নিজালয়।
(৬) শিঙ্গাতে ফুৎকার দেয়। (৭) কাটির আঘাত ব্যতীত অমনি সদর দরজার বৃহৎ ঘণ্টা বাজিতে লাগিল। (৮) ডিঙ্গা।

কোন্‌টে গেল বান্দী আগেয়া পাণ খামু।
কোন্‌টেকার অতিথ আইছে বিদায় করি দিমু॥
ভিক্ষা নিলে বান্দী সাজান করিয়া।
ভিক্ষা নেও অতিথ গোঁসাঞি।
গিরির ঘরর বান্দী ফিরিয়া ঘরত যাই॥
দক্ষিণ ভাগিয়া অতিথ হামি নাম ব্রহ্মচারী।
বান্দী ছারর হাতত ভিক্ষা লইতে না পারি॥
যদি ভিক্ষা দেয় তবে সাইবানী (১) সকল।
তবে ভিক্ষা লইতে পারি অতিথর কুমর॥
থাক থাক অতিথ ছেছড়া (২) বঠিয়া (৩)।
কতক্ষণ না পাও ভিক্ষা ফেউ ফেউ করিয়া॥
কান্দিয়া গেল বান্দী কন্যার বরাবর।
দক্ষিণ ভাগিয়া অতিথ হামরা নাম ব্রহ্মচারী।
বান্দীর হাতর ভিক্ষা হামরা লইতে না পারি॥
যদি ভিক্ষা দেন তোমার সাইবানী সকল।
যেন মতে কন্যা দুইটা সম্বাদ শুনিল।
ভিক্ষা ধরি কন্যা দুইটা খাড়া হইয়া রহিল॥
বিন ছোড়ানি (৪) ধর্ম্মর কপাট আপনে খসিল
ভিক্ষা ধরি অদুনা পদুনা বাহির হইয়া আইল॥
ভিক্ষা নেও ভিক্ষা নেও অতিথ গোঁসাঞি।
গিরির ঘরর বউ বেটী ফিরিয়া ঘরত যাই॥
পূরব ভাগিয়া অতিথ হামি নাম ব্রহ্মচারী।
স্ত্রীলোকর ভিক্ষা হামি লইতে না পারি॥
যদি ভিক্ষা দেয় তোমার মাথার ছতর (৫)।
তবে ভিক্ষা লইতে পারি অতিথর কুমর॥
ঠাঁরেয়া ঠাঁরেয়া (৬) স্ত্রী আঙ্গুল দেখাইল।
স্ত্রীর আঙ্গুল (৭) দেখি তোমার হস্তর উপর।
তোমরা হন আমার মাথার ছতর॥
তোরা অতিথ হামি অতিথ এক গুরুর শিষ।

(১) সাহেবানী=রাণী। (২) উঞ্ছবৃত্তির লোক। (৩) বসিয়া।
(৪) বিনা চাবিতে। (৫) মাথার ছত্র=তোমার স্বামী।
(৬) ইঙ্গিত করিয়া। (৭) আঙ্গুল অর্থে এখানে আংঠি। বিদেশ-গমনকালে অদুনা ও পদুনা স্ব স্ব অঙ্গুরীয় রাজাকে দিয়াছিলেন।

সন্ধ্যা কালত এক বাড়ীত উতরিনু যায়া।
ঠাকরি (১) কালাইর ডাইল দিল বিয়রি (২)-ধানর চাইল ॥
তাহাকে খাইল হা হুতাশী হইয়া।
ভেদ বমি হইয়া সে গেল মরিয়া ॥
কাঁহো পাইলা ডাঙ্গ মাইল্ল কাঁহো গোপাল ডাঙ্গ।
ভাগত থাকিয়া আঙ্গটি যোড়া মোক কল্যে দান ॥
কানটি গেল বান্দী আগেয়া পাণ খাও।
হস্তীর দারুকা (৩) কাটিয়া দেও ॥
মোর সোয়ামী নিবে চিন করিয়া।
বিদেশী অতিথ হইলে ফেলাবে মারিয়া ॥

হস্তীর দারুকা দিলে কাটিয়া। — হস্তীর দ্বারা পরীক্ষা।
দূর হইতে আইসে হস্তী আইল চড়িয়া ॥
দূর হইতে রাজাক পরণাম করিল।
শুঁড় দিয়া ধরিয়া রাজাক কান্ধত চড়াইল ॥
এক ঘড়ি থাকিলে হস্তী ধৈর্য্য ধরিয়া।
যাবৎ না আইসে কন্যা ছলনা করিয়া ॥
হস্তীর পীঠি হইতে রাজা মৃত্তিকায় নামিল।
হস্ত ধরি কন্যা দুইটা রাজাক মন্দিরত লইয়া গেল ॥
হাসিয়া খেলিয়া কন্যা চিনা পুছা (৪) দিল ॥
কেমন গুরু তোক জ্ঞান দিল শরীরর ভিতর।
কেমন করি যাও তোর মায়র বরাবর ॥

সোণালী ভোমরা হইল কায়া বদলিয়া। — রাজাকে গ্রহণ
ময়নার মহলে গেল চলিয়া ॥
ময়নার বাঙ্গলায় যায়া হুঙ্কার ছাড়ল।
ময়নামতী চোরখা (৫) শূন্যে উড়াইয়া দিল ॥
ঐত ময়না অজ বড় নাটক (৬)।
চটকিয়া (৭) ধরিল চড়কার ছতর ॥

আয় আয় বাছা মোর দুঃখিনীর দুলালিয়া। — নামতীর মন্দিরে।
মাথার কেশ রাজার দুই অর্দ্ধ করিয়া ॥
জননীর চরণে রাজা পৈল ভজিয়া।
মথু নাপিতক আনিল ডাকিয়া ॥

(১) ঠিকরে। (২) বিরণ বা বিন্নী। (৩) দড়ি, শৃঙ্খল। (৪) চেনা পরিচয়। (৫) চরকা। (৬) নাটাই। (৭) চটক পক্ষী হইয়া।

রাজা কিরাসুদ (১) করিবার লাগিল।
বামনে আসিয়া নৈবেদ ভালা দিল ॥
সঙ্কীর্ত্তন রাজা করিবার লাগিল।
সাত গোলা ধান খয়রাত করিল ॥
গাভীর নেঙ্গুল ধরিয়া বৈতরণী হইল পার।
রাজার পিতা মাতা বৈকুণ্ঠে হইল পার ॥
পঞ্চ লোটা জলে ময়না ছিনান করিয়া।
হাসিয়ালী ঘরত (২) সোন্দাইল লহর (৩) দিয়া
এক ভাত পঞ্চাশ ব্যঞ্জন রন্ধন করিয়া।
তিন থাল লইল অম্বলে মাজিয়া ॥
হাড়ির লাগিয়া ময়না হুঙ্কার ছাড়িল।
তখনি হাড়ি আসিয়া খাড়া হইল ॥
প্রথম থাল অন্ন দিল হাড়ির বরাবর।
ফির থাল অন্ন নিলে ময়না সুন্দর ॥
ফির থাল অন্ন দিলে রাজার বরাবর ॥
হাত মুখত জল দিয়া কোন কাম করিল।
শ্রীকৃষ্ণ বলিয়া অন্ন মুখত তুলি দিল ॥
এক গাস দুই গাঁস পঞ্চ গাস খাইল ॥
অন্ন জল খাইয়া তুষ্ট হইল মন।
ঝিঙ্গার ঝারির জলে করিল আচমন ॥
বাঁও ঠেঙ্গ তুলিয়া রাজার মস্তকে দিল।
কৈলাসর হাড়ি কৈলাসত চলি গেল ॥
রাজার পাট লইল পুষ্কর করিয়া।
হনুমান দণ্ড ছত্র বেড়াইম সাজিয়া ॥
পাট হস্তী আইল সাজিয়া ॥
রাজা কি পোষাক পরিবার লাগিল।
শুঁড় দিয়া ধরিয়া রাজাক কান্ধত চড়াইল ॥
বাইজ (৪) বাজনায় পাটত লইয়া গেল।
রাজার পাটত পরণাম করিল ॥
শুঁড় দিয়া ধরি রাজাক পাটত বসাইল।
দেড় বুড়ি কড়ি খাজনা সাধিবার লাগিল ॥
রাজার রাজ্যত সুখময় হইল ॥

(১) কিরসাদ=ক্ষৌরি। (২) হেঁসেলে। (৩) দৌড়। (৪) বাদ্য।

ময়ূরভঞ্জ হইতে প্রাপ্ত

# গোবিন্দচন্দ্রের গীত।

পালবংশের গৌরবের অবসানে তাঁহাদের কীর্ত্তিগায়ক যোগি-জাতি ভারতবর্ষের নানা দেশে যাইয়া বাস করেন। বঙ্গীয় যোগি-জাতির এক শাখা ময়ূরভঞ্জে বাস করিতেছেন। তাঁহারা এখনও বঙ্গীয় পাল-নরপতিগণের গান গাইয়া থাকেন। তাঁহাদের নিকট প্রাপ্ত ২০০ বৎসরের একখানি প্রাচীন পুথি হইতে এই গীতাংশ উদ্ধৃত করা হইল।

বংশাবলী।

সুরচন্দ্র বোলি করি বঙ্গদেশে রায়।
তারাচন্দ্র নামে হেলা তাহার তনয়॥
ইহার নন্দন শুন ব্রহ্মাচন্দ্র রায়।
গোপীচন্দ্র নামে হেলা ইহারো তনয়॥
মেহুচন্দ্র নাম পুনি ইহারো কুমারো।
বিষ্ণুচন্দ্র নামে পুত্র হইলা তাহারো॥
বিষ্ণুচন্দ্র নন্দন হইলা রূপচন্দ্র।
ততহু উৎপত্তি হোএ গোবিন্দ যে চন্দ্র॥ (১)

রাজার সমৃদ্ধি।

মহা প্রতাপী রাজা বলে বলিয়ারো।
তিনি কোশ আয়তন কটক ইহারো॥ (২)
তিনি পুর বান্ধিলা সে পাথর পাচে চিরি।
তিনি তাল গম্ভীর বিথাল খনা খুলি॥ (৩)
জগতী অটালি সেঢ় মণ্ডপ নবর।
উপরেণ খোয়া ঢালি ভিতরে হিঙ্গুড়॥
চন্দ্রশালাপুর গঙ্গামন্দির উপমা।
অষ্ট রত্তন মিশাই গড়িলা বিশ্বকর্ম্মা॥

---

(১) এই বংশাবলীর সঙ্গে বাঙ্গলাদেশে প্রচলিত গোবিন্দচন্দ্রের গানে প্রদত্ত বংশাবলীর ঐক্য নাই।

(২) ইহার সৈন্যগণ তিন ক্রোশ ব্যাপিয়া অবস্থান করে। এই বিবরণ হইতে আমরা প্রসিদ্ধ গোবিন্দপালের ক্ষমতার কতকটা যথাযথ বর্ণনা পাইতেছি। বাঙ্গলায় প্রচলিত গোপীচন্দ্রের গানে তাঁহাকে ২২ দণ্ডের অধিপতি বলা হইয়াছে, তাহা নিতান্তই গ্রাম্য কবির অজ্ঞতার পরিচায়ক।

(৩) পাথর চিরিয়া তিনটি পুরী নির্ম্মিত হইল। তিন তাল পরিমিত বিশাল খনা (গর্ত্ত) খুঁড়িল, অর্থাৎ জলাশয় প্রস্তুত করিল।

কূপ ওরা সামকা যে বাপি সরোবর।
গম্ভীর সোয়াধ জল অতি নিরমল॥

পক্ষীশালা

মেলা কোঠাঘর মান অতি বিতপণ (১)।
স এব কপুতা আদি নানা রত্নমান॥
বসন্ত পাচোর যে আবার শ্বেতহংস। (২)
চকুয়া চকুই (৩) বণি সঞ্চাল ডাহুস (৪)॥
কুন্ত দহিয়া যে ময়ূর ময়ূরী।
সামুকা গড়সি সারি তেওয়ারি তিত্তিরী॥
কোয়ারিক্ষ সাতো ভাই গুগুরী বাগতি।
রাজবাড়ী রাজহংস পরই ভারতী॥
চক্রচুম্ভ কুক্কুটো তেপত্র পঙ্কখাই।
লম্বঠুণ্ট (৫) কাদখঞ্চি (৬) পক্ষী যে চটাই॥
ঘুঘুটিয়া পদ্মবাঁক পাঁপিয়া পাখী।
শরালি যে কুজিহংস রাম নিকোয়া।
অখিলিড়া হরোড়ো যে ফক্করী টেণ্টুয়া॥
পাণিলিয়া জুরো বকো পাণিলিয়া পক্ষী।
শঙ্খচিল কাপড়তা হাকো বেড়া টুপি॥
এরেণকা তাম্বুর যে সমুদ্র তেণ্টিয়া।
পুলন বেষবর চড়ি আধার কুকুয়া॥
ঘরচটা বাইয়া যে পঞ্চ ভাইয়া শুয়া।
অমৃতা অমৃতি যে আবার পাটশুয়া॥
এ বিধি (৭) অনেক পক্ষী সুদই রাজন।
ভূমিরে বসইকে পড়ই বন্ধন॥ (৮)
ধাড়ী ধাড়ী (৯) পঞ্জরী ভিতরে থুকে থান্তি।
তে যহিং কি রাজন দে আহার ভকতি॥
দুধ ভাত মাছ মাংস তপতকে খাই।
বেণী শত পরিবারে ইহাকু যোগাই॥

---

(১) বিস্তৃত।

(২) এখানে রাজার চিড়িয়াখানার পক্ষীগুলির নাম লিখিত হইয়াছে।

(৩) চকোর চকোরী। (৪) ডাহুক। (৫) দীর্ঘচঞ্চু।

(৬) কাদা-খোঁচা। (৭) এই প্রকার।

(৮) ইহারা এতদূর পোষ মানিয়াছিল যে, মাটীতে বসিয়া অনায়াসে শৃঙ্খল পরিত। (৯) ধাড়ী ধাড়ী = বড় বড়।

পশুশালা।

মৃগসয়ম্বর যে হরিণী বাউটিয়া।
ব্যাঘ্র যে ভালুক রাজা পুষই শালিয়া॥
নব লক্ষ কুরঙ্গ তের শত হাতী।
ষোল শত তুরঙ্গম উট শতে ছন্তি॥
অতি পরিমল রাজা পটান্তর নাই।
ব্রহ্মবাম নদীকূলে কটক বসাই॥
অবসন্তে বসন্ত বহই নিরন্তর। (১)
বিদ্যাধর প্রায় দেহপুর সে সুন্দর॥

রাজার গুণ কীর্ত্তন।

রোগ শোক চিন্তা নাহি অচিন্তা ভুবন।
জন প্রজামানে অর্জ্জি কুবের সমান॥
বাটীরে তিনায় করি ভিয়ান প্রমাণ।
করমুজি প্রজাএ অর্জ্জন্তি বহুধন॥
কৌড়ি মড়াই যে বহুত ধান ঘর।
খাইলে বইলে ন সরই অতি অগোচর॥
জনেকে দরিদ্র নাঁহি সমস্তে ফুরণা।
হরিনাম গায়ন করি করন্তি চন্দ্রগুণা॥
সুবর্ণের চুড়ি বাহি (২) কণ্ঠে কণ্ঠমাল।
পাটনেত আভরণ হুয়ন্তি উজ্জ্বাল॥
শুকল বসন মান মনই কিঞ্চিৎ।
অন্নদান বস্ত্রদান দিয়ন্তি বহুত॥
মাগিলে দিয়ন্তি মিছ ন আসই মুখে।
বল দর্প নাহি জানে বিহরন্তি সুখে॥
এমতে অচলাচল লক্ষ্মী বঙ্গসাঁই (৩)।
যুদ্ধাঙ্কর চিন্তা নাই সমস্তে বড়ি মাই॥
আপনার রাজাকু রিপুভেদ নাই।
আবর সমর সে করিবে কাঁহি পাই॥
রিপুমাণে শরণ পশন্তি ভয়ে আসি।
নিষ্কণ্টকে রাজ্য সে করই বঙ্গদেশী॥
গর্ভধারী জননী মুকুতা (৪) মহাদেই (৫)।
মহাপুণ্যবন্ত সে যে সিদ্ধ তার দেহি॥

(১) বসন্তকাল ভিন্ন সময়েও বসন্ত-বায়ু সর্ব্বদা প্রবাহিত হইত।
(২) বাহি=বাহুতে (৩) বঙ্গসাঁই=বঙ্গস্বামী।
(৪) মুক্তানাম্নী। (৫) মহাদেবী।

অবধূত গোরক্ষনাথর এ যে চেড়ি।
স্ত্রী জন্ম হই জ্ঞান সাধিলা গৌরী ॥
অনে শত রাণী তার সমস্তে সুন্দরী।
ইহাকু থাটন্তি চৌদ্দ শত পরিবারি ॥
সবুহুঁ সুন্দর রোহুমা পোহুমা (১)।
গরু হংসী পাটবংশী মহীপ্রায়ে সীমা ॥
চারিশত দাসীগণ একু খটি থান্তি।
ঘুঁহে প্রজা রাশিএ প্রাণ হোই থান্তি॥
ফগুন শুকল পক্ষ দশমীর দিন।
বসিকু গোবিন্দচন্দ্র জগতী আতীন ॥
সিদ্ধেশ্বর নামে মড়ি (২) বসিছি পারুষে (৩)।
সুবুদ্ধি করণ আগে কহন্তি বিশ্বাসে ॥
নিত্য কর্ম্ম সারি রাএ পালঙ্করে বসি।
জপা মন্ত্র শেষে আপে শরীর আশ্বাসী॥

রাজার স্বীয় রূপের অভিমান।

মনে বিচারিলা মুহি বড়ই সুন্দর।
মোহরূপ দেখিলে কামিনী হেবে ভুল ॥
চন্দ্রমা উদয় প্রায়ে মোর দেহ খড়ি।
ভলা বিহি বাড়িলা পূর্ব্বভাগ্য করি ॥
এ কেহেঁ সুন্দর জ্যোতিঃ দ্বিতীয়ে রাজন।
দেবতাঙ্ক সঙ্গরেত হইবা সমান ॥
এতে বোলি মেঘা দর্পণকু ঘেণিকর।
আপন দেখই রাজা মুখ যে কমল ॥
নিষ্কলঙ্ক শরীরে কলঙ্ক দেহে নাই।
মনে মনে আনন্দ হরষ মুখ চাই ॥
ভোগ কৌতুকে মোরে জনম হোইলা।
* * * * *
নিশারে চন্দ্রমা প্রায় বিরাজএ কান্তি।
আপকু প্রশংসা না করিবা ক্ষিতি ॥
সুবুদ্ধি সহিতে যহুঁ কোহিলে মনই।
যদ্যপি দর্পণে চাঁহুচি বঙ্গসাঁই ॥
এমন্ত সময়ে যে মুকুতা দেই (৪) মাএ।
পুত্রর সন্নিধ্যে যাই কলাক বিজএ ॥

(১) অহুনা পহুনা (২) মোহরের = কর্ম্মচারী।
(৩) পার্শ্বে। (৪) দেই = দেবী।

মাতার গঞ্জনা ও উপদেশ।

দেখিলা দর্পণে মুখ চাঁছচি কুমর।
ক্রোধ ভরে মহামতী (১) কপোলে দেলা কর॥
কি পাই কুমর মণি শরীর নিরেখু।
সিদ্ধ পুরুষঙ্ক সঙ্গে আপনাক লেখু॥ (২)
দিক পাল মানে বাবু অবতার হন্তি।
মায়া দেহ ছাড়ি মর্ত্ত্যমণ্ডলে রহন্তি॥
ব্রহ্মা বিষ্ণু হইছন্তি দশ অবতার।
রক্ষি ন পারন্তি পিণ্ড আপনা কায়া ঘর॥ (৩)
তোহর পিয়র থিলা রূপচন্দ্র রাএ।
তো তহুঁ শতেক গুণে সুন্দর তা কাএ॥ (৪)
অন্ধার দিশই আলো মাণিক তরাসী।
সেউকালে ন রহিলা হোইলা বিলাসী॥
* অগ্নিরে দহিলে পিণ্ড হুঅই যে ধূলি।
তো কি পাই দর্পণরে শরীর নিহলি॥
যমরাজা গণিতা করিছি প্রতিদিন।
সময়ে রে পুত্র তোরে হইবু নিধন॥
এতে বোলি অশ্রুজল পকাই সুন্দরী।
শুনি করি চকিত হোইলা দণ্ডধারী॥

রাজার দর্পণ ভূতলে নিক্ষেপ ও মাতাকে প্রবোধ দান।

হস্তরু দর্পণ পাকাইলা ভূমিগতে।
কেমন্তে কহিলা মাগো মোহর অগ্রতে॥
অন্নদান বস্ত্রদান দেই আছি মুঞি।
দানেশ্বর ধ্বনি মোর জগতে শুভই॥
পরজাকু পীড়া নাহি শরণ রখই।
অপরাধ অর্জ্জিলা লোক দোষ দণ্ডই॥
দেবতা ব্রাহ্মণ মোর সেবা নিরন্তর।
লক্ষচম্পা নিউড়ই ঈশ্বরঙ্গ শির॥ (৫)

---

(১) ময়নামতী (?)। (২) হে কুমারমণি (কুমার-শ্রেষ্ঠ), তুমি কি জন্য শরীরকে ( এত আগ্রহ সহকারে ) দেখিতেছ ? যাহাতে নিজে সিদ্ধ ব্যক্তির শ্রেণীভুক্ত হইতে পার, তাহাই কর।

(৩) বিষ্ণু দশ অবতার হইয়াছিলেন, কিন্তু তিনি কোন অবতারেই স্বীয় পিণ্ড ( দেহ ) রক্ষা করিতে পারেন নাই।

(৪) তোমার পিতা রূপচন্দ্র তোমা অপেক্ষাও শত গুণে সুন্দর ছিলেন। (৫) শিবের মস্তকে লক্ষ চম্পক-পুষ্প প্রদান করিয়াছি।

শ্রীবিষ্ণুপুরাণ শুনই সাতদণ্ড যাএ।
সূর্য্য দেবতাঙ্কু মোর বেণী দণ্ড ধ্যাএ॥
তুম্ভে গর্ভধারী মাতা অট যে মোহর।
তুম্ভ (১) পাদরজ নিত্যে ঘেণই (২) শরীর॥
নিত্য লোকমানকু মো কারণ নিমন্তে।
পিতৃশ্রাদ্ধ বড়াউছি ব্রাহ্মণক হস্তে॥
পাপবাধা নিমন্তে সমরণ করই।
আবর মরণ মোতে হোইব কি পাই॥
দেবী কি শীতল ভোগ দিঅই বহুত।
ধর্ম্মকলা কাল কিপা ন খুঁচিনা মাত॥

মাতার উপদেশ।

মতা বোইলে তহু শুন রে কুমর।
যেতে ধর্ম্ম করু অছু সবুহি নিঁষ্ফল॥
পিণ্ড মুখ্য করি যেবে দানধর্ম্ম করি।
চির আউস্ব সিদ্ধ তোর হইব যে শরী॥

গুরুকে আশ্রয় করার ফল।

তু যে মহাগুরু সেবা করিলাহু বাবু।
কর্ণে মন্ত্র পাইথিলে কারণ পাইবু॥
তারই মারই গুরু বচন প্রমাণ।
গুরু সেবা কলা লোক লভন্তি কারণ॥
যার সেবা নাহি গুরু পশু বোলি তাকু।
গুরুর আজ্ঞএ মোক্ষ হুঅই পিণ্ডকু॥
পিতা মাতা ঠারু (৩) গুরু বড় বোলি জান।
মন দৃঢ় করি খট শ্রীগুরুচরণ॥
শিষ্য পুত্র হোই যেবে গুরুকো আশ্বাসী।
তুই বল লাগি মধ্যে রো ভেলা ঙাসী॥
কুটিএ হিরণ্য দান দেলে ধর্ম্ম যেতে।
গুরুপাদ ধূলি ঘেণি থিলে ধর্ম্ম তেতে॥
অষ্ট রত্ন সহিত রে গোধন দান দেবা।
কদাচিৎ গুরুকু স্থজি ন পারিবা॥
প্রভাতহুঁ তাহুঁ গুরু পাদ পখাড়িল্বে (৪)।
থুকে ভক্ষি (৫) থুকে নেউড়িবা (৬) শিরে॥

---

(১) তুম্ভ=তোমার। (২) ঘেণই=গ্রহ
(৩) অপেক্ষাও। (৪) পখাড়িলে=প্রক্ষালন করিলে।
(৫) গুরুর থুথু ভক্ষণ করিয়া। (৬) নেউড়িবা=নিবে=লইবে।

গুরু যাহা বতাইবে বৈন দৃঢ় করি।
তিরণ পল্লব হেব মেরু গিরি নবরী ॥ (১)
গুরুর বচন বাবু পাষাণর গার (২)।
গুরু মিলিলে যমদণ্ড হেবু পার ॥
গুরু অকল্যাণ কলে নরকে গতি পাই।
সপত জনম যাএ যম নেউ থাই ॥
তুহ্ম যে নরেন্দ্র বাবু বঙ্গরায় জয়।
গুরু সেবা করি নাহি তু মূর্খ শরীর ॥
বোলই গোবিন্দচন্দ্র শুনালি গো মাএ।
আগুহু ন কহু কি পাএ ততে দিন যাএ ॥
পিণ্ড রহি বাবু এবে বুদ্ধি কহ কি না।
ব্রাহ্মণ হেঁউ কি সে চণ্ডাল হেঁউ কি না ॥
যে রাখিব পিণ্ড তাকু করিবি মাননা।
সদবুদ্ধি প্রবশিব করিবি ভজনা ॥
বোলই মুকুতা দেই শুন রে নন্দন।
রাজা সুখভোগ তেজি পারিব কি পুন ॥

সন্ন্যাসে প্রবর্ত্তনা।

হস্তী ঘোড়া তোহর যে সম্পদ বহুত।
ইহা তেজি পারিবু কি কহ মোরে সত্য ॥
নব লক্ষ বঙ্গ (৩) তোর তের শত হাতী।
যোল শত তুরঙ্গ উট শতে ছন্তি ॥
বোলই গোবিন্দচন্দ্র তেজিলহি এহা।
গুরু কে হইব মোতে ভেটাইব তাহা ॥

গোবিন্দচন্দ্রের সন্ন্যাস গ্রহণে সম্মতি।

সত্য সত্য মাতা মোর বচন প্রমাণ।
তেজিলি সম্পদ ভোগ্য তোম্ভর চরণ ॥
মাতাএ বৈলে বাবু শুনরে গোবিন্দি।
মায়া সংসাররে পড়ি মুহোতেছি দন্দি ॥

---

(১) গুরু যাহা বলিবেন, তাহা দৃঢ়ভাবে গ্রহণ করিলে তৃণপল্লবের ন্যায় ক্ষুদ্রব্যক্তিও মেরু-গিরির ন্যায় বৃহৎ হইবে।

(২) গার = গর্ত্ত। (৩) নব লক্ষ বঙ্গীয় সৈন্য। গৌরেশ্বরগণের এই নবলক্ষ সৈন্যের কথা আমরা ধর্ম্মমঙ্গল-কাব্যগুলির অনেক স্থলেই দেখিতে পাই।

যে বল হাড়িপা তোর খটই বাড়ী তাটী। (১)
তাহাক সেবা করি তুই বেণীপাদে লুটী॥
যেবে প্রছন্ন (২) তোতে হইল কুমার।
যম কাল ফাসরু (৩) বঞ্চিবু চিরকাল॥

হাড়িপা গুরু।

নৃপতি বৈলে যেবে সিদ্ধ সে পুরুষ।
নীচকুলে জাত কিংবা হইলা অবশ্য॥
গৃহকর্ম্ম করি মৃত্যু মণ্ডড়র।
প্রভাতহু বাড়ী তাটা খটই মোহর॥ (৪)
তাহার চরণ মুহি বোসন্তে ধরিবি।
অকারণ হইলে জীবন হারাইবি॥ (৫)
মুকুতা দেই বইলে শুন মারে বাই।
শাপো মনু কর্ম্মে সে জনম হুয়াই॥

হাড়িপার পূর্ব্ব-জন্ম-বিবরণ।

নয় যুগ কালে এ যে মহাতপ কলা।
ইন্দ্রপদ লেবাকু মনো বাড়াইলা॥ (৬)
ব্রহ্মাকু মড়াই (৭) বর মাগিলাকো যহুঁ
বেদ বড় নাথে যে প্রসন্ন হেলে তাহুঁ॥
বৈলে হে ব্রহ্মাণতু ঘোর তাপ থিবু।
সাঠিয়ে সহস্র বরষ অগ্নি যে লাইবু॥
প্রথমুহু দুই পাদে লগই অনল।
জড়ই শরীর তারো হইব বিকল॥
নাভি মণ্ডলরে অগ্নি লাগিবে বা যহু।
আ বৈকুল দেহী চনকিলা তাহু॥
আজ্ঞা দেলে বেদ বর নির্গত হইলু।
তোহো পড়া তগি মল্লি সতি না পারিলু॥
ঘেণ ঘেণ শাপে বোলি বুলই বিধাত।
বঙ্গদেশে হাড়ি ঘরে হইবু তু জাত॥

---

(১) যে হাড়ি তোমার বাড়ীতে খাটে। (২) প্রসন্ন।
(৩) পাসরিয়ে। (৪) প্রভাত হইলে যে আমার বাড়ীতে খাটে।
(৫) অকারণ=অকর্ত্তব্য। অর্থাৎ, হাড়িপাকে গুরু স্বীকার করা অকর্ত্তব্য মনে করিলে জীবন হারাইবে।
(৬) এই হাড়িপা ৯ যুগ কাল মহাতপস্যা করিয়া ইন্দ্রপদ লইবার সংকল্প করিয়াছিল। (৭) মড়াই=নিকট।

গোবিন্দ চন্দ রাজার থটব বড়ী তাটী।
শুনি ব্রহ্মা রুষিবে পড়িয়ে মহী লুটি॥
মুকতি কি কারণ কহিবা মোতে এবে।
বেদপতি বৈলে তু জাতো হুঅ এবে॥
কালীপার চেলা তু হুইব মহাজ্ঞানী।
তু বৈলে মোরোরা শাল থটব শেআলি॥
গোবিন্দ চন্দ্রকু তা কহিব সদবুদ্ধি।
মুকুতা দেই সহিতে সে হেব সিদ্ধি॥ (১)

বেদবর আজ্ঞায় জন্মিলা নীচ হোই।
তাহার মহিমা বাবু শুনিলাত না হই॥
মোতে অগোচর প্রায়ে জানই মু ভাল।
গোরখর চেলি (২) মুহি শুনিছি কর্ণরে।
তু যে বলু থটই মরোড়া শাল নেরে॥
তাহারো আজ্ঞায় মান (৩) করই নির্ম্মল।
প্রত্যক্ষ দেখ বাবু বেণী নয়নর॥
এতে বোলে নগর ভিতরে বিজে কলে।
চৌরাশী মণ্ডপরে ভুজিল সাচিলে॥
দিন শেষে রজনী শয়ন গোবিন্দাই।
রাত্র বেণী ঘড়ি গড় উজাথড় হোই॥
হীরারো বাটাউ সাড়ি ময়ড়া শালর।
প্রকৃতি সজা সারিলো হইলা বাহার॥
রত্নঝারি জলরে দেউচ কলা কায়ে।
খণ্ডে ধুরে অনাই তছি নৃপ রায়ে॥
এমন্ত সময়ে রজনী পাহি গেলা।
কাকো রবো দিল দিগ নির্ম্মল দিছিলা॥
হাড়িপাএ বাহিরো হইলে ধাতি (৪) কারো (৫)।
পছরে গুড়াইলু কান্দইরে কো কুমারো॥ (৬)

হাড়িপা বৈলে বাবু কান্দু ঠাঁহি পাই। — হাড়িপার সঙ্গে মিলন।
এহি মনে (৭) আসিবু মন্দিরে থান্ত রাই॥

---

(১) মুক্তাদেবীর সহিত একত্র তপস্যা করিয়া সিদ্ধি লাভ করিবে।
(২) গোরক্ষনাথের শিষ্যা। (৩) মন।
(৪) ধাতি = আবর্জ্জনা। (৫) কারো = কারিতে = পরিষ্কার করিতে। (৬) কুমার কান্দিয়া পাছে পাছে চলিল। (৭) এই ক্ষণে।

ন য়োহি বারে কো গুড়াইলা যহু।
মোরোঁড়া সাল পারুছে বিজে কল্য তহু॥
ধারি ধারি তুটা মারো বৃক্ষ তরুচর।
ফলভর হই তহি মছই অপাড়॥
বায়েল বরড়া (১) পত্র শব্দ করই।
চৌড় কান্ধি কি চাহি কুমার বোলই॥
ভো পিতা বৃক্ষরু মোতে ফল তুলি দিও।
হাড়িপা বৈলে বাবু এমত ন কহো॥
রাজার পৈড় এ যে ঝাঁপি থাও সায়ো।
তুটায়া জানিলে করিবে মহাগোল॥

হাড়িপার প্রভাব।

কোপিন কুমার যে কান্দাই গড় বালি।
দিয় পিতা পৈড় মোতে তুলি॥
পুত্রর বিকল দেখি হাড়িপা রহিলে।
সাপ বৃক্ষ বলিলো সে কতি কি ডাকিলে॥
হাড়িপাঙ্ক আজ্ঞা পাই বৃক্ষ লটীকাল (২)।
আকাণ্ড উলাই যে শুইলা ভূমিরো॥ (৩)
আপনে হাড়িপা ফল গুটিএ তুলিলে।
কুমার হস্তরে নেই লটীকাল দেলে॥
কুমারে বইলা তাতো দিও আরো গুটী।
নাস্তি ফল হাড়িপা যে বৃক্ষ গেল উঠি॥
আকাশে লাগিলা যাই লটীকাল বৃক্ষ।
ফল ঘেণি (৪) কুমার লেউটী গলা (৫) পথ॥
কুদার (৬) কুণ্ডহি (৭) কি হাড়িপা আজ্ঞা দেলে
বেগকরি বাড়ী তাটী খটরে বৈলে॥
আজ্ঞা পরমাণে যে কোদার চলি গলা।
মোরোড়া শালরে পদি সবুরও কলা॥
কুণ্ডাইরে পুরাই (৮) দেলা ততক্ষণ।
নগর বাহারে লেই পকাইলা যান॥

---

(১) বাবলা ও বহেড়া।

(২) লট্‌কা গাছ। (৩) আকাশ-প্রমাণ উচ্চ, অর্থাৎ অতি উচ্চ বৃক্ষ নত হইয়া ভূমিতে পড়িল।

(৪) গ্রহণ করিয়া। (৫) গেল।

(৬) কোদাল। (৭) খোন্তা বা খন্তি। (৮) পাঠাইয়া।

# ময়নামতীর গান।

(রঙ্গপুর, নীলফামারি হইতে শ্রীযুক্ত বিশ্বেশ্বর ভট্টাচার্য্য, বি-এ, ডিপুটী ম্যাজিষ্ট্রেট্ কর্ত্তৃক সঙ্কলিত।)

## মাণিকচন্দ্র রাজার সুশাসনে প্রজার সুখ—বাঙ্গাল দেওয়ানের উৎপীড়ন ও প্রজার কষ্ট।

মাণিকচন্দ্র রাজার কথা।

মণিকচন্দ্র রাজা ছিল ধর্ম্মী বড় রাজা।
ময়নাক বিভা করিল তার নও বুড়ি ভারযা (১)॥
ময়নাক বিভা করিল রাজার না পূরিল মনের আশ।
তার পরে স্থাবপুরের (২) পাঁচ কন্যা বিভা করে
পূরি নেল মনের হাবিলাষ (৩)॥
আজি আজি কালি কালি বার বছর হল।
স্থাবপুরের পাঁচ কন্যা ডাহিনী ময়না কন্দল লাগিল॥ (৪)
দেখিবারে না পারি মহারাজ ব্যাগল (৫) করি দিল।
সেই ময়নাক ঘর বান্ধি দিল ফেরুসা নগরে॥ (৬)

মাণিকচন্দ্র রাজা বঙ্গে বড় সতী।
হাল খানাএ খাজনা দিল দেড় বুড়ি কড়ি।
সেই যে রাজার রাইঅত প্রজা দুখ্ খু নাহি পাএ।
কারও মারুলি (৭) দিয়া কেহ নাহি যায়॥
কারও পুষ্করিণীর জল কেহ নাহি খাএ।
আথাইলের ধন কড়ি পাথাইলে শুকায়॥ (৮)

(১) নয় (৯) বুড়ি অর্থাৎ ১৮০ ভার্য্যা। (২) দেবপুরের।

(৩) অভিলাষ। (৪) দেবপুরের পাঁচ কন্যার সঙ্গে ময়নামতী ডাইনীর বিবাদ ঘটিল। ময়নামতী বয়সে বড় ছিলেন এবং তিনি মন্ত্রতন্ত্র জানিতেন, এজন্য তাঁহাকে "ডাইনি" বলা হইয়াছে। (৫) আল্‌গা = পৃথক্।

(৬) দেবপুরের পাঁচ রাণীর সঙ্গে ডাইনী ময়নামতীর কলহ হওয়াতে, রাজা ময়নামতীকে 'ফেরুসা নগরে' ভিন্ন বাড়ীতে নির্ব্বাসিত করিয়া দিলেন।

(৭) মারুলি = পথ = বাড়ীর উপরের পথ। (৮) আথাইলের = গৃহাভ্যন্তরের। পাথাইলে = প্রান্তরে। ঘরের অর্থ কড়ি বাহিরে রাখিলেও কেহ চুরি করে না।

সোণার ভেটা দিয়া রাইঅতের ছাওয়ালে খেলায়। (১)
হেন দুঃখী কাঙ্গাল নাই ধরিয়া পালাএ॥ (২)
পাত বেচা হইয়া রাইঅত পাত বেচাইয়া খায়।
স্ত্রী পুরুষে যুক্তি করি হস্তী কিনিবার চায়॥
খড়ি বেচা হইয়া খড়ি বেচাঞা খাএ।
স্ত্রী পুরুষে বুদ্ধি করি দালান দেবার চায়॥
সেস্কা রাইঅতের ছিল সরন্দা নলের বেড়া।
বেতনা করি যে ভাত খাএ (৩) তার দুআরত ঘোড়া॥
ঘিণে বান্দী নাহি পিন্ধে পাটের পাছড়া॥

আজি আজি কালি কালি বার বছর হৈল।
এক দক্ষিণদেশী বাঙ্গাল সেই রাজার দরবারত
উপস্থিত হল

দক্ষিণদেশী বাঙ্গালের আগমন।

দক্ষিণ হৈতে আইল বাঙ্গাল লম্বা লম্বা দাড়ি।
সেই বাঙ্গাল আসিয়া মুলুকৎ কৈল্ল কড়ি॥

বাঙ্গালের দেওয়ানী ও প্রজার কষ্ট।

দেওয়ানগিরি চাকরী রাজা সেই বাঙ্গালক দিল।
দেড় বুড়ি ছিল খাজনা পোন্দর গণ্ডা নিল॥
রাম লথ্থ্ণ দুটা গোলা দুআরে ছান্দিল।
কাঙ্গাল দুঃখীক মারি রাজার এ ধন ছাচিল (৪)॥
থানে থানে রাজার তালুক দুগ (৫) হইয়া গেল।
পোনের গণ্ডা কড়ি রাইঅতের সাদিতে লাগিল॥
সুখিত রায়ত প্রজা দুঃখিত হইল॥
চাষা লোকে দেয় খাজনা হাল গরু বেচাঞা।
সাউত (৬) সদাগর দেয় খাজনা নাউ নৌকা বেচাঞা॥
ফকির দরবেশ দেয় খাজনা ঝোলি কাঁথা বেচাঞা॥
লাঙ্গল বেচাএ জোঙ্গাল বেচাএ আরো বেচাএ ফাল।
খাজনার তাপত বেচাএ দুধের ছোওআল॥
দুধের পুত্র বেচাঞা হাকিমের মালগুজার যোগাল।
পুত্রশোকে রাইঅত পরজা কান্দিতে লাগিল॥

(১) সেই সময় প্রজাদের এরূপ সমৃদ্ধি ছিল যে, প্রজাদের ছেলেরা সোণার বল লইয়া খেলা করিত। (২) অত্যন্ত দুঃখী দরিদ্র ব্যক্তিও ছেলেদের "সোণার ভেটা" লইয়া পালায় না, অর্থাৎ উহা চুরি করে না।

(৩) যে বেতন লইয়া জীবিকা নির্ব্বাহ করে।

(৪) সঞ্চয় করিল। (৫) দুর্গম = জনশূন্য। (৬) সাধু।

গোপীচন্দ্র রাজার সভাবর্ণন। রাজমাতা ময়নার সভায় আগমন। মাতা-পুত্রে বাদানুবাদ। মাতার প্রতি গোপীচন্দ্রের কলঙ্কারোপ।

## বুঝান খণ্ড।

রাজার সভা।

আপনার মহলে রাজা হরষিত মন।
আপনার দরবার লাগি করিল গমন ॥
বসিল ধর্ম্মী রাজা সভার মাঝারে।
চতুর্দ্দিগ ঘিরি নিল বৈস্ত বামনে ॥
মহারাজার গুরু আইল বামনা গণ্ডি ঘর।
কবি গাইতে আইল রাজার ভাট দুর্গাবর ॥
বুজান্তের কষ্টে বসিল হরি পুরন্দর ॥
হাতে পদ্ম পাএ পদ্ম রাজার কপালে রতন জ্বলে।
গলায় রতনের মালা রাজার টল মল করে ॥
আরণি (১) ধরিআ আইল আঅতি কোঙর (২)।
জলের ঝারি নিয়া আইল জুলাই সেক্কর ॥
তামাকু ধরিআ আইসে খাস মলমল।
পাণের বাটা ধরিয়া আইসে খেতুয়া লঙ্কেশ্বর ॥
বাও (৩) করিবার লাগিল রাজার হেমাই পাত্তর ॥
পূর্ব্ব দরবারে বৈসে চাঁদ সদাগর।
উত্তর দিকেঁ দরবার বৈসে রাজা জঙ্কেশ্বর ॥
পশ্চিমে দরবার বৈসে পীর পএগম্বর।
দক্ষিণে দররার বৈসে বালা (৪) লক্ষীন্ধর ॥
সম্মুখে দরবার বৈসে গুরু বামুনের ঘর ॥
রাইঅত জনে একবার বৈসে সারি সারি।
রাজ্যের হিসাব দেয় বীরসিং ভাণ্ডারী ॥
ভরা কাছারি রাজার করে ডাম্বা ডোল।
এই শোর শুনিতে পাইল ময়না সুন্দর ॥

ময়নামতীর আগমন।

ধেআনের (৫) বুড়ী ময়না ধেআন করিল।
ধেয়ানেতে ছাইলার সন্ন্যাস ধরা পাইল ॥

(১) আরঙ্গী=রাজচ্ছত্র। (২) কুমার (৩) বাতাস।
(৪) বালক। (৫) ধ্যানশীলা।

হাতে মাথে বুড়ী ময়না চমকিয়া উঠিল।
সাজ সাজ বলিয়া ময়না সাজিতে লাগিল॥
ধবল বস্ত্র নিল ময়না পরিধান করিয়া।
হেমতালের লাঠি নিল হস্তে করিয়া॥
লং জায়ফল এলাচী দারুচিনি গুয়ামুরি।
ধনিয়া কর্পূর যষ্টিমধু পাণের মধ্যে দিআ।
পাণ খাইতে খাইতে বুড়ী ময়না যাচ্ছে চলিয়া॥
যে আস্তায় (১) যায় ময়না গুয়া (২) চাবাইয়া।
গুআর বাসনা (৩) যায় ময়নার দুএ কোশ লাগিআ॥ (৪)
হাএ হাএ করে দেবগণ গুয়ার বাসনা লাগিয়া। (৫)
যাএ যাএ বলছে যাএ বুড়ী ময়না দরবার লাগিয়া॥
দরবারেতে যাইআ ময়না রুপস্থিত হৈল।
চাক্ষুসে ধর্ম্মী রাজা মা জননীক দেখিল॥
হরিধ্বনি দিয়া কাছারি বরখাস্ত করিল॥
ধবল বস্ত্র নিল রাজা গলাতে পলটাইয়া।
করদস্ত (৬) হইঞা জননীক স্থা এছে (৭) বলিআ॥

আশীর্ব্বাদ।

ডাইন হস্তের আসা ময়না বাম হস্তে নিয়া।
ছাইলাক আশীর্ব্বাদ দেয় মস্তকে ধরিয়া॥
জীউ মোর আড়ীর সূত্র (৮) ধর্ম্মে দিলাম বর।
যত সাগরের বালা এতই আরিব্বল॥
ত্রিভুবন টলিয়া গেলে না যাবু যমের ঘর॥

হাড়ি সিদ্ধাকে গুরু করার প্রস্তাব ও রাজার অসম্মতি।

শীঘ্র যাঞা গুরু ভজ সিদ্ধা হাড়ির চরণ।
সিদ্ধা হাড়িক ভজিলে গুরু না হবে মরণ॥
যখন ধর্ম্মী রাজা হাড়ির নাম শুনিল।
রাধা কৃষ্ণ রাম রাম কর্ণে হস্ত দিল॥
ওগো মা জননী ডুবালু মা জাতি কুল আর সব্ব গাও।
বাইশ দণ্ড রাজা হঞা হাড়ির ধরব পাও॥

---

(১) রাস্তায়। (২) আসামে পাণ খাওয়াকেই গুয়া খাওয়া বলে।
(৩) বাসনা = বাস = সুবাস।
(৪) দুই ক্রোশ ব্যাপিয়া ময়নামতীর গুবাকের সুগন্ধ ছুটিল।
(৫) এমন অপূর্ব্ব-গন্ধ গুবাকের জন্য দেবগণেরও হিংসা হইল।
(৬) করযোড় = যোড়হস্ত। (৭) দেবী এসেছেন। (৮) রাঁড়ীর পুত্র।

হাট সামটে (১) হাড়ি বেটা না করে ছিনান।
কথা হৈতে পাইল তিনি চৈতন্য গিয়ান ॥
এতই যদি হাড়ি আছে গিআনে ডাঙ্গর (২)।
তবে কেন খাটি খায় আমার খাটের তল ॥
মোরে নুনে মোরে তৈলে রসুই করি খায়।
গুরুর ঘরে মহামন্ত্র কথা হৈতে পায় ॥
ময়না বলে হারে বেটা রাজ-দুলালিয়া।
এমন কথা না বলিও বেটা হাড়ি যেন না শুনে।
মহাশাপ দিবে সিদ্ধা হাড়ি মরুবু আপনে ॥
এ দেখিয়া হাড়ি নএ বঙ্গদেশে ঘর।
চাঁদ সুরুয রাখছ দুই কাণের কুণ্ডল ॥
আপনি ইন্দ্র রাজা ঢুলাএ চাঙর।
চন্দ্রের পৃষ্ঠে আন্ধে বাড়ে (৩) কূরুমের (৪) পৃষ্ঠে খাএ।
আপনি মাও (৫) লক্ষ্মী রসুই করি দেএ ॥
ইন্দ্রপুরের পাঁচ কন্যা দুয়াপতি (৬) খেলায়।
পাতালের নাগ-কন্যা তামাকু যোগায় ॥
শুভচণী বাড়ে গুয়া (৭) হাড়িপা বসি খাএ।
যমের বেটা মেঘনা কুমার পাড়খা (৮) ঢুলাএ ॥
চাঁদের পৃষ্ঠে রাঁধে হাড়ি কূর্ম্মের পৃষ্ঠে খায়।
সোণার খড়ম পাএ দিয়া দরিয়া বেড়ায় ॥ (৯)
দরিয়া বেড়াইতে যদি যমের লাগ্‌গ পাএ।
চিলা চাঙ্গ দিয়া যমক তিন পরে (১০) কিলাএ ॥
মারিয়া লরিয়া যমক করুণা শিখায়।
হেন সাধ্য নাই যমের পলাইয়া যায় ॥
কার ঘরে খায় হাড়ি কার ঘরে রএ।
রাজা বলে শুন মা জননী লক্ষ্মী রাই।
এ গলা কথা মিথ্যা তোমার বিশ্বাস না পাই ॥

---

(১) পরিষ্কার করে। (২) বড়=শ্রেষ্ঠ। (৩) রান্ধে বাড়ে।
(৪) কূর্ম্মের। (৫) মাতা। (৬) দাবা খেলা।
(৭) সুবচনী 'শুভচণ্ডী' শব্দের অপভ্রংশ। সুবচনী ঠাকুরাণী হাড়ির গুয়া বা পাণ সাজেন।
(৮) পাড়খা=পাখা। (৯) সোণার খড়ম পায়ে হাড়ি নদীর উপর বেড়ায়। (১০) তিন প্রহর।

এতেক যদি গিয়ান ছিল হাড়িপা লঙ্কেশ্বর।
তার চেতে অধিক জ্ঞান জান মা ময়না সুন্দর॥
তবে কেনে আমার পিতা গেল যমের ঘর॥
গোটা চারেক গেআন যদি আমার বাপক দিলেন।
যুগে যুগে আমার পিতা বাচিঞা রইল হএ।
আমার নাকা (১) পাঁচ পুত্র আরো পাইলেন হএ॥
সত্যে রাজার পুত্র হএ নাও পারিলাম হএ।
মএনা বলে শুন ছেলে আমি বলি তোরে।
নির্ব্বুদ্ধিয়া রাজপুত্র নির্ব্বুদ্ধিয়ারে কাল।
এক জননী হএ তোমাক বুঝাব কত কাল॥
কৈছিলাম (২) তোমার পিতাক গেয়ান শিখিবার।
ঘরের নারীর গিয়ান দেখে তোমার পিতা গিয়ান
করছে হেলা। (৩)
ঐ দিগে গোদা-যম পাতাএ গিয়াছেন মেলা॥

মাতার বিরুদ্ধে পুত্রের ভয়ানক অভিযোগ।

রাজা বলে শুন জননী জননী লক্ষ্মী রাই।
এসব কথা মিথ্যা মা তোমার বিশ্বাস না পাই॥
হাড়ির খাইছেন গুয়া মা হাড়ির খাইছেন পাণ।
ভাব করে শিখিয়া নিছ ঐ হাড়ির গিয়ান॥
হাড়ির গিয়ানে তোমার গিয়ানে জননী একত্তর করিয়া।
আমার পিতাক মারছেন মা গরল বিষ খাওয়াইয়া॥
বুদ্ধি পরামিশে আমাক বনবাসে পাঠাইআ।
গুয়া বীচি খাবেন তুমি ঐ হাড়ি লৈয়া॥
হাটে গেছেন বাজার গেছেন কিনিআ খাইছেন খই।
আমার পিতার মরণের দিন সতী গেছেন কই॥ (৪)
আমার পিতার মরণের দিন সতী গেলেন হএ।
সত্য রাজার পুত্র নাঁও পাড়ান্থ হএ॥ (৫)

---

(১) ন্যায়=মতন। (২) কহিয়াছিলাম।

(৩) নিজের স্ত্রী মহাজ্ঞান শিখিয়াছে, এইজন্য রাজা তাহা তুচ্ছ বলিয়া উপেক্ষা করিলেন।

(৪) আমার পিতার সঙ্গে মা সহমরণ গেলেন না কেন?

(৫) নাঁও=নাবার=ভূতলে। আমার পিতার সঙ্গে সহমরণ গেলে, তবে আমি বুঝিতাম সত্য সত্যই আমি রাজপুত্র হইয়া ভূমিষ্ট হইয়াছিলাম।

যখনে ধর্ম্মী রাজা জননীক কটু বাক্য বলিল।
কাটাবিরিখের লাগাএ (১) ময়না ঢলিয়া পড়িল॥
করুণা করি বুড়ী ময়না কান্দিতে লাগিল॥
ভগবান এই পুত্র জন্মেছিল এ হৃদি মাঝারে।
বেটা হঞা কলঙ্ক দিলে ভাই (২) হাড়ির বরাবরে॥
গোরখনাথ হএ গুরু হাড়ি ধর্ম্মের ভাই।
দোন জনে জ্ঞান শিখেছি একই হাড়ির ঠাঞি॥
সেই সম্বন্ধে হএ হাড়ি আমার ছোট ভাই।
আর একনা দিলে হএ যদি গুরু লাগেবে দোসর।
এক্কেকালে দুষ্ট পুত্র পাঠাই রসাতল॥ (৩)
গুরু গুরু বলিয়া ময়না বুড়ী কান্দিতে লাগিল।
কৈল্লাসেতে ছিল শিব গোরখনাথ আসন নড়িল॥
কৈল্লাসেতে শিব গোরখনাথ মস্তকে দিল পাও।
শিবের ঘরণী নামিল রাজা সতীর মাও॥
যেন কালে বুড়ী ময়না গুরুকে দেখিল।
এক অদ্ধ মস্তকের কেশ দুই অদ্ধ করিয়া।
গুরুর চরণে বুড়ী ময়না ভজিয়া॥
গুরু বাপ এই পুত্র জন্ম দিলেন হৃদের মাঝারে।
বেটা হএ কলঙ্ক দিলে ভাই হাড়ির বরাবরে॥

গোরক্ষনাথের নিকট ময়নামতীর আত্ম-নিবেদন।

---

(১) কাটাবিরিখের লাগাএ = কর্ত্তিত বৃক্ষের ন্যায়।

(২) হাড়িপা ও ময়নামতী উভয়েই গোরক্ষনাথের চেলা, এই সম্বন্ধে হাড়িপা ময়নামতীর ভাই।

(৩) একনা = একখানা = একটি। আমার যদি ইহার দোসর আর একটি পুত্র থাকিত, তবে এই দুষ্ট পুত্রকে এখনি রসাতলে পাঠাইতাম।

দুর্ল্লভ-মল্লিক-কৃত

# রাজা গোবিন্দচন্দ্রের গান।

[ পরবর্ত্তী কালের মার্জ্জিত সংস্করণ। ]

একাদশ শতাব্দীর একটি অতি প্রাচীন গাথা ভাঙ্গিয়া দুর্ল্লভ মল্লিক-নামক কবি এই কবিতা প্রণয়ন করিয়াছেন। ইহাতে সেই প্রাচীন কবিতার অনেক ভাব সংরক্ষিত, এই জন্য আমরা এই অধ্যায়ে ইহা সন্নিবিষ্ট করিলাম। এই গানে স্পষ্টই দেখা যায় বাঙ্গলার পল্লী-গাথার উপর সংস্কৃত প্রভাব পড়িয়াছে। এই গান সাহিত্য-পরিষৎ হইতে শ্রীযুক্ত শিবচন্দ্র শীল মহাশয় সম্পাদিত ও প্রকাশিত করিয়াছেন।

বন্দনা।

প্রথমে বন্দিলাম ধর্ম্ম আন্তের গোসাঞি।
যার অগোচরে কিছু ত্রিভুবনে নাঞি॥
দেব গুরু বিষ্ণু বন্দ বেদ ব্রহ্ম মুনি।
জ্ঞান গুরু শিব বন্দো ত্রিজগতে জানি॥
দয়ার গুরু ভগবতী বন্দো আদ্যা দেবী।
সরস্বতী দেবী বন্দো যাহা হইতে কবি॥
হাড়িপা কালুপা বন্দিলাম জ্ঞানবিন্দ (১)।
গুহরাজ বন্দো আর রাজা গোবিন্দচন্দ॥
সুরপুরে ইন্দ্র বন্দো যত দেবগণ।
দেবদেবী চরণে আমার নিবেদন॥
জন্মদাতা পিতা মাতা জঠর-ধারিণী।
দীক্ষা গুরু বন্দিলাম লোটায়্যা ধরণী॥
পাতালে বাসুকি বন্দো চন্দ্র সূর্য্য আদি।
গ্রহ তারা বসুন্ধরা বন্দো নদ নদী॥
মহাবিদ্যা মহাজ্ঞান দিয়াছেন কাণে।
দুর্ল্লভ মল্লিকে কহে শ্রীগুরুচরণে॥

হাড়িপার পাটিকা নগরে আগমন।

যোগসিদ্ধা হাড়িপা কালুপা গোর্ক্ষ মীন। (২)
সাত সিদ্ধা অবতার গৃহবাস হীন॥
ধর্ম্ম অবতার হইল সিদ্ধা সাতজন।
গুরু শাপে হাড়িপা যান পাটিকা ভুবন॥

(১) জ্ঞানীবৃন্দ।
(২) হাড়িপা, কালুপা, গোরক্ষনাথ, মীননাথ ইহাঁরা বৌদ্ধ যোগী।

গুরু শাপে মীননাথ কদলীর বনে।
ফাফর হইল যোগী হারায়্যা মহাজ্ঞানে॥
পাটিকা নগরে রাজা গোবিন্দচন্দ্র ভূপ।
জলন্দরী (১) হাড়িপা (২) হইল হাড়িরূপ॥
শিশুপা কুমার এক সঙ্গে করিল।
নগর বাহিরে হাড়ি আশ্রম করিল॥
পাইশালে খাটে হাড়ি রাজার আওয়াসে (৩)।
বার বৎসর শাপ হইল (৪) অবশেষে॥
রজনী প্রভাতে মুখ করিয়া পাখাল।
রাজপুরে গেল হাড়ি ঝুরিয়ে কোদাল॥
গুপ্তবেশে হাড়িপা আছয়ে তথায়।
শিশুপা কুমার তার পশ্চায়ত গোড়ায় (৫)॥
বাহড় বাহড় (৬) তারে বলে জলন্দরী।
এখনি আসিব পুত্র তোর বরাবরি॥
ছাওয়াল চরিত্র তোমার নারিবে যাইতে।
প্রবোধ না মানে শিশু লাগিল কান্দিতে॥
বিকল হইল হাড়িপা ক্রন্দন দেখিয়া।
প্রবোধ করিলা শিশু নাড়ু কলা দিয়া॥
সম্মুখেতে রম্যবন তাহে দিব্য ফল।
একে একে জলন্দরী চাহিল সকল॥
প্রথমে মাটীর গড় লঙ্ঘিল ত্বরায়।
দ্বিতীয়ে লঙ্ঘিল গড় বংশীবট তায়॥
তৃতীয়ে লঙ্ঘিল গড় ফটিক রচিত।
চতুর্থে লঙ্ঘিল গড় হীরায় জড়িত॥
পঞ্চমে লঙ্ঘিল গড় লোহার গঠন।
ষষ্টমে ধবল গড় শতেক যোজন॥
সপ্তমে দেখিল গড় নানা জাতি ফল।
আম্র কাঠাল গুবাক নারিকেল॥
হরীতকী জায়ফল এলাচ লবঙ্গ।
মধুর কোকিল নাদ করএ সুরঙ্গ॥

বৃক্ষগুলিকে মন্ত্রমুগ্ধ করা।

---

(১) হাড়ির এক নাম। (২) হাড়িরূপী গুরু। (৩) আবাসে।
(৪) পাটিকা নগরে ১২ বৎসর হাড়ি-রূপে থাকিতে অভিশাপ হইল।
(৫) গমন করে। (৬) ফিরিয়া আইস।

নানাজাতি পক্ষী গাছে করে কোলাহল।
পক্ষি-রব শুনি চিত্ত হইল চঞ্চল॥
চারিদিক চাহি যোগী ধ্যান আরম্ভিল।
হুঙ্কারে বৃক্ষ সব ভূমিতে ঠেকিল॥
হেট মুণ্ড হইল গাছ লোটে ভূমিতল।
ছিণ্ডিয়া পুত্রের হাতে দিল নানা ফল॥
হুহুঙ্কার দিয়া পুনঃ চারি পানে চায়।
ততক্ষণে বৃক্ষ ডাল উঠিয়া দাণ্ডায়॥
বালাখানায় বসিয়া দেখিল রাজার মা।
হাড়ি নয় জানিলাম এই হাড়িপা॥
গুপ্তবেশে বাউলরূপে আছে এই ঠাঞি।
ইহার চেলা করিয়া রাজা গোবিন্দাই॥

গোবিন্দচন্দ্র অন্দর-মহলে।

বসিয়াছে গোবিন্দচন্দ্র আপনার পুরী।
ছয় কুড়ি রাণী কাছে পুতুনা সুন্দরী॥
উতুনা পুতুনা (১) লইয়া করিছে বিলাস।
শ্বেত চামরে কেহ করিছে বাতাস॥
অগুরু চন্দন কেহ লেপে সর্ব্ব গায়।
কর্পূর সহিত কেহ তাম্বূল যোগায়॥
উতুনা পুতুনা রূপ জ্বলন্ত আগুনি।
মেঘের আড়েতে যেন শোভে সৌদামিনী॥
অন্ধকারে শোভা যেন মাণিক উজ্জ্বল।
উতুনা পুতুনা রূপে লজ্জিত কমল॥

ময়নামতীর প্রবেশ।

ছয় কুড়ি রাণী লয়্যা গোচিন্দচন্দ্র যথা।
হেন কালে ময়নামন্ত্রী (২) উত্তরিল তথা॥
মাএ দেখি গোবিন্দচন্দ্র উঠিয়া দাণ্ডায়।
প্রণাম করিয়া রাজা আসন যোগায়॥
ময়নামতী বলে বাছা আইনু তোমার ঠাঁই।
বিরলে কহিব কিছু কথা গোবিন্দাই॥
এতেক শুনিয়া রাজা মায়ের বচন।
কি আজ্ঞা করিবে মাতা কহনা এখন॥

(১) উতুনা ও পুতুনা দুই পরমা রূপবতী ভগিনী। ইহারা ঢাকা জেলার অন্তর্গত সাভারের রাজা হরিশ্চন্দ্র পালের কন্যা। (Martin's Eastern India, Vol III, P. 409) (২) ময়নামতী।

ময়নামতী বলে বাছা শুন গোবিন্দাই।
মায়ে পোয় যোগী হইলে জঞ্জাল এড়াই ॥
নিষ্ঠুর দারুণ যম কারে নাই দয়া।
কাড়্যা লয় প্রাণের শুয়া (১) পড়্যা রয় কায়া ॥
পড়্যা রয় ধন জন অট্টালিকা পুরী।
সভা মাঝে দিয়া ডাকা প্রাণ করে চুরি ॥
কোন্ রূপে আইসে যম কোন্ পথে যায়।
চিনিতে না পারে যমে নিকটে বেড়ায় ॥
হস্তী ঘোড়া পয়দল যত দেখ আর।
অনলের মধ্যে যেন ভস্মেতে অঙ্গার ॥
কুয়ারের (২) পানী যেন নরের জীবন।
মাটীর পুত্তলি যেন সব অকারণ ॥
কাষ্ঠে পোকা বিন্ধে যেন বাদুড়ে লজ্যে (৩) কলা।
জ্ঞানের বিনাশ মাগো বলে অবলা ॥
আঠার বৎসর হইলে উনিশে মরণ।
শূন্যভরে নিষ্ঠুর যম আসিবে কথন (৪) ॥
নিদারুণ যম আসি গলে দিবে পা।
কাড়্যা লবে প্রাণের শুয়া কান্দিবেক মা ॥
কান্দিয়া কান্দিয়া সভাই যাবে ঘরে।
অভাগী জননী কান্দে যাবৎ না মরে ॥
লহাই (৫) যৌবন পুড়্যা হবে ছার থার।
মোর বোল শুন পুত্র মরণ নহে আর ॥
যোগসিদ্ধা যোগী হয় হইবে অমর।
রাজা বলে কোথা পাব সিদ্ধা কলেবর ॥

ময়না বোলে বাছা শুন গোবিন্দাই।
হাড়িপা মানুষ নহে জ্ঞান তার ঠাঁই ॥

হাড়িপাকে গুরু স্বীকার করিবার জন্য অনুরোধ।

(১) শুয়া = শুকপক্ষী; এস্থলে প্রাণের শুকপক্ষী অর্থাৎ প্রাণ; চলিত ভাষায় কখনও কখনও "প্রাণ-পাখী" বলা হয়।

(২) কুয়াবার = হিমের। (৩) চুষে।

(৪) পূর্ব্বকার এক ভবিষ্যদ্বাণী অনুসারে গোবিন্দচন্দ্রের (গোপীচন্দ্রের) ১৯ বর্ষ বয়সে মৃত্যু অবধারিত ছিল। সন্ন্যাস-গ্রহণ দ্বারা এই মৃত্যু হইতে অব্যাহতি পাওয়া যাইতে পারে, এই নিমিত্তই রাজমাতা ময়নামতীর পুত্রকে সন্ন্যাসে প্রবর্ত্তিত করার জন্য এত আগ্রহ। (৫) নূতন।

রাজার প্রতিবাদ।

সেই হব জ্ঞান গুরু তার সেবা কর।
এত শুনি গোবিন্দচন্দর কাঁপে কলেবর॥
পাইশালে খাটে হাড়ি না করে ছিনান।
তার ঠাঁই কেমনে আছএ ব্রহ্মজ্ঞান॥
আমি রাজা গোবিন্দচন্দ্র সর্ব্বলোকে জানে।
কেমনে ধরিতে বল হাড়ির চরণে॥
এত শুনি বলে তখন ময়না রাণী।
হাড়ি নহে হাড়িপা বাউল ব্রহ্মজ্ঞানী॥
আমার বচন শুন হয়ে সাবধানে।
ধীরে ধীরে শুন কথা হাড়িপা পাছু শুনে॥
করিবে আমারে যোগী যদি ছিল মনে।
উদুনা পুদুনা তবে বিভা দিলে কেনে॥
উদুনা করিয়া বিভা পুদুনা পাইলাম।
হস্তী ঘোড়া পাইনু আর খেতুয়া গোলাম॥
অন্য লোকের মায়ে বোলে আশীর্ব্বাদ করি।
চণ্ডাল জননী বলে হও দেশান্তরী॥
ষোল দণ্ডের রাজা আমি (১) বঙ্গ অধিকারী।
কেমনে হইতে বল নাছের ভিখারী (২)॥
ময়না মন্ত্রী বলে বাছা হইবে অমর।
রাজা বলে তবে কেন বাপ মৈল মোর॥
ময়নামন্ত্রী বলে বাছা ঐ তাপে মরি।
না শুনিল জ্ঞান কথা গেল যমপুরী॥
সকালে শুনিয়া জ্ঞান বৈকালে ভুলিল।
নারী বলি হেলা করি নাহিক শুনিল॥

---

(১) ষোল দণ্ডে যতটা স্থান ভ্রমণ করা যায়, ততটা স্থানের মালিক। ইহার পূর্ব্বে "২২ দণ্ডের" উল্লেখ সম্বন্ধে আমরা যাহা লিখিয়াছি, এখানে তাহাই প্রযুজ্য। গোবিন্দচন্দ্র সমস্ত পূর্ব্ব-বঙ্গের রাজা ছিলেন, আমরা রাজেন্দ্র চোলের প্রস্তর-লিপিতে ইহা জানিতে পারিয়াছি। গ্রাম্য কবি পরবর্ত্তী সময়ে স্বীয় পল্লীর মানদণ্ড হস্তে "ষোল দণ্ডের" অধিকার নির্দ্দেশ করিয়া মনে করিয়াছেন, তিনি রাজশ্রী খুব উজ্জ্বল করিলেন। বস্তুতঃ ইহা তাহার মূর্খতার পরিচায়ক মাত্র।

(২) যাহারা ভিক্ষার্জ্জনের জন্য নানা বেশে গৃহস্থের দ্বারে ঘুরিয়া বেড়ায়।

তোমার পিতা মাণিকচন্দ্র পরম সুন্দর।
আমার যৌবনে টুটে কলেবর॥
উত্না পুত্না নহে একাল নাগিনী।
হৃদে বসি পিয়ে মধু জ্ঞান-বিনাশিনী॥
যে কালে জনক গৃহে আছিলাম আমি।
মোরে জ্ঞান দিয়াছেন গোর্ক্ষনাথ মুনি॥

পাঠশালে পড়ি আমি যাই নিকেতন।
ষোল শত যোগী হইয়া গোরক্ষ গমন॥
মোরে জিজ্ঞাসিল গুরু গুণের সাগর।
রাজার ঝিয়ারী কিছু ভিক্ষা দেহ মোর॥
প্রণাম করিয়া আমি যাই নিকেতন।
যোগিগণে দিব ভিক্ষা মোর হইল মন॥
রাজার ভাণ্ডারে ধন যতেক আছিল।
গোর্ক্ষনাথ মায়া পাতি সব উড়াইল॥
ভিক্ষা মোর নাহি না পাই তখন কুল।
ভাণ্ডার দেখিয়া শূন্য কান্দিয়া আকুল॥
রজত মুকুতা আদি যেই দিকে চাই।
গোর্ক্ষনাথের সম্পাতে ভাণ্ডারে কিছু নাঞি॥
অবশেষে আছে কাঁজি তার মধ্যে ভাত।
সেই খানে না লাগিল যোগীর সম্পাত॥
যতন করিয়া তাহা পূরি স্বর্ণ থালে।
যোগীর নিকটে লয়্যা আইনু হেন কালে॥
পরম হরিষ যোগী হইল সর্ব্বজন।
সম্পূর্ণ হইল সভে করিল ভোজন॥
আশীর্ব্বাদ করি গুরু মহাজ্ঞান দিল।
চারি যুগ অমর করিয়া মোরে গেল॥
শুন্যাছি তোমার তত্ত্ব গুরুর বরাবরী।
গোবিন্দাই গুরু হইব সিদ্ধা জলন্দরী॥
দুর্ল্লভ কহেন ধর্ম্মহাড়ি ধর্ম্মঅবতার।
বিপদ সাগরে গুরু মোরে কর পার॥

গোরক্ষনাথের বর-দান।

রাজা বলে যোগী যদি অমর করিল।
তুমি হেন থাকিতে বাপা কেমতে মরিল॥

গোরক্ষনাথের কথা।

মাণিকচন্দ্র রাজার বিবরণ।

কহিলে সে সব কথা মনে নাহি ভয়।
তুমি হৈলে অমর বাপে যমে লয়্যা যায়॥
সুবর্ণচন্দ্র মহারাজা ধাড়ীচন্দ্র পিতা।
তার পুত্র মাণিকচন্দ্র শুন তার কথা॥
মোরে বিভা কৈল রাজা অল্প বয়সে।
গেলেন তোমার পিতা মোর বাপের বাসে॥
ধ্যানে দেখিলাম স্বামীর অকাল মরণ।
কেহ না আদরে তারে জিজ্ঞাসে কথন॥
পরিচয় দিনু আমি ধ্যানেতে বসিয়া।
পলাইল তোর পিতা রাক্ষসী বলিয়া॥
সেই হইতে তোর পিতা না আইসে মোর পা৺
মোর বাপে কয়্যা রাজা গেল নিজ দেশে॥
তোর পিতা মোর তরে করয়ে তরাস।
মোরে ভয় করি রাজা বঞ্চে গৃহবাস॥
তখন আমার গর্ভ হইল ছয় মাস।
সেই গর্ভে গোবিন্দচন্দ্র তোমার প্রকাশ॥
গুণিয়া দেখিলাম স্বামীর নিকট মরণ।
না শুনিল মহাজ্ঞান অবোধ রাজন॥
কালান্তক যম (১) আইল রাজারে লইতে।
রাজা নাহি জানে তাহা না পায় দেখিতে॥
যতনে রাখিলাম রাজায় ঘরের ভিতরে।
আপনি বসিলাম সেই ঘরের দুয়ারে॥
পাষাণ দেয়াল ঘরের লোহার কপাট।
হীরার বাঁধুনি নাই পিপীড়ার বাট॥
প্রথমে আইল যম দাণ্ডায়ে বাহিরে।
আমারে দেখিয়া যম আসিতে না পারে॥
হুঙ্কার ছাড়িলাম আমি দেখিয়া যমেরে।
সত্তরি যোজন যম পলাইল ডরে॥
রতন জ্বলিছে ঘরে বিশাশয় (২) বাতি।
বাহিরে আইল যম দেখি সেই বাতি॥

(১) পরবর্ত্তী দুর্ল্লভ মল্লিক কবি "গোদা-যম" প্রভৃতির স্থলে "কালান্তক যম," "যমদূত" প্রভৃতি কথা ব্যবহার করিয়া প্রাচীন গাথার সংস্কার করিয়াছেন। (২) ১২০ বাতি।

আখি পালটিলে পাছে যমে লয়ে যায়।
বসিয়া রহিলাম আমি রাত্র না পোহায়॥
রাজার নিকটে আমি বস্যা রাত্রি শেষে।
পুনর্ব্বার যমদূত দ্বারের নিকট আসে॥
ব্রহ্মজ্ঞান বস্যা আমি ছাড়িলাম হুহুঙ্কার।
পলাইল সব দূত কেহ নাহি আর॥
সমাচার শুনি যম বুঝিলাম কারণ।
শত দূত শমন পাঠান ততক্ষণ॥
ঘেরিল রাজার পুরী দূতগণ আসি।
রজনী প্রভাত হইল অস্ত গেল শশী॥
আগু পাছু হয়ে দূত নানা মায়া পাতে।
শূন্যে শূন্যে বেড়ায় দূত না পায় ধরিতে॥
ধ্যান ভাঙ্গি দেখি দূত সমুখে রাজার।
হুঙ্কারে পলায় দূত নাহি থাকে আর॥
সাত দিন এইরূপে দূত আইসে যায়।
তোর বাপ আকুল তখন হইল ক্ষুধায়॥
যমদূত পাতি মায়া ক্ষুধা (১) রূপ হয়্যা।
রাজার উদরে দূত প্রবেশিল গিয়া॥
ক্ষুধায় আকুল রাজা কাঁপে সর্ব্বকায়।
রন্ধন করিয়া রামা ভুঞ্জাহ আমায়॥
আমি কহিলাম যদি যাই রান্ধিবারে।
এখনি লইয়া যম যাইবে তোমারে॥
এত শুনি কহে রাজা কর‍্যা মোরে কোপ।
যমে যারে লঙ্ঘে তার বুদ্ধি হল লোপ॥
রন্ধন করিতে গেলাম যম হৈল লুকী (২)।
অন্তর হইল দূত দেখি বা না দেখি॥
শূন্য পথে আসি যম প্রাণ নিল কাড়্যা।
প্রাণ-পুরুষ ছাড়্যা গেল কায়া রৈল পড়্যা॥
ধেয়ানে জানিলাম রাজা মরিল নিশ্চয়।
ভ্রমর (৩) হইয়া আমি গেলাম যমালয়॥

ময়নামতীর যমালয়ে প্রবেশ।

(১) পূর্ব্ববর্ত্তী কবি মাণিকচন্দ্র রাজার মৃত্যু-কালীন 'তৃষ্ণার' উল্লেখ করিয়াছেন। (২) লুক্কায়িত হওয়া। (৩) পূর্ব্ববর্ত্তী কবি ময়নামতীর নিজ রূপেই যমালয়ে যাইয়া বিবিধ রূপধারী গোদা-যমকে ধরিবার নিমিত্ত বিবিধ রূপ-ধারণের কথা লিখিয়াছেন।

বস্তা আছে যমরাজ রত্ন সিংহাসনে।
বেষ্টিত করিয়া যমে যত দূতগণে॥
যমের নিকটে আমি উত্তরিলাম গিয়া।
কম্পিত হইল যম আমারে দেখিয়া॥
চতুর্দ্দিকে উৰ্দ্ধশ্বাসে পলায় দূতগণ।
হুঙ্কারে কাঁপিল যম টলিল আসন॥
যোড় হস্তে সমুখে মোর দাণ্ডায় যমরাজ।
কিঁ কারণে আইলে মাতা কহ নিজ কায॥
আমি বলিলাম যমে নিজ প্রয়োজন।
আনিলে আমার স্বামী কিসের কারণ॥
এত অধিকারে তোর বাঞ্ছা না পূরিল।
আন্যাছ আমার পতি তোরে প্রমাদ ঘটিল॥
মোর পতি অবিলম্বে ঝাট দেহ আনি।
হুঙ্কারে করিব ভস্ম জ্বালিব আগুনি॥
আমি কহিলাম পুনঃ দেহ প্রাণ দান।
তোরে আশীর্ব্বাদ করি যাই নিজ স্থান॥
যম বলে তবে দিতে পারি জেয়াইয়া (১)।
আপোড়া মৃত্তিকা তুমি ঝাট আন গিয়া॥
আপোড়া মৃত্তিকা বিনে না হয় জীবন।
এতেক শুনিয়া আমি করিলাম গমন॥
ব্রহ্মার নিকট গিয়া দিলাম দরশন।
কহিলাম বিধাতারে বিনয় বচন॥
যম-রাজা প্রাণ-পতির লইল জীবন।
আপোড়া মৃত্তিকা চাই তাহার কারণ॥

আপোড়া মৃত্তিকার কথা।

ব্রহ্মা বলেন শুন ময়নামন্ত্রী রাণী।
আপোড়া মৃত্তিকার তত্ত্ব আমি নাঞি জানি॥
এত শুনিয়া আমার মনে লাগে ধন্ধ।
দুর্লভ মল্লিকে কহে শুন গোবিন্দচন্দ॥

(১) জেয়াইয়া = জীয়াইয়া।

# শিবের গান।

## শূণ্য-পুরাণে শিবের গান।

### শিবের গান—রামাই পণ্ডিত—খৃঃ ১০ম-১১শ শতাব্দী।

মহাযান সম্প্রদায়ের বৌদ্ধগণ শিব-পূজা করিতেন। এই শিবের স্থান বুদ্ধ অপেক্ষা নিম্নে। শূন্য-পুরাণে দেখা যায় শিব বুদ্ধ বা ধর্ম্মকে পূজা করার জন্য উপকরণ সংগ্রহ করিতেছেন। বৌদ্ধযুগের শিব কৃষকদিগের দেবতা। পরবর্ত্তী হিন্দু-ধর্ম্মের নেতৃগণ শিবের যে প্রশান্ত রজত-গিরিনিভ মূর্ত্তি ও সমাধির অবস্থা কল্পনা করিয়াছেন বৌদ্ধযুগের শিবে তাহার কিছুই নাই। তিনি কৃষি-কার্য্য করেন এবং গৃহে শিবানীর সঙ্গে নিম্ন শ্রেণীর লোকের ন্যায় কলহ করেন। এই কৃষক-শিবের গান বঙ্গদেশে এরূপ প্রচলিত হইয়াছিল যে, পরবর্ত্তী হিন্দু কবিগণও শিব-চরিত্রের এই ভাগ একবারে বর্জ্জন করিতে পারেন নাই। রামেশ্বর, ভারতচন্দ্র প্রভৃতি কবিগণ শিবের যে কৃষি-কার্য্য ও গার্হস্থ্য কলহের আভাস দিয়াছেন, তাহা পূর্ব্ববর্ত্তী যুগের গীতি অবলম্বন করিয়া। শূন্য-পুরাণের যে শিবের গান উদ্ধৃত হইল, তাহা পাঠ করিয়া জনৈক মনস্বিনী ইংরাজ-মহিলা তাঁহার কবিত্বের অতি উচ্চ প্রশংসা করিয়াছিলেন। শিবের ভক্ত শিবকে উলঙ্গ দেখিয়া তাহাকে বস্ত্র বয়নের জন্য কাপাস বুনিতে বলিতেছেন, তাঁহার উপবাস-শীর্ণ দেহ এবং ভিক্ষা-বৃত্তির কথা স্মরণ করিয়া ধান্য রোপণ করিতে উপদেশ দিতেছেন, ইহা সেই ইংরাজ-মহিলার মতে ভক্তির পরাকাষ্ঠা। সাধারণ ভক্ত উপাস্য দেবতার নিকট স্বীয় অভাব-অভিযোগের কথাই জানাইয়া থাকেন। কিন্তু এখানে উপাসক নিজকে সম্পূর্ণরূপে ভুলিয়া স্বীয় উপাস্য দেবতার দুঃখে বিগলিত হইতেছেন, এরূপ নিজের সুখ-দুঃখ-বিস্মৃতি এবং দেবতার প্রতি তন্ময়-ভাব ভক্তির ও কবিত্বের শ্রেষ্ঠতম উপাদান।

যতদুর ধর্ম্মর ওঁকার যান।
গারস্থের মহাপাপ দূরত পলান॥ (১)
সাম যজু ঋক্ অথর্ব্ব বেদ।
ওঁকার লইয়া ধর্ম্মর পঞ্চম বেদ।
শুন শুন পণ্ডিত আগমর ভেদ॥

---

(১) যতদূর পর্য্যন্ত ধর্ম্মঠাকুরের ওঁকার শব্দ ধ্বনিত হয়, ততদূর হইতে গৃহস্থের যত পাপ দূরে সরিয়া যায়।

যখন আছেন গোসাঞি হঞা দিগম্বর।
ঘরে ঘরে ভিখা মাগিয়া বুলেন ঈশর॥
রজনী পরভাতে ভিক্‌খার লাগি (১) যাই।
কুথাএ পাই কুথাএ না পাই॥
হত্তুকী বএড়া তাহে করি দিন পাত।
কত হরষ গোসাঞি ভিক্‌খাএ ভাত॥

চাষের উপদেশ।

আহ্মার (২) বচনে গোসাঞি তুহ্মি (৩) চষ চাষ।
কখন অন্ন হএ গোসাঞি কখন উপবাস॥
পুখরী কাঁদাএ (৪) লইব ভুম খানি।
আরসা (৫) হইলে যেন ছিচএ (৬) দিব পানী॥
আর সব কিষাণ কাঁদিব মাথে হাত দিয়া।
পরম ইচ্ছায় ধান্য আনিব দাইআ (৭)॥
ঘরে ধান্য থাকিলে পরভু সুখে অন্ন খাব।
অন্নর বিহনে পরভু কত দুঃখ পাব॥
কাপাস চষহ পরভু পরিব কাপড়।
কতনা পরিব গোসাঞি কেওদা (৮) বাঘর ছড় (৯)॥
তিল সরিষা চাষ কর গোসাঞি বলি তব পাএ।
কতনা মাখিব গোসাঞি বিভূতি গুলা গাএ॥
মুগ বাটলা আর চষিহ ইখু চাষ।
তবে হবেক গোসাঞি পঞ্চামর্তর (১০) আশ॥
সকল চাষ চষ প্রভু আর রোইও কলা।
সকল দব্ব পাই যেন ধম্ম-পূজার বেলা (১১)॥

শিবের কৃষি।

এতেক সুবিধা হর মনেতে ভাবিল।
মন পবন দুই (১২) হেলএ সিজন করিল॥

---

(১) ভিক্ষার জন্য। (২) আমার। (৩) তুমি।
(৪) সিক্ত কর্দ্দমে। (৫) রস-বিহীন = শুষ্ক। (৬) সেঁচিয়া।
(৭) কাটিয়া। (৮) কেন্দুআ বা কেউন্দা = ব্যাঘ্র-বিশেষ।
(৯) চর্ম্ম। (১০) পঞ্চামৃতের। (১১) এই শিব-ঠাকুর হিন্দুর শিব নহেন, ইনি ধর্ম্মপূজার (বুদ্ধ-পূজার) সহায়। (১২) মন এবং পবন নামক দুটি বৃক্ষ। কোন অলৌকিক ঘটনার অনুকূল কাষ্ঠের জিনিষ গড়িতে হইলে এই 'মন-পবনের' দ্বারা তাহা গড়া হইত, গল্পে এরূপ উক্ত আছে। "মন পবনের বৈঠা" অনেক প্রাচীন গল্পে শোনা যায়। "মন পবনে" গঠিত দ্রব্যাদি মন ও পবনের ন্যায় দ্রুতগামী হয়, ইহাই ধারণা। বঙ্গদেশের কোন কোন স্থানে বৃক্ষ-বিশেষ 'মন ও পবনের' বৃক্ষ বলিয়া অভিহিত হইয়া থাকে।

সোণার যে লাঙ্গল কৈল রূপার যে ফাল।
আগে পিছু লাগিলেত এ তিন গোজাল ॥
আস জোতি পাশ জোতি আওদর বড় চিন্তা।
দুদিগে দুশলি দিয়া যোআলে কৈল বিন্ধা (১) ॥
সকল সাজ হৈল পরভুর আর সাজ চাই।
গটাদশ (২) কুয়া (৩) দিয়া সাজাইল মই ॥
তাবর (৪) দুভিতে চাই দুগাছি শলি দড়ি।
চাষ চষিতে চাই সোণার পাচন বাড়ি (৫) ॥
মাঘমাসে গোসাঞি পিথিবী মঙ্গলিল (৬)।
যতগুলি ভূম পরভু (৭) সকলি চষিল ॥
ভূমে চাষ দিআ পরভু ভূম কৈল তথা।
বীজ ভোজ নহি দুগ্‌গা (৮) বল তার কথা ॥
পাব্বতী বোলেন পরভু না চষিব চাষ।
ধেআনে বসিলেন পরভু ছাড়িয়া নিশাস ॥
একদিন রস হাসে কৈলাসে ভোলানাথে।
পেম রসে তিলোচন পাব্বতীর সাথে ॥
কৌতুক করিতে শিবে উপজিল কাম।
কামে উপজিল ধান কামদ বলি নাম ॥
এক ধানে হইবাক সহস্রেক নাম।
ইহাতে আসিয়া লক্ষ্মী করিব বিরাম ॥
যতেক ধান গোসাঞি সকলি বুনিল।
চাষ চষিয়া গোসাঞি লাঙ্গল তুলিল ॥
শাবণ মাসেত ধান হইলেন গছা।
ধান দেখিয়া পরভুর মনে বড় ইচ্ছা ॥
ভাদ্দর মাসেত হৈল ধান অতি মনোহর।
ডহর ডাঙ্গর সব একুই সুসর ॥ (৯)

(১) ছিদ্র। (২) দশগোটা = দশটা।

(৩) মইয়ের মধ্যে মধ্যে যে অবকাশ থাকে তাহাকেই 'কুয়া' বলা হইয়াছে। (৪) তাবর = তাহার।

(৫) গো মেষ প্রভৃতি তাড়াইবার যষ্টি-বিশেষ।

(৬) মঙ্গলাচরণ করিল; এখানে হলারম্ভ করিল।

(৭) প্রভু। (৮) দুগ্‌গা = দুর্গা।

(৯) ডহর = নিম্নতর ভূমি। ডাঙ্গর = বড়। সুসর = সমান হইল। নিম্নস্থ ছোট গাছ এবং উচ্চতর ভূমিস্থ বড় গাছ ভাদ্র মাসে একই সমান হইল।

আশিন মাসেত মেঘে বারিষএ ঝিঝিকানি।
নদীএ আছেন কুপজল পূরিত যে পানী॥
কাত্তিকে সোলুঙেতে নাহিক আফুলা।
অঘানে পাকএ শিষ নামএ পড়এ কলা (১)।
তখন গোসাঞি কোন্ বুদ্ধি যে করিল।
ধান দাইতে পরভুর চিন্তা যে হইল॥
বিশনাথ বিশকন্মা হুঙ্কার পাড়িল।
আসিয়াত বিশকন্মা পরণাম করিল॥
বনর মিগক (২) পরভু হুঙ্কার পাড়িল।
আসিআত মিগবর উপনীত হইল॥
জীয়ন্ত মিগর ছাল ছাড়িআ লইল।
বাতাস মণ্ডল যাঁতা ছাইআ লইল॥
যাঁতা ছাইআ তথা খোঁটা যে পুতিল।
বিশকন্মাক হর অনুমতি দিল॥
ধর ধর বিশকন্মা ভোগর গুআ খায়।
শত পল সোণার কাস্ত (৩) গঠিআ যোগাএ
তাতা করিআ নন্দী মহাতাক ছাড়িল।
সোণার কাস্তাখানি গঠিআ যোগাল॥
সাত নারিকল জলে দাখানি পানীঅল।
মরা মিগ পুনরাএ পরাণ দান পাইল॥
নাম সপ্ত জপিআ মারিল মিগর গাএ।
বনর মিগ তখন বনেত পালাএ॥
সরগর ভীম খেত্তীক (৪) যে হুঙ্কার পাড়িল।
আসিআত ভীম খেত্তী পরণাম করিল॥
আজ্ঞা দিলেন হর ধান যে দাইতে।
দখিণ মুখেত উপনীত হইলেন খেতে॥
দুব্বার গাঙ্গেত বহুত খানি জোলি।
ভীম ধান দাইলেন আড়াই হাকুলি॥

(১) ধানের ছড়া। (২) মৃগকে।
(৩) কাইস্তা। (৪) ভীম ক্ষেত্রী। রামেশ্বরী শিবায়নে শিব-ঠাকুরের কৃষি-প্রসঙ্গে এই ভীমের অনেক বিবরণ পাওয়া যায়। ইনি মধ্যম পাণ্ডব কি না, অথবা তদপেক্ষাও কোন প্রাচীনতর প্রবাদোক্ত ভীম, তাহা বিবেচ্য।

মুড়াগিরি পব্বত যোড়িআ পালই (১) দিআ।
হনুমান মহাবীরে পহরী রাখিয়া॥
ভীম খেত্তী হরে গিএ সব জানাইল।
যত ধান ছিল পরভু সকলি দাইল॥
দুব্বার গাঙ্গেত বহুত খানি জোলি।
ভীম খেত্তী ধান দাইলেন আড়াই হালি॥
শুনিআ ক্রোধিত হইল হর মহাশয়।
শুনু ভীম খেত্তী সে ধানে আগুনি ভেজাএ॥
ভীম তবে বরুণর (২) সাথী (৩) যে রাখিল।
হিঙ্গুলা দেবীক ভীম সঙ্গেত লইল॥
আগুন দিল ধান পোড়ে সবেগে উঠএ ধূঞা।
পালোএতে আগুন দিয়া পালাইল ভীমা॥
আড়াই হালি ধান পুড়এ দুআদশ বছর।
দেবী স্থতা কাটএ দেখএ ধূঞাত অম্বর॥
চুঁঞা পড়া আঘাণ (৪) দেবী পাইল তখন।
দেবতা সভাত গিআ দিল দরশন॥
বিস্তর দুখেত পরভু জনমাইল ধান।
ভীমক চাই বাঅন পটল তাঁউলর আন॥
তিন পুখুরীর জল চাই গণ্ডূষেকে।
সাত পুখুরীর জল চাই এক নিশাসেকে॥ (৫)
কিরূপেত রক্থা পাইব সব লোক।
এ সকল শুনিঞা হরর হৈল শোক॥
ইন্দর বলিআ হর পাড়িল হুঙ্কার।
ছিষ্‌টি রক্থা (৬) কর ইন্দর হৈল ছারখার॥
খীর কুণ্ডর খীর অমর্ত কুণ্ডর পানী।
অমর্ত বরিষণ ইন্দর করিল আপুনি॥
গোসাঞি দিলেন তবে বিউনীর বাঅ (৭)।
যত ছিল ছার পাশ উড়িআত যায়॥

(১) স্তূপ। (২) বরুণকে। (৩) সাক্ষী। (৪) চুঁচা=তুষ। পড়া=পোড়া, অর্থাৎ ধান পোড়া। আঘাণ=আঘ্রাণ=ঘ্রাণ।

(৫) এক নিশ্বাসে অর্থাৎ শ্বাসত্যাগ না করিয়া ৭ পুষ্করিণীর জল আনিয়া দেওয়া চাই। (৬) সৃষ্টি রক্ষা।

(৭) বিউনীর=ব্যজনের। বাঅ=বাতাস

পুনরপি গোসাঞি শ্রীহস্ত বুলাইল।
যেমতি ধান ছিল পূর্ব্ব তেমনি ধান হইল॥
এখন মুক্তাক কোন্ কোন্ ধান চাই।
সভা পর মুক্তাহার নাগএ তথাই॥

নানাবিধ শস্তের বীজ বপন।

জেঠ ধান বুনেন গোসাঞি ছিছরা আমলো।
আলাচিত ফেফেরী দেখিতে সেবা কালো॥
সনাখড়কী দুগ্গাভোগ আস আঙ্গ কল।
আসমুক্তাহার বুনেন দ্বিগুণ যার ফল॥
কালামুগড় (১) বুনেন গোসাঞি ছড়া মারিবার তরে।
নাগরযুআন বুনেন পরভু বাছিআ ভাঙ্গরে (২)॥
তুলাশালী বুনেন পরভু তুলা যার গাএ।
আসতির বুনেন পরভু বাঅ গন্ধ বাএ॥
ধান মাঝে ধান বুনেন বককড়ী।
গোতমপলাল বুনেন পাতল যার ছড়ি॥
পাঙ্গুসিআ ভাদ্দমুখী বুনেন খেমরাঅ।
তুলন ধান বুনেন বিরিঞ্চি ত্রধুরাঅ (৩)॥
গুজুরা বোআলি দাড় হাতীপাঞ্জর।
বুড়ামাত্তা ধান বুনেন দেখিতে সুন্দর॥
হাটিআ হুটিয়া কআ তিলসাগরী আর।
যার মুক্তাঅ ধর্ম্ম হৈল আগুসার॥
লতামৌ মৌকলস আর খেজুরছড়ি।
পর্ব্বতজীরা গন্ধতুলসী আর দলাগুড়ি॥
বন্ধী বাঁশগজা আর সীতাশালি।
হুকুলি হরিকালী বুনেন কুসুমমালী॥
রক্তশাল চন্দনশাল বুনেন এক ভিতে।
রাজদল মৌকলস বুনেন তুরিতে॥
উড়াশালি বিন্ধশালি আর লাউশালি।
নানা ধান বুনেন পরভু ধান যে ভাদোলী॥
রাজদল মৌকলস আজান সিঅলি।
কালা কাত্তিক মেথী বুনিলেন ভুলি॥
খীরকম্বা বুনেন পরভু পছাল রনজঅ।
কামদধান বুনেন পরভুঁ যে বা বাতি জলে হঅ॥

(১) কৃষ্ণমুদ্গর=কালামুগুর। (২) ভাঙ্গসেবী। (৩) তুংরাজ।

খুদ্দ (১) দুধুরাজ বুনেন জভনা বাঁকই।
মূলা মুক্তাহার পরভু বুনে একু ঠাঞি॥
পিপীড়া বাঁশগজা বুনেন ককচি।
শুধু মাধবলতা বুনেন বাগুন বীচি॥
কোটা মেটা বায়গড় তোজনা আর বোর।
কোঙর ভোগ জলারাঙ্গি আর কনকচোর॥
লালকামিনী শোলপনা বুনে পার্চ্ছাভোগ।
আঁধারকুলি ঘুমলেউলী আর গোপালভোগ॥
বুখি আজানলক্ষ্মী বুনেন বাঁশমতী।
শালছাটী পশী কাঁঙদ গন্ধমালতী॥
আম পাবন গয়াবালী বুনেন পাথরা।
নাসিলোট ঝিঙ্গাশাল বুনেন তসরা॥
সমধুনা সুআ সান বুনেন টাঙ্গন।
হরি মহীপাল বাঁকশাল বুনে মঙ্গলন॥
বাঁকচোর পুআন বিড়ি গৈড়ি গোপাল।
হুড়া বাঁশকাটা বুনে মরিচ মইপাল॥
জলার ধান বাঁকই বুনে লোটাইআ জয়।
আথল পলিএ দাঅ বিড়া বয় লাএ॥
কহেন রামাই পণ্ডিত ধানর জনম সাঅ (২)।
ভকত নাএকে ধর্ম্ম হব বরদাএ॥

---

রামকৃষ্ণদেব-প্রণীত

# শিবায়ন।

## শিবায়ন—রামকৃষ্ণ—১৭শ শতাব্দী।

রামকৃষ্ণদেব নিজের যে আত্ম-বিবরণ দিয়াছেন তাহা হইতে জানা যায়, কবির পিতামহের নাম যশশ্চন্দ্র, পিতামহীর নাম নারায়ণী, ( তাঁহার পিতামহীর সরস্বতী নাম্নী অপর এক সতিনী ছিলেন )। কবির মাতামহ রামসূর্য্য মিত্র তেওজ কুলীন ছিলেন। কবির পিতা কৃষ্ণরাম "সর্ব্বশাস্ত্রে ধীর" ছিলেন, এবং মাতা রাধাদাসী পরম গুণবতী বলিয়া খ্যাত ছিলেন;

---

(১) ক্ষুদ্র। (২) সায় = সাঙ্গ।

ইহারা দক্ষিণ রাঢ়ীয় কায়স্থ, কাশ্যপগোত্র ও দেব উপাধি-বিশিষ্ট। নিবাস রসপুর। শিবায়ন খুব বিরাট্ গ্রন্থ, ভারতচন্দ্রের বিদ্যাসুন্দর হইতে বৃহৎ হইবে। এই কাব্যের প্রায় ২০০ বৎসরের হস্তলিখিত খণ্ডিত পুঁথি শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয়ের নিকট আছে। কবি সুপণ্ডিত ছিলেন, তিনি বিবিধ সংস্কৃত পুরাণ ও কাব্য অবলম্বনে শিবায়ন রচনা করিয়াছেন। রামকৃষ্ণের উপাধি ছিল 'কবিচন্দ্র'।

## শিবনিন্দা।

শুন মাতঃ সত্যবতি (১) পাগল তোমার পতি
নিমন্ত্রণ না করিনু লাজে।
কদাচার দিগম্বর অস্থিমালা অমঙ্গল
দেবের সমাজে নাহি সাজে॥
শ্মশানের ছাই মাখে ভূত প্রেত সঙ্গে থাকে
চূড়ামণি কলঙ্কের কলা।
ধুস্তূর তাহার ভক্ষ্য সিদ্ধিতে ঘূর্ণিত চক্ষ
গরল যোড়িল সব গলা॥
বাছাগো হর নহে যোগ্যক জামাতা।
ভ্রমে ভিক্ষুকের বেশে কেবল শিবের দোষে
পাসরিল তোমার মমতা॥
মুখযোড়া দাড়িগোপে শরীর যোড়িল সাপে
আচ্ছাদন শার্দ্দূলের চর্ম্ম।
বৃষে চড়ে ব্রহ্মবধী বিষাদী বিশাল-নাদী
নাহিক তাহার লোকধর্ম্ম॥
হেন লেখে ধর্ম্মশাস্ত্রে কেশের পরশ মাত্রে
অপবিত্র হয় সেই জল।
হেন কেশ তার ঝারি জটার ভিতরে বারি
স্নান পান তাহাতে সকল॥
শুণ্ডে জল করি দান কুঞ্জর করয়ে স্নান
জ্ঞানহীন না হয় পবিত্র।
তেন শঙ্করের বুদ্ধি নাহিক তাহার শুদ্ধি
পশুপতি পশুর চরিত্র॥
মস্তকের জল পাদ্য বদনে বাজায় বাদ্য
আপনি আপনা গালে চড়।

(১) সতীকে অনেক স্থলেই সত্যবতী বলিয়া উল্লেখ করা হইয়াছে।

নাহি তার লজ্জা ভয় নাহিক বিনয় নয়
গুরু-গর্ব্বিতের নাহি গড় ॥
বৈভব দেখায় ভণ্ড সভে থাকে চারি দণ্ড
বাজিকর যেন করে বাজি।
চিরস্থায়ী কিছু নহে সভে মাত্র ঘরে রহে
সিদ্ধি ঝুলি ফুল তোলা সাজি ॥
নিরঙ্কুশ স্বতন্তর ধ্যান ধরে নিরন্তর
সম্ভাবনা বৃষ বলদ বৃন্দ।
রামকৃষ্ণ দাস গায় কোন গুণ নাহি তায়
তে কারণে আমি হতশ্রদ্ধ ॥

## সতীর প্রাণত্যাগ।

পাইলাম শিব আমি তপস্যার ফলে।
করিল কঠোর মনিকর্ণিকার জলে ॥
জন্মে জন্মে পাব সেই চরণের রেণু।
না ধরিব তোমার সৃজিত এই তনু ॥
শিবনিন্দা ঔরসেতে জন্ম্যাছে শরীর।
তে কারণে এ শরীর ধরিবারে ভার ॥
পতি-নিন্দা শুনিয়া বিরক্ত হৈল চিত্ত।
তনু-ত্যাগ পাপের হইব প্রায়শ্চিত্ত ॥
বীণা বাজাইয়া তথা আইলা নারদ।
বিদ্যমানে দেখিল যতেক সভাসদ ॥
ক্রোধেতে জন্মিল অগ্নি ভবানীর দেহে।
বসন ভূষণ সঙ্গে তনু তার দহে ॥
বস্ত্র ব্যাপী সেই অগ্নি লিখিল পুরাণে।
সতী তাহে করিলা শরীর সমর্পণে ॥
শিব পাদপদ্ম মাতা করিয়া ধেয়ান।
যোগাসনে অগ্নি মধ্যে তেজিল পরাণ ॥
তেজিয়া শরীর শিবে হইল মিলন।
শিবশক্তি দুই জল-পঙ্কজ যেমন ॥
অগ্নি মধ্যে সতী যদি হইল দাহন।
হাহাকার শব্দ কৈল যত পুরজন ॥
দেখিয়া দক্ষের মুখ হৈলা কৃষ্ণবর্ণ।
কম্পিত শরীর হৈল অন্ধকারাচ্ছন্ন ॥

সতীর মৃত্যুতে প্রাকৃতিক বিপ্লব।

ম্লান মুখ হৈলাত যতেক দিক্‌পাল।
হাহাকার শব্দ করে যত বৃদ্ধ-বাল॥
আশ্চর্য্য দেখিয়া যত পুরুষ যোষিত।
দাণ্ডাইয়া চাহে যেন চিত্রের লিখিত॥
স্তম্ভিত হইলা চতুর্ভুজ নারায়ণ।
অন্ধকার হৈল মেঘ ছাইল গগন॥
রক্ত বৃষ্টি হৈল অগ্নি পাইল নির্ব্বাণ।
বেদ মূর্ত্তিমান্ ছিলা হৈলা অন্তর্ধান॥
ভূমিকম্প হৈল ঘন বহে ঝঞ্ঝা বাত।
নির্ঘাত নির্গত ধূম হয়ে উল্কা-পাত॥
আচম্বিতে ভাঙ্গিয়া পড়িল যজ্ঞশালা।
ভয় পায়্যা মুনিগণ বলে পালা পালা॥
অন্তরিক্ষে আছে তথা ভবানীর রথ।
দাণ্ডাইয়া দেখে যত ভৈরব প্রমথ॥
নন্দী আজ্ঞা দিলা তথা যতেক পিশাচে।
যজ্ঞ ভঙ্গ করে তারা ঊর্দ্ধপায় নাচে॥
গৃধিনী শকুনী চিল উড়য়ে আকাশে।
মাংস টানাটানি করে কুক্কুর বায়সে॥
শৃগালের শব্দেতে কর্ণেতে লাগে তালা।
হইল শ্মশান-ভূমি সেই যজ্ঞশালা॥
পরমান্ন পায়স শর্করা মধু দধি।
ঘৃত দুগ্ধ ফল ফুল গন্ধ-পুষ্প আদি॥
ভূত প্রেত পিশাচের যাতে পড়ে দৃষ্টি।
ভক্ষণ করিলা সব রহিলা উচ্ছিষ্টি॥
দেখিল দক্ষের যদি এতেক বিপদ।
নন্দী সঙ্গে যুক্তি গিয়া করিলা নারদ॥
নারদ বলেন নন্দী হয়ে সাবধান।
এই যজ্ঞে আছেন মাধব অধিষ্ঠান॥
সতীর মরণে সভে হইলা বিমনা।
বিষ্ণুর সাক্ষাতে কি ভূতের বীরপণা॥

নারদ ও নন্দীর কৈলাস গমন।

অধিক বিরোধ না করিহ অতঃপর।
তুমি আমি যাই চল প্রভুর গোচর॥
তাহার যেমত আজ্ঞা হইব বিচার।
সেইরূপ করিবে শুনহ সারোদ্ধার॥

নারদের বোলে নন্দী করিল স্বীকার।
দুই জনে মেলি চলে হরের গোচর॥
আইলা সতীর রথে দেবঋষি নন্দী।
দাণ্ডাইলা শঙ্করের পদাম্বুজ বন্দি॥

## শিবের ক্রোধ।

এই সব বচন শুনিঞা কৃত্তিবাস।
ক্রোধেতে করিলা প্রভু অট্ট অট্ট হাস॥
করিয়া গম্ভীর শব্দ ছাড়িলা নিশ্বাস।
কবিচন্দ্র রচে মনে জন্মিল হুতাশ॥

ঈশ্বর হইলা ক্রুদ্ধ দশদ্বার করি রুদ্ধ
অধরেতে দশন প্রহার।
পাকাইয়া তিন আখি হুঙ্কার শবদে ডাকি
মহাকালে করে আজ্ঞা সার॥
ক্রোধে বহ্নি সমুদ্ভব হৈলা স্বর অব অব
মহাকাল ঘোর ঘোরাকার।
ভুষণ্ডিক ধরি মুষ্টি করালাশ্য কোপদৃষ্টি
বজ্রপাত সমান চীৎকার॥

মহাকালের দর্প।

মহাকাল প্রণাম করিলা মহেশ্বরে।
কহে যোড় করি হাত আজ্ঞা মোরে কর তাত
ব্রহ্মডিম্ব করি অভ্যন্তরে॥
চন্দ্র সূর্য্য করি গ্রাস সমীর আমার শ্বাস
কুম্ভক যোগেতে করি বন্দি।
দেখ তুমি বিদ্যমানে গণ্ডুষে করিব পানে
সপ্তম সমুদ্র নদ নদী॥
এই সপ্ত কুলাচল লইব পাতাল তল
পৃথিবী করিব খণ্ড খণ্ড।
সুমেরুর ধরি গোড়া নাড়িয়া ভাঙ্গিব চূড়া
করী যেন ভাঙ্গে ইক্ষুদণ্ড॥
ব্রহ্মাণ্ড করিয়া চুর এই সৃষ্টি করি দূর
যদি পাই তোমার আদেশ।
ইন্দ্র আদি সুরগণে বান্ধি আনি এই ক্ষণে
রণেতে জিনিয়া হৃষীকেশ॥

সেই পুরুষের জটা পরশে ব্রহ্মাণ্ড কটা
ভীষণ দশন কটকটি।
পায়্যা তার গোড়া তালি ভূতলে কম্পিত বলি
ধরা বলে অকালে উলটি॥
করে কাল পরাক্রম কেবল যমের যম
অসীম সাহস উগ্রমতি।
বলে শুন প্রভু হর কে আছে তোমার পর
তুমি ক্রোধ কৈলে কার প্রতি॥
আজ্ঞা দেহ তারে শাসি দেবতা গন্ধর্ব্ব ধ্বংসি
অসুর মানুষ যক্ষ নাগে।
কারে বিধি হৈল বাম করহ তাহার নাম
রামকৃষ্ণ দাস ভক্তি মাগে॥

## শিবের বরদান ও সসৈন্য-মহাকালের যজ্ঞ ধ্বংস

এতেক বিক্রম যদি কৈল বীরবর।
ওহে মহাকাল বলি ডাকিলা ঈশ্বর॥
হরিদ্বারে যজ্ঞ করে দক্ষ প্রজাপতি।
যজ্ঞ ভঙ্গ করিবারে যাহ শীঘ্রগতি॥
যে দেবতা হইব দক্ষের অনুবল।
তাহা সভাকারে দিবে যথোচিত ফল॥
সহায় হয়েন যদি আপনি মাধব।
তথাপি তোমারে তিহ হব পরাভব॥
এই বর দিল পুত্র যাহত ত্বরায়।
মহাকাল সেই আজ্ঞা বন্দিল মাথায়॥
ভুষণ্ডি লুফিয়া হাতে যায় লাফে লাফে।
কম্পবান্ বসুমতী কুলাচল কাঁপে॥
প্রভু ভাবেন মহাকাল চলিল একক।
নিশ্বাসেতে জন্মাইল প্রমথ কটক॥
চর্ম্মবাস পরে তারা উগ্রমূর্ত্তি জটী।
করে চক্র শূল সংখ্যা একশত কোটি॥
জটায় জন্মিল তার বীরভদ্র নামে।
মহাসুর ভয়ঙ্কর যমের সমানে॥
আজ্ঞায় ধাইল সেনা পবনের বেগে।
কথ মহাকালের হইল গিয়া আগে॥

কথ বা ডাহিনে যায় কথ যায় বামে।
পশ্চাৎ চলিল কথো বীরপরাক্রমে॥
যক্ষ রক্ষ পিশাচ চলিল উভরড়ে।
ধরিয়া বৃক্ষের শাখা সমূলে উপাড়ে॥
পর্ব্বত তুলিয়া লয় যতেক প্রমথ।
কেহ ভূমে পথ চলে কার শূন্য গত॥
আসিয়া শিবের সেনা বেড়ে হরিদ্বার।
সৌধ অট্টালিকা ভাঙ্গি করে ছারখার॥
যজ্ঞশালা ভাঙ্গিল স্তম্ভেতে দিয়া নাড়া।
দেবতা পালায় পাছে পাছে দেই তাড়া॥
কেহ হবি পান করে কেহ পিয়ে ক্ষীর।
পায়সের সরোবর শর্করা মধুর॥
ফল আম্র রম্ভা আদি শোভে চারি দিকে।
রুদ্র-সেনা ভক্ষণ করয়ে মহাসুখে॥
অন্ন রাশি রাশি যেন সুমেরু পর্ব্বত।
স্থানে স্থানে পাকশালা বিপ্র শত শত॥
তেজপত্র দারুচিনি মরিচ সন্তালন।
ব্যঞ্জন সৌরভে মগ্ন রুদ্র-সেনাগণ॥
চক্ষু পাকাইয়া চায় ব্রাহ্মণ পালায়।
যত অন্ন ব্যঞ্জন ভৈরবগণ খায়॥
যজ্ঞ পশু কাটিয়া রাক্ষস খায় মাংস।
ঘৃতকুল্যা মধুকুল্যা সহস্র সহস্র॥
বস্ত্র অলঙ্কার পরে গন্ধ পুষ্পমালা।
কেহ বা টানিয়া পরে মণি মুক্তা পলা॥
কার হাতে মুষল মুদ্গর লৌহদণ্ড।
ভাঙ্গিয়া দক্ষের পুরী কৈল লণ্ডভণ্ড॥
কেহ কেহ জ্যোতির্ম্ময় রুদ্রের সমান।
চরণে মর্দ্দিয়া অগ্নি করিলা নির্ব্বাণ॥
মৃগরূপ ধরি যজ্ঞ (১) যায় পালাইয়া।
কাটিল যজ্ঞের মুণ্ড চক্র ফেলাইয়া॥
ভৃগুবর দেখি মুখে মারিল চাপট।
দন্ত ভাঙ্গি গেল অপমানে মাথা হেট॥

(১) যজ্ঞ-দেবতা।

ভৃগুর দুর্গতি দেখি দুঃখিত ভার্গব।
দেব-যজ্ঞ কেবা ইথে করে উপদ্রব॥
এতেক বলিতে শুক্রে দিলা ঘাড় ঢাকা।
ভৈরব আসিয়া চক্ষে ভরিল শলাকা॥
পাইল প্রমথগণ অর্য্যমার (১) দেখা।
পাক নাড়া দিয়া তার ছিণ্ডিলেক আঁথা॥
অগ্নি পলাইয়া যাইতে পাইল পতনে।
গলা চিপি দিয়া জিভ উপাড়িল টানে॥
প্রধান জামাতা তুমি দক্ষের গৌরবী।
অনীশ্বর যজ্ঞে তুমি পান কৈলে হবিঃ॥
রুদ্র অংশ হৈয়া তুমি পাসরিলা শিব।
তে কারণে তোমার কাড়িয়া ফেলি জিভ॥
প্রমথ পবনে পায়্যা আক্রোশ অতিশয়।
ভূমেতে ফেলিয়া তার ছিণ্ডে মুষ্কদ্বয়॥
যমেরে প্রমথগণ ধরে তাড়াতাড়ি।
হাতে পায় বান্ধিয়া গলায় দিল দড়ি॥
বেতাল লইয়া বুলে করি টানাটানি।
ধর্ম্মরাজ বলে রক্ষা কর শূলপাণি॥
কুবেরের কাড়িয়া লইল গদাবাড়ি।
বলায় শিবের প্রিয় লাজ নাহি দাড়ি॥
দুই পায়ে ধরিয়া ফিরায় যেন চাকে।
বরণ করিলা তিহ তড়বড়ি পাকে॥
উগারিল ঘৃত মধু ঝলকে ঝলকে।
ত্রাহি রুদ্র ত্রাহি রুদ্র যক্ষরাজ ডাকে॥
কথো দূরে পায় দূত নৈঋ্ঞতির লাগ।
ধরিল কেশের মুষ্টি ফেলাইলা পাগ॥
কান্ধের উপর করি মুদ্‌গর প্রহার।
বরুণে দেখিয়া সভে বলে মার মার॥
মহাক্রোধ হৈয়্যা তার বসিলেক পেটে।
ভূমেতে ফেলিয়া দূত ধরিলা সাপটে॥
পঞ্চামৃত যত ভক্ষ্য নাকে মুখে উঠে।
এতেক দেখিয়া মঘবার (২) বল টুটে॥

---

(১) সূর্য্যের। (২) ইন্দ্রের।

ধরিয়া ময়ূরমূর্ত্তি যায় গুড়ি গুড়ি।
বটবৃক্ষ দেখিয়া বসিলা গিয়া উড়ি॥
ধর্ম্ম অন্তর্ধান হৈলা চাহি বোলে দূত।
একাদশ রুদ্র তথা দেখিল অদ্ভুত॥
দেখিল প্রমথগণ শঙ্করের বেশ।
তেকারণে তা সভার না করিলা ক্লেশ॥
দক্ষের দৌহিত্র সেই একাদশ রুদ্র।
মহেশের অংশে জন্ম সভে মনু-পুত্র॥
মার মার করি ডাকে কালক (১) দুর্জ্জয়।
মার মার যতেক দক্ষের সহায়॥
চন্দ্র সূর্য্য দেখিয়া প্রমথগণ ধায়।
স্বতন্ত্র হইলে তুমি বুঝি অভিপ্রায়॥
হরনেত্রে জন্মিয়া ভুলিলে অল্প লাভে।
এ যজ্ঞে আসিতে তোমা সভারে না শোভে॥
হেন কালে সরস্বতী চলিছে একাকা।
প্রমথ ফেলিয়া মারে লোহার সিঠিকা॥
নাসা-পথে রন্ধ্র হৈল দেবী পাইল ব্যথা।
অদিতি পালাইয়া যায় দেবতার মাতা॥
ওষ্ঠপুট তাহার ছেদন কৈল চক্রে।
দেখিয়া বড়ই দয়া উপজিল শক্রে॥
গর্জ্জিয়া প্রমথগণ সহ সুররাজ।
প্রমথগণের সহ হয় ঘোর যুঝ॥
মার মার বলি ডাকে শিব-সেনাগণ।
জাপটি ধরিয়া ইন্দ্রে করিল তাড়ন॥
যথোচিত তিরস্কার দেবরাজে কৈল।
মহাভয়ে দেবরাজ পলাইয়া গেল॥
পুনরপি ধর্ম্মেরে ধরিলা সব সেনা।
মহাবেশে ধরি করে করিয়া গর্জ্জনা॥
শুন শুন অরে ধর্ম্ম মূর্খ তোরে বলে।
পাপস্থান ত্যাগী তুমি কহেন সকলে॥
এই দক্ষ মহাপাপী শিবনিন্দা কৈল।
ইহার স্থানেতে তোমার অধিষ্ঠান হৈল॥

---

(১) মহাকাল।

এত বলি ধর্ম্মে বহু কয়য়ে শাসন।
লজ্জিত হৈয়া ধর্ম্ম হৈল্যা অন্তর্ধান ॥
অপ্সরী কিন্নর বিদ্যাধরী বিদ্যাধর।
যন্ত্রের সহিত কাটে সভাকার কর ॥
কার কুচ শ্রবণ কাটিল কার কেশ।
নাসিকা কাটিল কার নাহি দয়া লেশ ॥
কশ্যপে দেখিয়া তথা বলে রুদ্র-সেনা।
পাইল তোমার মুনি প্রজাপতিপণা ॥
পালহ সংহতি লয়্যা যতেক ব্রাহ্মণ।
অনীশ্বর যজ্ঞে কেন লহ নিমন্ত্রণ ॥
শুনিঞা কশ্যপ কিছু না দিলা উত্তর।
মহাভীত ভয়ে মুনি হইলা অন্তর ॥
পলাইল বিপ্র সব ফেলাইয়া দক্ষিণা।
ভূতের চীৎকার শব্দ শুনি ঝণঝণা ॥
প্রমথগণেরে দক্ষ দেখি উগ্রমূর্ত্তি।
ভয়েতে বিষ্ণুর গিয়া হইল শরণার্থী ॥
ত্রাসেতে কম্পিত তনু মলিন বদন।
শিব-অপরাধ রক্ষা কর নারায়ণ ॥
পলাইল স্থানে স্থানে যত দেবগণ।
রক্ষা কর নারায়ণ কমলার প্রাণ ॥
রামকৃষ্ণ দাস রচে গীত শিবায়ন।
দক্ষ আসি পশিলেন বিষ্ণুর শরণ ॥

## বিষ্ণুর আগমন।

গরুড়ে চড়িলা জগদীশ।
নবীন মেঘের আভা বস্ত্র বিদ্যুতের প্রভা
সারঙ্গের টঙ্কার কুলিশ ॥
চতুর্ভুজ ছিলা ত্রস্ত হইলা অসংখ্য হস্ত
অস্ত্র শস্ত্র মুখ্য সুদর্শন।
যত পারিষদ্‌বর্গ শঙ্খ চক্র গদা খড়্গ
প্রভু সম বসন ভূষণ ॥
গর্জ্জে হরি রহ রহ শর দুই চারি সহ
কোথা যে তোমার সেনাপতি।
প্রাণ হারাইবে রণে ছাড়ি দেহ দেবগণে
না করিহ লোকের দুর্গতি ॥

দেখিয়া কৃষ্ণের দম্ভ প্রমথের হৈল কম্প
স্থগিত হইলা সর্ব্বজন।
হেন কালে মহাকাল হয়্যা মহাকোপানল
আসিয়া দিলেন দরশন॥
আসিয়া প্রমথ-সেনা প্রথমে দিলেক হানা
ব্যতিব্যস্ত কৈলা দিক্‌পালে।
শিলা ধুলা অস্থি মুণ্ড পূরিল যজ্ঞের কুণ্ড
অগ্নি দেখি নিবাইল জলে॥
তুষ্ট হৈলা সেনাগণ জিজ্ঞাসিল জনে জন
কোথা দক্ষ শিবের নিন্দক।
যেই জন অপরাধী তারে শীঘ্র আন বান্ধি
অন্যেরে নিগ্রহ নিরর্থক॥
কালের আদেশ পায়্যা রুদ্র-সেনা গেল ধায়্যা
দক্ষেরে বান্ধিতে নাগপাশে।
নাগেরে গিলিল তার্ক্ষ্য (১) নিকটে পাইয়া ভক্ষ্য
রামকৃষ্ণ দাস রস ভাষে॥

## দক্ষের শাস্তি।

দেবতা পালাইয়া যায় তেত্রিশক কোটি।
মহাকাল ক্রোধেতে দক্ষের ধরে ঝুটি॥
বলিতে লাগিলা দুই হস্ত বান্ধি পীঠে।
পিপীলিকার পাখ দক্ষ মরিবারে উঠে॥
শঙ্করের সহিত তোমার পাঠান্তর।
দেব-যজ্ঞ কর তুমি না মান ঈশ্বর॥
যেই মুখে সদাশিবে তুমি দিলে গালি।
নরক-কুণ্ডেতে সেই মুখ ছিণ্ডি ফেলি॥
রসনা ছিণ্ডিয়া বিলাইব কাক চিলে।
কাড়াকাড়ি করি যেন অন্তরীক্ষে গিলে॥
এতেক বলিয়া মারে শতেক চপেট।
খসিল দক্ষের মুখ ললাটের হেট॥
নাক চক্ষু উপাড়িল ভাঙ্গিল দশন।
রসনা খসিয়া পাড়ে ছিণ্ডিল শ্রবণ॥
কপাল চিবুক মুণ্ড হৈল তার গুড়া।
পড়িলেন দক্ষ যেন পাণ্ডুয়া কুমুড়া॥

(১) গরুড়।

তবে মহাকাল আদেশিলা সেনাগণে।
বান্ধিয়া আনহ শীঘ্র সহস্রলোচনে॥
আইলা যতেক দক্ষের জামাতা দুহিতা।
লঘির করিয়া বান্ধি রাখ এক ভিতা॥
ধর্ম্ম কোথা গেলা দশ দুহিতার পতি।
তার বিদ্যমানে তনু বিসর্জ্জিলা সতী॥
পারিষদগণ বলে ধর্ম্ম নাঞি দেখি।
ইন্দ্র পালাইল হেন বুঝি হৈয়্যা পাখী॥
অগ্নি ভৃগু দুহার দুঃখের নাই অন্ত।
ছিণ্ডিয়া ফেলিল জিহ্বা উপাড়িল দন্ত॥
প্রভুর লোচন বুদ্ধে চন্দ্রমার রক্ষা। (১)
সভে মাত্র কশ্যপেরে করিলা উপেক্ষা॥
কশ্যপের নাহি চড় চাপড়ের অবস্থা।
তপস্বী দেখিয়া না করেন দুরবস্থা॥
শিবভক্তিপরায়ণ কশ্যপ আপনে।
তেকারণে অবস্থা হইল নিবারণে॥
এইরূপ দূতগণ কালের আদেশে।
কশ্যপেরে বান্ধিয়া রাখিল দুই পাশে॥
চন্দ্রেরে বান্ধিয়া সেনাগণ পীয়ে সুধা।
সুধা সহ পিতৃগণ রহিলেন বান্ধা॥
যোড়হাত করিয়া যতেক গ্রহগণ।
পশিল আসিয়া মহাকালের শরণ॥
স্তবেতে হইল মহাকালের আহ্লাদ।
জয়যুক্ত হইয়া করয়ে সিংহনাদ॥
গলায় বিজয় মালা চক্র সুদর্শন।
ঊর্দ্ধবাহু করি নাচে রুদ্র-সেনাগণ॥
যজ্ঞে সভে করিলে শিবের ভাগ নাস্তি।
তেঞি দেবা দেবীগণ পাও এত শাস্তি॥
কাটিল কবরী বেণী চূড়া আর খোপা।
নাক কাণ ঠাঁই ঠাঁই দেখি ঝোপা ঝোপা
রামকৃষ্ণ দাস রচে মধুর ভারতী।
ধ্যানেতে জানিলা ব্রহ্মা দক্ষের দুর্গতি॥

(১) শিব ঊর্দ্ধ লোচনে চন্দ্র ধারণ করিয়াছেন, এজন্য চন্দ্রকে রক্ষা করা হইল।

কবিজীবন মৈত্র ১৬৬৬ শকে, ১৭৪৪ খৃষ্টাব্দে, বা ১১৫১ বঙ্গাব্দে এই গ্রন্থ রচনা করেন। বগুড়ার তিনক্রোশ উত্তরে করতোয়ার পূর্ব্বতীরে লাহিড়ীপাড়া গ্রাম কবির জন্মভূমি।

## শিব-দুর্গার কোন্দল।

শিব বলে কৈতি পারি পাষাণের ঝি।
কার কারণে কোন দোষে ভিক্ষা করিয়াছি॥
তোমাকে বিভা করি আমার কোন দিন নাই সুখ।
আদি কথা কহিলে পাইবা বড় দুঃখ॥
যে দিন সম্বন্ধ হইল তত্ত্ব পাইনু মুই।
সে দিন হারাইল আমার ঝুলি সিয়া সুঁই (১)॥
নিরীক্ষণ পত্র হইল যেহি দিন।
আচম্বিত হারাইল পরনের কৌপীন॥
যে দিন তোক বিভা করিয়া লইয়া আইনু ঘরে।
চৌদ্দ আটি ভাঙ্গ সেহি দিন নিল চোরে॥
যে দিন বৌভাত খাইনু নির্ব্বংশিয়ার বিটি।
সে দিন হারাইনু মোর ভাঙ্গ ঘোঁটা লাঠি॥
কুড়া গেল মুখারি গেল গেল ভাঙ্গের ঝুলি।
তোর কারণে ভিক্ষা করিয়া বেড়াই খুলি খুলি॥
আর ইহার দুইটা বেটা তারা হইয়াছে মোর কাল।
কে জানিবে মোর দুঃখ গৃহের জঞ্জাল॥
গণেশের ইন্দুর আমার নিত্য কাটে ঝুলি।
প্রাতঃকালে উঠিয়া নিত্য সিয়া ফোড়া করি॥
কার্ত্তিকের ময়ূরে আমার সর্প ধরিয়া খায়।
কহ দেখি এত দুঃখ কার প্রাণে সয়॥

---

## শিবায়ন—রামেশ্বর ভট্টাচার্য্য—১৭৫০ খৃঃ।

আমরা পূর্ব্বেই বলিয়াছি, হিন্দুধর্ম্মের পুনরুত্থানের পরে শিব যে শান্ত সমাহিত সুন্দর মূর্ত্তিতে এতদ্দেশে পূজিত হইয়াছেন, বৌদ্ধ যুগে গ্রাম্য লোকের নিকট তাঁহার সেই মূর্ত্তি অপরিজ্ঞাত ছিল; তিনি কৃষকদিগের নিকট কৃষক-দেবতারূপে পূজা পাইতেন; এখনও তিনি "ত্রিনাথ"

---

(১) ঝুলি সেলাইর সূচিকা (ছুঁচ)

নামে গঞ্জিকা-সেবিগণের নিকট সুপরিচিত। বৌদ্ধ যুগের এই সমস্ত গ্রাম্যভাব হিন্দু-সমাজ হইতে একরূপ বিতাড়িত। শিবের গান বলিয়া যে গাথা গ্রাম্য দেশে প্রচলিত ছিল, তাহা বৌদ্ধ যুগের। 'বাগ্দিনীর পালা,' 'হর-পার্ব্বতীর কোন্দল', 'শিবের কৃষিকার্য্য'—এই সকল সেই শিবের গানের বিষয় ছিল; কোন পুরাণে উক্ত বিষয়গুলির কোন কথা দৃষ্ট হয় না। রামেশ্বরের কাব্যের নিম্নোদ্ধৃত অংশ প্রাচীন শিবের গানের পুনরাবৃত্তি মাত্র। ইহার ভাষাও পূর্ব্ববর্ত্তী-যুগের; রামেশ্বর প্রাচীন গীতি এই ভাবে স্বীয় কাব্যে স্থান দিয়াছেন। কৃষকবেশে আমরা যে শিবঠাকুরকে পাইতেছি, তাহার অনুরূপ দেবতা ১০ম শতাব্দীতে লিখিত শূন্য-পুরাণে দেখিতে পাই। শূন্য-পুরাণের শিবঠাকুরের গানের অংশ পড়িলে রামেশ্বর-কথিত গাথা যে তাহারই প্রতিধ্বনি তাহা বুঝিতে বিলম্ব হইবে না। রামেশ্বর অনুমান ১৭৫০ খৃঃ অব্দে শিবায়ন রচনা করেন। বিশেষ বিবরণ বঙ্গভাষা ও সাহিত্যের ৪৩৪ পৃষ্ঠায় দ্রষ্টব্য (৩য় সংস্করণ)।

## শিবঠাকুরের কৃষি-কার্য্য।

কৃষি আরম্ভ।

ক্ষেতে বসি কৃষাণে ঈশান দিলা বলে।
চারি দণ্ডে চৌদিকে চৌরস কৈল চেলে॥
আড়ি তুলি ধারে ধারে ধরাইল ধান।
হাঁটু পাড়ি ঈশানেতে (১) আরম্ভে নিড়ান॥
বাবর্চে বরাটে চেঁচুড়া ঝাড়া উড়ি (২)।
গুলা মুখি পাতি মারে পুঁতে যায় মুড়ি॥
দল দূর্ব্বা শোনা শ্যামা ত্রিশিরা কেশুর (৩)।
গড় গড় নানা খড় উপাড়ে দূর দূর॥
থর থর খুজিয়া খড়ের ভাঙ্গে ঘাড়।
কুলি ধরি ধাইল ধান্যের ধরি ঝাড়॥
কিতা যোড়ি ভিতা বেড়ি মাঝে গিয়া রয়।
উলট পালট করে বার পাঁচ ছয়॥
এইরূপে সেই কিতা সেরে চটপট।
কিতা কিতা নিড়াইয়া চলিল সট্‌সট্॥

---

(১) কর্ত্তৃকারক। (২) চেঁচরা, ঝড়া (ধান্যবিশেষ), উড়ি (ধান্য বিশেষ) এই সমস্তই আগাছা। (৩) অতি শীতল, কর্দ্দমজ কন্দ বিশেষ।

বাদ নাহি বাঘ যেন বসি থাকে বুড়া (১)।
সার্দ্ধ যামে (২) সারি উঠে শত শত কুড়া॥
ঘাস কেটে বোঝা বেঁধে বাসে যায় চলে।
পাটা পেড়ে প্রাণপণে পোষে দুটী ছেলে॥
এইরূপে প্রতিদিন পাইটগুলি করে।
প্রভাতে নিড়াতে যায় আসে দেড় পরে॥

জানিলা যোগিনী জটিলের মনোরথ।
জলে স্থলে জলৌকা পাঠাল্য দুই মত (৩)॥
ছোট ছোট ছিনে জোঁক ছুটে বুলে ঘাসে (৪)।
জলে বুলে হেতে জোঁক রুধিরের আশে॥
প্রভাতে নিড়াতে ক্ষেতে নাবে বৃকোদর।
আইড়ের (৫) উপরে ঘাসে বসে মহেশ্বর॥
জোঁক ধরে দোঁহারে জানিতে নারে কেহ।
দূর দূর পাট্টে দৃষ্টি দেখে নাহি দেহ॥
নিড়ান সমাপ্ত করি বৎসরের মত।
হরিধ্বনি করি উঠে হয়ে হরষিত॥
তখন দেখিল জোঁক পাইল মহাভয়।
হাতে পায় ধরেছে হাজার পাঁচ ছয়॥
বিকল হইয়া উঠে বাড় বাড় করে।
প্রাণপণে যত টানে তত যায় সরে॥
পিছলিয়া যায় পা ছিঁড়ে ছাড়ে নাই।
মরি মরি করি আইল মহেশের ঠাঁঞি॥
মুকুন্দে মগন ছিল মহেশের মন।
জানে নাই ছিনা জোঁক ধরেছে কখন॥
ভীমে দেখি বলে ভোলা ভয় নাই তোর।
আপনার দেহ দেখ প্রাণ রাখ মোর॥

জোঁকের উৎপাত।

---

(১) বৃদ্ধ=বৃদ্ধ শিবঠাকুর।

(২) দেড় প্রহরে।

(৩) দুর্গা শিবের অভিপ্রায় (অর্থাৎ কৃষিকার্য্য লইয়া থাকিবেন, গৃহে আসিবেন না) বুঝিয়া দুই প্রকারের জোঁক পাঠাইলেন।

(৪) চিনা জোঁক; ইহারা ডাঙ্গায় ঘাসবনে থাকে।

(৫) আইলের।

জোঁক নিবারণ।

চেয়ে চন্দ্রচূড় চূণে লুণে দিল ঘসে।
রক্ত বান্তি করি মৈল সব গেল খসে॥
যুক্তি করি জল কাটে জল বয়ে যান।
অর্দ্ধ ভাদ্রপদ মাসে রৌদ্র পাইল ধান॥
পিছু পরিপূর্ণ করি বান্ধিলেন জল।
ডুবে রয় থাড় যেন দেখা যায় জল॥
আশ্বিন কার্ত্তিক মাসে নাহি করে হেলা।
পদাঘাতে ঘোগ মারে ঘারে দেই চেলা॥
ডাক সংক্রমণ দিনে ক্ষেতে পুতে নল।
কার্ত্তিকের কত দিনে কেটে দিল জল॥

ধান্য-বিকাশ।

ধরণী সুধন্যা হৈল ধান্য আইল ফুলে।
ভোলানাথ রহিলেন ভবানীকে ভুলে॥
চন্দ্রচূড় চরণ চিন্তিয়া নিরন্তর।
ভবভাব্য ভদ্র কাব্য (১) ভণে রামেশ্বর॥

## শাঁখারীরূপে ছদ্ম-বেশী শিবের আত্ম-নিন্দা-চ্ছলে দুর্গার পরীক্ষা।

পরিহার মানি তোরে লো সুন্দরি পরিহার মানি তোরে।
যুবা বয়সে ছাড়িয়া মহেশে সতীত্ব জানাহ মোরে॥

শিব-নিন্দা।

নারীর কৌমারে পিতা রক্ষা করে
যৌবনে রক্ষক প্রভু।
বৃদ্ধে পুত্র পালে নারী তিন কালে
স্বতন্তরা নহে কভু॥ (২)
বৃদ্ধ বলি স্বামী শিবে ত্যজ তুমি
কেমন আঁড়রা মেয়ে।
এ হেন রূপসী বাপ ঘরে বসি
বঞ্চ কার মুখ চেয়ে॥
সে বৃদ্ধ নির্দ্ধন তোমাগত প্রাণ
উভয়ে একাঙ্গ বট।

(১) 'ভদ্র কাব্য' কথায় ভদ্রেতর সাধারণ্যে যে শিবের গান প্রচলিত ছিল, তৎপ্রতি সম্ভবতঃ ইঙ্গিত আছে।

(২) "পিতা রক্ষতি কৌমারে ভর্ত্তা রক্ষতি যৌবনে।
পুত্রস্তু স্থবিরে রক্ষেৎ স্ত্রিয়ো নাস্তি স্বতন্ত্রতা॥"

তারে করি ক্রোধ কিবা সাধ শোধ
যৌবন করিলে নষ্ঠ॥

এত যদি ছিল মনে।
তবে তপ করি পতি ত্রিপুরারি
অঙ্গীকার কৈলে কেনে॥
কঠিন হৃদয় নাহি ধর্ম্ম-ভয়
রাজকন্যা হৈলে বৃথা।
সতীর লক্ষণ বলি শুন শুন
শাঁখারী মূর্খের কথা॥
বৃদ্ধ মূর্খ জড় রোগী দুঃখী বড়
দুর্জ্জন দুর্ভাগা পতি। (১)
দেব বুদ্ধে যেবা করে তার সেবা
সে ধনী বলান সতী॥
কার্য্যে দাসীসমা পৃথ্বীসম ক্ষমা
যুক্তে মন্ত্রী কথা মাধ্বী।
* * * ভোজনে জননী (২)
সে ধনী বলায় সাধ্বী॥ (৩)
তোর সতীপণা সব গেল জানা
শঙ্খ পরিবে ত পর।
রক্ষ রামেশ্বরে চল নিজ ঘরে
স্বামীরে সন্তোষ কর॥

সতীর উত্তর।

শিবা বলে সয়া আমি শঙ্করের নারী।
তোর মত কত জনে শিখাইতে পারি॥
তবে আর কি তোমার বৃথা ডাকাডাকি।
ঘর করিতে হাণ্ডীয়ে হাণ্ডীয়ে হয় ঠেকাঠেকি॥ (৪)

(১) "বৃদ্ধো মূর্খশ্চ দরিদ্রো জড়ো রোগ্যধনোঽপি বা।
পতিঃ স্ত্রীভি র্নহাতব্যো লোকেপ্সুভিরপাতকী॥"
(২) "ক্রোধে দাস্যা * * * ভোজনে জননী-সমা।
বিপত্তৌ বুদ্ধি-দাত্রী চ সা নারী প্রাণ-দুর্লভা॥"
(৩) "আর্ত্তার্ত্তে মুদিতা হৃষ্টে প্রোষিতে মলিনা কৃশা।
মৃতে ম্রিয়েত যা পত্যৌ সাধ্বী জ্ঞেয়া পতিব্রতা॥"
(৪) ঘর করিতে হইলে হাঁড়ীতে হাঁড়ীতে ঠেকাঠেকি হয়, অর্থাৎ মধ্যে মধ্যে কলহ হওয়া অপরিহার্য্য

আছিল শঙ্খের সাধ চেয়েছিলাম শিবে।
তোমার কল্যাণে আশা পূর্ণ হৈল এবে॥
দশ দিন এসেছি দুদিন বৈ যাব।
তোমার মনে কি এথা চিরকাল রব॥
সূর্য্যের কিরণ যেন দেখ জগন্ময়।
সূর্য্যের আশ্রিত কিন্তু সূর্য্য ছাড়া নয়॥
তেমতি জানিবে সয়া গৌরী আর হর।
এক তিল দোঁহে ছাড়া নহে পরস্পর॥
শুনি ত্রিপুরার বাণী বলে ত্রিপুরারি।
সই তোর কথার বালাই লয়ে মরি॥

## শিবের পুত্রগণ সহ আহার ও দুর্গার অন্নদান

যোত্র করি পুত্র দুটী লয়ে দুই পাশে।
পাতিত পুরট পীঠে পুর হর বসে॥
তিন ব্যক্তি ভোক্তা এক অন্ন দেন সতী।
দুটী সুতে সপ্ত মুখ পঞ্চ মুখ পতি॥
তিন জনে একুনে বদন হৈল বার।
গুটি গুটি দুটী হাতে যত দিতে পার॥
তিন জনে বার মুখ পাঁচ হাতে খায়।
এই দিতে এই নাই হাঁড়ী পানে চায়॥
দেখি দেখি পদ্মাবতী (১) বসি এক পাশে।
বদনে বসন দিয়া মন্দ মন্দ হাসে॥
শুক্তা খেয়ে ভোক্তা চায় হস্ত দিয়া শাকে।
অন্ন আন অন্ন আন রুদ্রমূর্ত্তি ডাকে॥
কার্ত্তিক গণেশ ডাকে অন্ন আন মা।
হৈমবতী বলে বাছা ধৈর্য্য হয়ে খা॥
মূষগ মাএর বোলে মৌন হয়ে রয়।
শঙ্কর শিখায়ে দেন শিখিধ্বজ কয়॥
রাক্ষস ঔরসে জন্ম রাক্ষসীর পেটে।
যত পাব তত খাব ধৈর্য্য হব বটে॥
হাসিয়া অভয়া অন্ন বিতরণ করে।
ঈষদুষ্ণ সূপ দিল বেসারির পরে॥

(১) দুর্গার সহচরী

লম্বোদর বলে শুন নগেন্দ্রের ঝি।
সূপ হৈল সাঙ্গ আন আর আছে কি॥
দড়বড় দেবী এনে দিল ভাজা দশ।
খেতে খেতে গিরিশ পাকের গান যশ॥
সিদ্ধি দল কোমল ধুতুরা ফল ভাজা।
মুখে ফেলে মাথা নাড়ে দেবতার রাজা॥
উষ্মণ চর্ব্বণে ফের ফুরাল ব্যঞ্জন।
এককালে শূন্য থালে ডাকে তিন জন॥
চটপট পিশিত মিশ্রিত করি যূষে।
বায়ুবেগে বিধুমুখী ব্যস্ত হয়ে আইসে॥
চঞ্চল চরণেতে নূপুর বাজে আর।
রণ রণ কিঙ্কিণী কঙ্কণ ঝণৎকার॥
দিতে নিতে গতায়াতে নাহি অবসর।
শ্রমে হৈল সজল কোমল কলেবর॥
ইন্দু-মুখে মন্দ মন্দ ঘর্ম্মবিন্দু সাজে।
মৌক্তিকের পংক্তি যেন বিদ্যুতের মাঝে॥
খরবাদ্যে সুপদ্যে নর্ত্তকী যেন ফিরে।
সুরস পায়স দিল পিষ্টকের পরে॥
হর-বধূ অম্লমধু দিতে আর বার।
খসিল কাঁচলি হৈল পয়োধর ভার॥
নাটা পাটা হাতে বাটা আলাইল কেশ।
গব্য বিতরণ কৈল দ্রব্য হৈল শেষ॥
ভোক্তার শরীরে মূর্ত্তি ফিরে ভগবতী।
ক্ষুধারূপ অন্তে কৈল শান্তিরূপে স্থিতি॥
উদর হইল পূর্ণ উঠিল উদ্গার।
অবশেষ গণ্ডূষ করিতে নারে আর॥
হট করে হৈমবতী দিতে আনে ভাত।
শার্দ্দূল-ঝম্পনে (১) লভে আগুলিল পাত॥
যশস্বিনী যোত্র জানি যাঁচে বারম্বার।
ক্ষমা কর ক্ষেমঙ্করী ক্ষোভ নাহি আর॥

(১) "হাঁহাঁ দেয়ং হুঁহুঁ দেয়ং দেয়ঞ্চ কর-কম্পনে।
শিরঃ-সঞ্চালনে দেয়ং ন দেয়ং ব্যাঘ্র-ঝম্পনে॥"

আচমন মুখশুদ্ধি সারি সুতসনে।
সন্তোষে বসিলা শিব শার্দ্দূল-অজিনে॥
পশ্চাতে পার্ব্বতী গিয়া পাখালিল হাত।
রাণী আইল আপনি সভারে দিতে ভাত॥
গঙ্গাজল দিয়া স্থল করিয়া কামিনী।
রত্নপীঠ রূপসী রাখিল তিন খানি॥
কন্যা পুত্র দুদিকে পর্ব্বত মধ্যভাগে।
গৌরীকে গৌরব করি দিয়াইল আগে॥
যত্ন করি জনক জননী দুই জন।
পূর্ণ করি পার্ব্বতীরে করাইল ভোজন॥
পশ্চাৎ পর্ব্বত লয়ে মৈনাক-নন্দন।
গৃহস্থ গৌরীর বাপ করিলা ভোজন॥(১)
দাস দাসী সকলে সকল দিয়া পিছু।
চেঁছে পুঁছে খাইল রাণী রেখেছিল কিছু॥ (২)
চন্দ্রচূড়-চরণ চিন্তিয়া নিরন্তর।
ভবভাব্য ভদ্র কাব্য ভণে রামেশ্বর॥

## বিবিধ ধান্যের নাম।

হরিশঙ্কর হইল ধান্য হাতিপাঞ্জর ছড়া।
হরকুলি হাতিনাদ হিঞ্চি হলুদগুঁড়া॥
কেলেকানু কেলেজীরা কালিয়াকার্ত্তিকা।
কয়াকচ্চা কাশীফুল কপোতকণ্ঠিকা॥
কালিন্দী কটকী কুসুমশালি কনকচূড়।
দুধরাজ দুর্গাভোগ পর্দ্দেশী ধুস্তূর॥
কৃষ্ণশালি কোঙরভোগ কোঙরপূর্ণিমা।
কল্মীলতা কনকলতা কামোদগরিমা॥
খেজূরথুপী খয়েরশালি ক্ষেমগঙ্গাজল।
গয়াবালি গোপালভোগ গৌরীকাজল॥
গন্ধমালতী গুয়াথুপী গুণাকর।
চামরঢালি চন্দনশালি কৈল তার পর॥

(১) "গৃহস্থঃ শেষভুগ্ ভবেৎ।"

(২) সকলের ভোজন সমাধা হইলে হাঁড়ীতে যাহা কিঞ্চিৎ অবশিষ্ট ছিল, তাহাই খাইলেন।

ছত্রশালি জটাশালি জগন্নাথভোগ।
জামাইলাড়ু জলারাঙ্গী জীবনসংযোগ॥
ঝিঙ্গাশালি বলাইভোগ ধুন্দা বিলক্ষণ।
নিমুই নন্দনশালি রূপনারায়ণ॥
পাতসাভোগ পায়রারস পরম সুন্দর।
পিপীড়াবাঁক্ তিলসাগরী কৈল তারপর॥
বাঁকশালি বাকইবুয়ালি দাড়বঙ্গী।
বাঁকচুর বুড়ামাত্রা রামশালি রাঙ্গী॥
রাঙ্গামেটে রামগড় রঞ্জয় করি।
পুণ্যবতী ধান্য রাখে নাম ধরি ধরি॥
লক্ষ্মীপ্রিয় লাউশালি লক্ষ্মীকাজল।
ভোজনা ভবানীভোগ ভুবন উজ্জ্বল॥
সীতাশালি শঙ্করশালি শঙ্করজটা।
এই মত আর কত হৈল ধান্য ঘটা॥ (১)
লক্ষ নাম লক্ষ্মী হয়ে কৈল লোকহিত।
কত নাম কব তার কহিল কিঞ্চিৎ॥
পাংশুধারী পশ্চাৎ পার্ব্বতী কন কি।
প্রকাশিলা পূর্ণ কলা পর্ব্বতের ঝি॥

# শিবের গান।

## দ্বিজ কালিদাস—কালিকা-মঙ্গল—১৮শ শতাব্দী।

### শিবের সন্ন্যাসি-বেশে গৌরীকে ছলনা।

[বৃহৎ গ্রন্থ। রচনা সরস ও প্রাঞ্জল; রচনা দৃষ্টে মনে হয় ভারতচন্দ্রের কালিকা-মঙ্গল রচিত হওয়ার অব্যবহিত পরে এই পুস্তক রচিত হইয়াছিল। কবি গার্হস্থ্য চিত্র অঙ্কন করিতে পটু।]

আজানু-লম্বিত জটা কপালে রুধির-ফোটা
রুধিরের অর্দ্ধচন্দ্র ভালে।
খুলে ফেলে বাঘাম্বর পরিলেন রক্তাম্বর
রুদ্রাক্ষের মালা পরে গলে॥

(১) এই নামগুলির সঙ্গে ১১৬ পৃষ্ঠায় প্রদত্ত শূন্য-পুরাণের ধান্যের নামের তুলনা করুন।

করে ছিল ডম্বুর আর শিঙ্গা সুমধুর
সে সকল পরিত্যাগ করে।
ছলিতে প্রিয়ার মন ছদ্মবেশে পঞ্চানন
সব্য হস্তে সুখে শূল ধরে॥
কক্ষদেশে ভিক্ষা-ঝুলি হাতে বিভূতির গুলি
স্ফটিকের শোভে জপমালা।
এইরূপ করে বেশ বিশ্বনাথ অবশেষ
উত্তরিলা যথা গিরিবালা॥
দেখেন প্রস্তর-কন্যা শিব বিনা হএ দৈন্যা
কষ্ট করে করেন সাধন।
ভবানীর ভাব দেখে ভব কহিছেন ডেকে
পরিহাস করি এতক্ষণ॥
শুন অহে সুন্দরি কেন সম শির করি
চক্ষু মুদে ভাব কোন্ জনে।
কি দুঃখে বা নিশাকালে চতুর্দ্দিকে অগ্নি জ্বালে
তপ জপ কর কি কারণে॥
কমল হইতে অমল তব বদন কোমল
রূপ দেখে মোহয় মুনি।
কোন্ দুঃখে হয়ে দুঃখী কষ্ট কর শশিমুখি
বিশেষে বলহ তাহা শুনি॥
কিবা জাতি কোথা ধাম কিবা তব হয় নাম
কাহার নন্দিনী তুমি ধনী।
না করিহ প্রতারণা সত্য বল সুলোচনা
তুমি হও কাহার রমণী॥
শুনিয়া কহেন গৌরী আমি নাম ধরি গৌরী
পিতা মোর নাম হিমালয়।
শুন শুন হে গোসাঞি সত্য বলি তব ঠাঞি
অদ্যাবধি বিভা নাঞি হয়॥
শুনে কহেন ত্রিপুরারি আহা আহা মরি মরি
কি কথা কহিলে বিনোদিনি।
বুঝিয়াছি হে রূপসী বিভা বিনা বনবাসী
হইয়াছ হএ অভিমানী॥
ছি ছি তব বাপ মায় কেমনে নিশ্চিন্ত রয়
বিভা নাহি দেয় কি কারণে।

বলে কএ বাপ মাএ বিভা কর ত্বরাএ
এভাব ঘুচাহ এক্ষণে ॥
সন্ন্যাসীর কথা শুনে ঈষৎ হাস্য বদনে
*কাত্যায়নী করেন উত্তর।
শুন হে জটিল বর পাব বলে ভাল বর
পূজা করি দেব মহেশ্বর ॥
আমার মনের আশ অন্যতে নাঞি পিয়াস
ত্রিভুবনে আছে যত জন।
অনুগ্রহ করি মোরে শিব যদি বিভা করে
তবে বিভা করিব এখন ॥
সে পদ মনে ভাবিএ শিবলিঙ্গ নির্ম্মাইএ
সদা করি শিবের সাধন।
শিব বিনে অন্য জনে না দেখি না জানি মনে
কালী নাম করি এ রচণ ॥

গৌরীর শিবকে বর-রূপে মনন।

ব্রহ্মচারী বলে ছি ছি কি কথা কহিলে।
শিব পূজিবারে তোরে কে শিখাইএ দিলে ॥
কি ফল পাইবে তুমি শিব পূজা করে।
কেন দুঃখ পায় চলে যায় নিজ ঘরে ॥
ভিক্ষা মাগে মরে সদা শিব দ্বারে দ্বারে।
কখন সে এ যে বর দেয়াবে তোমারে ॥
কি বর মাগবে বল ভিখারীর ঠাঞি।
ক্ষমতা থাকিলে তার ঘরে অন্ন নাই ॥
মহেশ্বর হবেন বর তোর অভিমত।
দিয়ে মন বিবরণ শুন দোষ যত ॥
হাড়মালা জপেন সদা বাঘছাল পরে।
কেহ নাহি কাছে যান ভুজঙ্গের ডরে ॥
ভাঙ্গ খেএ চড়ে ষাঁড়ে শ্মশানে বেড়ায়।
চন্দন বলিএ চিতাভস্ম মাখে গায় ॥
শ্মশানে মশানে রয় নাহি বাসস্থান।
দেবতাবর্গেতে তারে না করে সম্মান ॥
পাগল বলিএ তারে লোকে নিন্দা করে।
বিবেকে (১) খাইল বিষ মরিবার তরে ॥

কপট সন্ন্যাসীর শিব-নিন্দা।

---

(১) মনোদুঃখে। এই শব্দ কথিত ভাষায় অনেক স্থলে "বিরাগে"র অর্থে ব্যবহৃত হয়।

ভাঙ্গড়ের মৃত্যু শীঘ্র নাহি কদাচন।
নাহি মৈল হলাহলে করিএ ভক্ষণ॥
তোমা হেন পদ্মিনী কি পাগলেরে সাজে।
বুড়া বরে মনে ধরে ছি ছি কোন্ লাজে॥
শত্তুর স্বধন নাই নাহিক ভরসা।
তার ঘরে গেলে পরে ঘটিবে দুর্দ্দশা॥
তাই বলি বিধুমুখি না করিহ পণ।
তোর যোগ্য বর নহে ক্ষেপা পঞ্চানন॥
ইন্দ্র দেবরাজ যদি দেখা পায় তোরে।
তোমার মাথার দিব্য শচী ত্যাগ করে॥
বিষ্ণু যদি তোমারে তিলেক তরে পান।
লক্ষ্মী-সরস্বতী পানে ফিরিয়া না চান॥
না হয় তোমাকে আর বলি এক কথা।
আমিএ একাকী মোর নাহিক বনিতা॥
কালিকার পাদপদ্ম হৃদে করি আশ।
রচিলা শ্রীকালিদাস কালিকা-বিলাস॥

## গিরিরাজ হিমালয়ের সঙ্গে সন্ন্যাসি-বেশী শিবের বাদানুবাদ ও গিরিরাজ-কৃত শিবের বন্ধন।

গৃহে আসি গিরি রায় গঙ্গাধরে দেখা পায়
ছদ্মবেশে বসে ত্রিলোচন।
ক্রোধেতে শিখরবর হরে করে কটূত্তর
বলে তোর একি আচরণ॥
শুন রে ভণ্ড অজ্ঞান নাহি তোর কাণ্ডজ্ঞান
প্রকাণ্ড শরীর মাত্র সার।
নাই কিছু বোধাবোধ কোন্ সাহসে রে অবোধ
অন্তঃপুরে আইলি আমার॥
হিমে কহে ত্রিপুরারি শুন নিবেদন করি
শ্বশুর গো করহ স্মরণ।
দেখে তব গৌরী কন্যে জামাই হবার জন্যে
তব পুরে হইল আগমন॥
কথা শুনে হিমালয় আর রাগে অঙ্গ দয় (১)
অতিশয় কোপেতে কম্পায়।

(১) দগ্ধ হয়

বলে সবে দেখ যেয়ে মৈল বৈটা মারি খেয়ে
নষ্ট বেটা দুষ্ট কথা কয়॥
এত কয় গিরিবর হএ ক্রোধিত অন্তর
তিরস্কার করে হরে কত।
কোপে কহে কিঙ্করে মুষ্টি ভিক্ষা দিএ এরে
ধাক্কা মেরে করহ নির্গত॥
হিমে বলেন ত্রিপুরারি কিবা ভিক্ষা দিবে গিরি
অন্য-ভিক্ষা-উপজীবী নই।
যদি হয় পুণ্যবান্ কন্যা-রত্ন কর দান
মর্ম্ম-দুঃখে সাম্য তবে হই॥
হরের উত্তর শুনে গিরি মহাকোপ-মনে
হরে কটু কহে কত কব।
বলে বেটা এত জোর একটা চড় মেরে তোর
কাঁথা বাঘছাল কেড়ে লব॥
হাসি বলেন ত্রিপুরারি শুন শুন শুন গিরি
কাঁথা ঝুলি সব তুমি লয়।
ইহা আমি নাই চাই কেবল হব জামাই
মম বামে গৌরীরে বসায়॥
এইরূপ বাক্যব্যয় গিরি শঙ্করেতে হয়
পুথি বাড়ে সকল লিখিতে।
গিরি ভাবে একি হল সন্ধ্যা পূজা বএ গেল
সন্ন্যাসীর সঙ্গেতে দ্বন্দ্বেতে॥
গিরি করিল বিচার ইহার যে প্রতিকার
করে যাব সন্ধ্যাপূজা করে।
এক্ষণেতে এ বেটারে বান্ধিয়া যুগল করে
কুন্জি (১) দিএ বন্দী করি ঘরে॥
এতেক ভাবিএ পরে বন্ধন করিএ হরে
গঙ্গা-স্নানে গেলা গিরিবর।
ত্রিপদীর ছন্দ ধরে পাঁচালীর মত করে
বর্ণন করিল দ্বিজবর॥

(১) কুন্দ = এক রকম যন্ত্রণাদায়ক যন্ত্র। প্রাচীন কালে অপরাধী-দিগকে কুঁদে আবদ্ধ করার কথা শুনা যায়।

## বরবেশে বৃদ্ধ শিব।

কহে রামাগণ এই কি বর।
এটা যে ভাঙ্গড় ভূতুড়ে হর॥
আহা মরি উমা রূপের চূড়া।
সে কপালে হলো ত্রিকাল-বুড়া॥
পূর্ণচন্দ্র জিনি উমার মুখ।
... ... ... ...
উমার কুন্তল মেঘের মালা।
এ বুড়ার জটা তামার শলা॥ (১)
সিন্দূরের বিন্দু উমার ভালে।
বুড়ার কপালে অনল জ্বলে॥
চন্দনে চর্চ্চিত উমার কায়।
আই আই ছাই বুড়ার গায়॥
উমার বসনে বিচিত্র কায।
দিগম্বর বর একি গো লাজ॥
রতনে শোভিত গিরীন্দ্রবালা।
বরের গলে যে হাড়ের মালা॥
তাড় তোড় বালা উমার গায়।
বুড়ার বপুতে ফণী ফোঁফায়॥
নীল উৎপল উমার আঁখি।
ওড্র ফুল (২) সম ইহার দেখি॥
আহা মরি উমা সোণার লতা।
বাউলের করে দিল বিধাতা॥
চকোর মুখেতে যাহা না পায়।
সেই সুধা বিধি কাকেতে খায়ায়॥
এইরূপে কহে রমণীগণ।
শুনিএ হাসেন শিব তখন॥
পাগলের বেশ শঙ্করে হেরে।
রাণীর নয়নে সলিল ঝরে॥
কালীর চরণ করে স্মরণ।
দ্বিজ কালিদাস করিল রচন॥

(১) "বুড়ার জটা তামার শলা" —ভারতচন্দ্রের অন্নদামঙ্গল
(২) জবাফুল।

দেখিএ বরের ঠাম যত রামাগণ।
অবাক হইল সবে না সরে বচন ॥
বরের ভঙ্গিমা দেখি রাণী দুঃখ-মনা।
রাগস্বরে নারদেরে করএ ভৎর্সনা ॥
আরে রে নির্ব্বংশে মিন্‌সে কোথায় লুকালি।
চক্ষু খেএ কি বুঝিএ এ বরে আনিলি ॥
কি কহিব কোথা যাব গেল গিরি কোথা।
নারদার মন্ত্রণাতে খেল মোর মাথা ॥
উমা কন্যা জগৎ-ধন্যা বিদ্যুৎ-সমান।
হেন বরে প্রাণ ধরে কেবা করে দান॥
অভাগীর ভাগ্যে যে দুঃখের সীমা নাই।
অন্তদন্তহীন (১) বিধি মিলাল জামাই ॥
নিজে রাজরাণী গৌরী রাজার নন্দিনী।
রাজপুত্র জামাই হইবে এই জানি ॥
সে সকল সাধে সাধ ভাঙ্গিলেন বিধি।
ভিখারীকে দিতে হইল উমা-রত্ননিধি ॥
ওগো উমা এতদিন কি তপ করিলি।
ভূতুড়ে সাপুড়ের কপালে পড়িলি ॥
এই মত শিখরিণী হএ ক্ষুণ্ণ মনে।
হাতের কঙ্কণ রামা কপালেতে হানে ॥
হেন কালে চক্রপাণি রঙ্গ দেখিবারে।
ইঙ্গিতে নন্দীরে পাঠাইল অন্তঃপুরে ॥
বিষ্ণুর ইঙ্গিত পেএ নন্দী মহাজন।
মেনকারে ছলিবারে আইল তখন ॥
বিকৃতি আকার ভূত দেখি ভয় হয়।

বিবাহ-সভায় নন্দী ও প্রেতগণ।

*   *   *   *

কাছে আসি হি হি হি হি হাস্যিয়া চলিল।
উলঙ্গ ভৈরব দূত নাচিতে লাগিল ॥
আই আই বলে ভূত সুখেতে লাফায়।
হেরে রাণী অমনি ভয়েতে মৃতপ্রায় ॥
মেয়েগুলো ভূত দেখে অদ্ভুত ভাবিএ।
পলায় পলায় বলে যাএ পলাইএ ॥

---

(১) অনন্ত এবং দাঁত-পড়া।

ও মা একি বলিএ সকল মেয়ে চলে।
কেহ বলে মেনকারে ভূতে বুঝি পেলে ॥
এই মতে রামাগণ বোল আরম্ভিল।
রঙ্গ দেখে ভৃঙ্গী বেটা হাসিতে লাগিল ॥
এইরূপ রঙ্গ ভঙ্গ দেখি গঙ্গাধর।
উমার ইঙ্গিতে হৈলা রাজ-রাজেশ্বর ॥

শিবের যুবক-বেশ।

রজত-শিখর জিনি রূপের বরণ।
ভবানীর ভাবে ভব হইলা মোহন ॥
মণিময় অলঙ্কার শোভিত শিরেতে।
মনোহর মুকুট শোভয়ে মস্তকেতে ॥
অগুরু চন্দন চুয়া অঙ্গময় মাখা।
জিনি পদ্ম মুখপদ্ম তাহে গোপরেখা ॥
ছাদনাতলাতে ছিল যত রামাগণ।
অপরূপ রূপ দেখি মোহ সর্ব্বজন ॥
মেনকা দেখিল আর পূর্ব্ব বেশ নাই।
মনোহর বর এবে হইলা জামাই ॥
সুখী হএ সর্ব্বজন বরণ করয়।
কেহ করে শঙ্খধ্বনি কেহ হুলু দেয় ॥
কোন ধনী ধুস্তুরার প্রদীপ জ্বালিল।
কেহ বা লইয়া পাণ নিছাএ ফেলিল ॥
কোন ধনী গুড় চালি দেয় বর অঙ্গে।
ঝালি ঝড়া দিয়ে কেহ রঙ্গ করে রঙ্গে ॥
করেতে জলের ঝারি থমকে থমকে।
বরে প্রদক্ষিণ করে ঠমকে ঠমকে ॥
নাকেতে ছেচায় নল হাতে দেয় মাকু।
মেনকা শিবেরে কন ত্যাগ কর বাপু ॥
এই মতে স্ত্রী আচার সমাপ্ত হইল।
অপরেতে বর কন্যা সভায় লইল ॥
বেদমন্ত্র পড়িতে লাগিলা পুরোহিত।
হরে গৌরী সপেন (১) গিরি পুলকে পূর্ণিত
আনন্দেতে বর কন্যা বাসরেতে যায়।
কালিদাস কালীগুণ রচয়ে ভাষায় ॥

(১) সমর্পণ করেন।

## শিবদুর্গার কৈলাস গমন।

এইরূপে শুভ নিশি সুপ্রভাত হইল।
বাসর হইতে বর বাহিরে আইল ॥
শঙ্কর কহেন তবে শৈল-নৃপবরে।
কৈলাসেতে যাব সঙ্গে পাঠায় (১) উমারে ॥
সজল নয়ন গিরি স্বীকার পাইল।
মেলানীর (২) ভার কত প্রস্তুত করিল ॥
উমার গমন কথা শুনে শিখরিণী।
ধরাতলে পড়ে কান্দে যেন উন্মাদিনী ॥
অভিষিক্ত হৈলা রাণী নয়নের জলে।
কুররী (৩) পক্ষিণী প্রায় কান্দে উমা বলে ॥
ধরিএ মায়ের কণ্ঠ মহামায়া করে।
উ মা উ মা বলে উমা কান্দে উচ্চস্বরে ॥
রাণী বলে ওগো উমা কি করি উপায়।
কোন্ প্রাণে তোমা ধনে দিব গো বিদায় ॥
অশেষ করুণা করে রাণী কেন্দে সারা।
সামান্যের প্রায় তায় সাম (৪) দেন তারা ॥
পড়িএ মায়ার ফান্দে কান্দে সর্ব্বলোকে।
শিবারে লইয়া শিব যাএ কৈলাস-মুখে ॥
হাসিতে হাসিতে হর গৌরী সঙ্গে লয়ে।
উত্তরিলা কৈলাসেতে আনন্দিত হয়ে ॥

## কৈলাসে।

এইরূপে সদানন্দ সানন্দ মনেতে।
আনন্দা সহিত ক্রীড়া করেন রঙ্গেতে ॥
একদিন উমাপতি কহেন উমারে।
এক সন্দেহ আছে প্রিয়া আমার অন্তরে ॥
শিবানী কহেন দেব সে আর কেমন।
হর বলে হৈমবতি শুন দিএ মন ॥
একবার আমারেত বিড়ম্বনা করে।
কৃতার্থ করিলে গিয়া গিরি-মেনকারে ॥

(১) "ও" স্থলে "য়" এই পুঁথির সর্ব্বত্র ব্যবহৃত হইয়াছে। এখানে পাঠায়=পাঠাও। (২) মেলানী=বিদায়; এখানে 'মেলানীর ভার' অর্থ বিদায়-কালের তত্ত্ব। (৩) কুররী=কাঠ-ঠোক্‌রা। (৪) সাম=যোগ।

যে দুঃখ পেএ আমি তোমা বিহনেতে।
বলিতে না পারি তাহা পঞ্চম মুখেতে॥
হে দুর্গে আমার তুমি দেহ প্রাণ ধন।
সধন বৈভব সব তোমার চরণ॥
অসাধ্য সাধন করি প্রসাদে তোমার।
তব নাম জপি করি গরল আহার॥
সুখমোক্ষদাত্রী তুমি মম মূলাধার।
তোমা বিনে গতি সতি নাহিক আমার॥
পুনর্ব্বার যদি মোরে ত্যাগ কর প্রিয়ে।
আর না রহিব প্রাণ তোমা ছাড়া হয়ে॥
তাই বলি তোমা ছাড়া কেমনে রহিব।
ইচ্ছা করি দু অঙ্গ ঘুচাএ এক হব॥
যদি তুমি অনুমতি কর বিশ্বময়ী।
যুগল ঘুচিএ এস এক অঙ্গ হই॥
শুনিএ শঙ্করী হরে করিল উত্তর।
তব আজ্ঞা না লঙ্ঘিতে পারি মহেশ্বর॥
এত বলি একত্র হইলা উভয়েতে।
এক অঙ্গ দ্বিরূপ হইলা আচম্বিতে॥

অর্দ্ধ-নারীশ্বর।

অর্দ্ধ অঙ্গ রজত পর্ব্বত জিনি আভা।
অর্দ্ধ অঙ্গ সুবর্ণ জিনিএ করে শোভা॥
অর্দ্ধ শিরে জটাজূট ভুজঙ্গ বেষ্টিত।
অর্দ্ধ শিরে মণিময় মুকুট মণ্ডিত॥
এক নেত্র ঢুলু ঢুলু করে ধুস্তূরায়।
এক নেত্রে কজ্জল পূরিত শোভা পায়॥
এক কর্ণে শঙ্খের কুণ্ডল ঘন দোলে।
অন্য কর্ণে মাণিকের কনক ফুল ঝোলে॥
অর্দ্ধ গলে অস্থিমালা মহা শোভা পায়।
গজ-মুকুতার হার অর্দ্ধেক গলায়॥
কটিতটে অর্দ্ধেক রহিল বাঘাম্বর।
আর অর্দ্ধ কটিতে রহিল রক্তাম্বর॥
এক পদে কাষ্ঠের পাদুকা শোভা পায়।
রতন নুপুর শোভা করে অন্য পায়॥
এক হস্তে ডম্বুর ধরিলা পঞ্চানন।
অন্য হস্তে পদ্মপুষ্প করিলা ধারণ॥

এইরূপে লীলা প্রকাশিলা গঙ্গাধর।
হর গৌরী ঘুচে হৈলা অর্দ্ধ-নারীশ্বর ॥
কালিদাস বলে মাগো এই আকিঞ্চন।
মৃত্যুকালে দিতে হবে যুগল চরণ ॥

## কুচনী নগরে।

শঙ্কর শঙ্করী লয়ে সরস অন্তরে।
বিরাজ করেন সুখে কৈলাস-শিখরে ॥
একদিন ভূতনাথ বৃষভে চাপিএ।
ভিক্ষা হেতু চলিলেন গৌরীরে কহিএ ॥
ভ্রমিতে ভ্রমিতে ভব ভাবিয়া চিন্তিয়া।
রসের কুচনী-পাড়ায় উত্তরিলা গিয়া ॥
কৃত্তিবাসে হেরি যত কোচের রমণী।
বুড়া আইল বলে হেসে তোষে সবধনী ॥
কোন ধনী কহে ওহে রসিকের চূড়া।
আমা সভা ভুলে কোথা ছিলে ওহে বুড়া ॥
তোমারে না হেরে বুড়া মনোদুঃখে মরি।
এত বলে হেসে ঢলে পড়ে সব নারী ॥

* * * *

এইরূপে শিব সং হয় আলাপন।
কোন ধনী করে হরে চামর ব্যজন ॥
অগুরু চন্দন কেহ শ্রীঅঙ্গে ছিটায়।
কেহ বা কুসুম লয়ে ফেলে শিব গায় ॥
কেহ বা কুসুম লয়ে পরায় কৌতুকে।
মিঠা পাণ সেজে কেহ যোগায় সম্মুখে ॥
গাজা ভাঙ্গ কেহ হরে করে সমর্পণ।
কেহ বা শিবের করে চরণ-সেবন ॥
এই মত কোচের দুহিতা সকলেতে।
হরে লয়ে রঙ্গরসে ভাসে অনাসেতে (১) ॥

* * * *

কালিকার পাদপদ্ম হৃদে করি আশ।
রচিলা শ্রীকালিদাস কালিকা-বিলাস ॥

---

(১) অনায়াসে।

## উমা-বিরহে মেনকা।

উমা বিনে গিরিরাণী পাগলের প্রায়।
অন্নদা অভাবে অন্ন জল নাহি খায়॥
উমা ভেবে অবিরত মৌনী হএ রয়।
কালেতে শরৎ ঋতু হইল উদয়॥

শরৎকালে পল্লী-বাসিনীদের খেদ।

গগনেতে বিন্দু বিন্দু বারি ধারা ঝরে।
ময়ুর ময়ূরী নাচে সরস অন্তরে॥
ঘোর নাদে জলধর গগনে গর্জ্জয়।
সরোবরে সরোজ সুখেতে প্রকাশয়॥
কেতকিনী অমনি প্রফুল্ল হএ উঠে।
পায় গন্ধ মকরন্দলোভে ভৃঙ্গ ছুটে॥
বাঢ়এ শশীর আভা অপরূপ শোভা।
চকোর চকোরী উড়ে সুধা সাধে শোভা॥
শরৎ দেখিয়া সুখী হইলা ত্রিসংসারে।
শারদা সেবার চেষ্টা সাধ সব করে॥
হেন কালে মেনকার যত প্রতিবাসী।
রাণীকে ভৎর্সনা করি সবে কহে আসি॥
কেমনেতে হে গো রাণি আছ প্রাণ ধরে।
সুবর্ণপ্রতিমা উমা সঁপে পাগলেরে॥
তত্ত্বটা না কর তারা আছে গো কেমন।
ধন্য তুমি ওগো রাণি কঠিন তব মন॥
মেয়েরে আনিতে নাম নাই মা মুখেতে।
উদরেতে অন্ন রাণি দেও কি সুখেতে॥
সাত নাই পাঁচ নাই সেই মাত্র মেয়ে।
সে বিহনে তোমার সংসার কারে লয়ে॥
লোকের মুখেতে মোরা যেটা শুন্‌তে পাই।
উমার অঙ্গেতে নাকি বস্ত্র মাত্রে নাই॥
বস্ত্রাভাবে বাঘছাল বা কভু পরয়।
তৈলাভাবে চাঁচর চিকুর জটাময়॥
বিনা অন্ন সু-বর্ণ গেছে শুকাইয়ে।
রুদ্রাক্ষ পরেন উমা ভূষণ বলিএ॥
সিদ্ধি বেটে বেটে করে কড়া পড়ে গেছে।
দুঃখের নাহিক সীমা প্রাণ মাত্র আছে॥

জামাতার কথা তব শুনি বিপরীত।
উমার সঙ্গেতে নাকি নাহি তার পীরিত॥
সিদ্ধি খেয়ে ষাঁড়ে সাপিণী লইয়ে।
শ্মশানে মশানে ফেরে উমারে তেজিএ॥
যে জামাএ সম্প্রদান করেছ উমায়।
দূরে না করিতে তত্ত্ব উচিত তোমায়॥
বৎসরাবধি উমানিধি করিএ বিদায়।
কেমনে মা ভুলে আছ মা গো একি দায়॥
সহজে পাষাণী তুমি দয়ামায়া-হীনে।
অন্য কেহ হইলে মাগো না বাঁচিত প্রাণে॥
ধন কড়ি লএ রাণি খাওয়াইবে কারে।
মা বলে ডাকিতে আর কে আছে তোমারে॥
ধিক্ তব রাজ্যধন ধিক্ গো তোমায়।
ততোধিক্ তধোধিক্ ধিক্ গো রাজায়॥
এত বলি ভৎর্সিএ চলিলা রামাগণ।
কালিকা-বিলাস দ্বিজ করিলা রচন॥

## গিরিরাজের নিকট মেনকার বিলাপ

একেত মেনকা দুঃখী উমার জন্যেতে।
বাক্য অনুসারে আরো জ্বলে অন্তরেতে॥
কান্দিতে কান্দিতে রাণী অভিমান ভরে।
পাষাণেরে পাষাণী সুধান মৃদুস্বরে॥
শুন শুন শুন হে নিদয় হিমালয়।
প্রাণ-উমা বিনা মম প্রাণ বাহিরয়॥
তুমিত পাষাণরাজ কঠিনের শেষ।
তোমার শরীরেত কভু নাহি দয়ার লেশ॥
স্বচ্ছন্দেতে আছ গিরি নিশ্চিন্ত হইয়া।
পাগলে সঁপিয়া মোর প্রাণের তনয়া॥
কন্যা প্রতি বৎসলতায় তাচ্ছিল্য তোমার।
সহজে পাষাণ ধরে মায়ার কি ধার॥
স্বর্ণলতা উমা কি হে সাজে ভিখারীরে।
শুনতে পাই অন্ন নাই শঙ্করের ঘরে॥

সম্পদবিহীন শিবের বাসস্থান নাই।
উমা নাকি শ্মশানবাসিনী শুন্তে পাই ॥
মৈনাকেরে ভুলে ছিলে পেএ প্রাণ-গৌরী।
সে ধন বিহনে প্রাণ কিসে সহ্য করি ॥
সহজে পাষাণ দেহ কঠিন জীবন।
নহিলে সে ধন বিনে বাঁচি কি কখন ॥
নয়নের তারা তারা রাখিএ অন্তরে।
কার মুখ চেয়ে গিরি থাকি প্রাণ ধরে ॥
এ সব বৈভব আমি দেখি তুচ্ছ প্রায়।
উমাচন্দ্র বিনে পুরী শোভা কি হে পায় ॥
সতত অন্তরে জাগে উমার মাধুরী।
দুঃখানলে অন্তর জ্বলে সাম্য হতে নারি ॥
যে দিকে নিরখি দেখি যেন তমোময়।
না দেখি উমার মুখ হৃদি বিদরয় ॥
কোথায় আমার মেয়ে শীঘ্র দেহ এনে।
মা বলে ডাকিলে উমা তুষ্ট হই প্রাণে ॥
চক্ষের বাহির করে অঞ্চলের ধন।
পাপ-দেহ কত সবে রাখিব জীবন ॥
বিধি বুঝি চিরজীবী আমারে করেছে।
সেই জন্যে বিনে কন্যে পাপ-প্রাণ আছে ॥
সে সব কথার আর নাহি পরিচয়।
শূন্যময় পুরী দেখি আমার আলয় ॥
ভবনে ভবানী আনি বাঁচায় আমারে।
সদা মনে পড়ে তারা দু নয়ন ঝোরে ॥
স্বপনে দেখেছি গিরি গৌরীকে আমার।
বিনে অন্ন কৃষ্ণবর্ণ অস্থিচর্ম্মসার ॥
রাজার কুমারী হয়ে ভিখারিণী প্রায়।
ইহা কি মায়ের প্রাণে সহে গিরিরায় ॥
তুমিত তনয়া বলে ভাব না অন্তরে।
আমারে যে মা বলিতে আর নাই ঘরে ॥
তাড়াতাড়ি কৈলাসেতে যাহ হিমালয়।
এনে দেহ হারা তারা বিলম্ব না সয় ॥
এই রূপে গিরিরাণী করএ রোদন।
কালিদাস কহে রাণি স্থির কর মন ॥

## রাণীকে হিমালয়ের প্রবোধ দান।

গিরি বলে ওহে রাণি স্থির কর মন।
উমার জন্যেতে কেন এত উচাটন॥
কন্যাভাবে ভাব যারে অবোধ পাষাণি।
সেই কন্যা জগৎধন্যা ব্রহ্মাণ্ডকারিণী॥
যার নামে ভবের ভাবনা দূরে যায়।
তার জন্যে ভাব রাণি এত বড় দায়॥
কহিলে যে অন্ন নাই জামাতার ঘরে।
সে কথা কেবল কথা জানিহ অন্তরে॥
উমারূপে অন্নপূর্ণা গৃহেতে যাহার।
অন্নের অভাব রাণি হয় কি তাহার॥
না জানে যে ভিখারিণী কহিলে উমারে।
কুবের ভাণ্ডারী তার জানে চরাচরে॥
রাজরাজেশ্বরী উমা আমি ভাল জানি।
মহেশ্বর কাশীশ্বর শুন ওহে রাণি॥
জন্মে জন্মে আমাদের বহু পুণ্য ছিল।
সেই জন্যে উমা কন্যে বিধি মিলাইল॥
আমাদের জন্ম কর্ম্ম সফল করিতে।
জন্মেছেন মহামায়া তোমার গর্ভেতে॥
জেনে শুনে সকলি কি ভুলিলি হে রাণি।
শিব সে পুরুষোত্তম প্রকৃতি শিবানী॥
দুঃখ সম্বরহ রাণি স্থির হয় মনে।
অবিলম্বে জগদম্বে আনিব ভবনে॥
এই আমি চলিলাম কৈলাস-শিখরে।
এনে দিব উমারে আর জামাই শঙ্করে॥
দুঃখ নাশ কর রাণি গৃহেতে বসিয়া।
অচিরে পাইবে তবে প্রাণের তনয়া॥
বিপদে শ্রীদুর্গা নাম জেনো রাণি সার।
বেদাগমে বলিতে না পারে মুখ্য যার॥
কাশীনাথ কালকূটবিষ করেন পান।
দুর্গা নাম করি শেষে রাখিলেন প্রাণ॥
অতএব তাই রাণি বলি হে তোমারে।
দুর্গানাম ভুলিলে পাবে না শ্রীদুর্গারে॥

এ কথা শুনিয়া রাণী আনন্দিত মন।
বলে গিরি শীঘ্র যাহ কৈলাস-ভুবন॥

### মঙ্গলাচরণ।

এত বলি শিখরিণী সরস অন্তরে।
মনোমত আচরণ মঙ্গল করে পরে॥
স্থানে স্থানে পুণ্য ঘট স্থাপন করিল।
আম্রের পল্লব সব ঘটমুখে দিল॥
বসাইল রম্ভাতরু দুয়ারে দুয়ারে।
দধি আর মৎস্য আদি আনে ভারে ভারে॥
দ্বিজ-কন্যাগণ সব তুষ্ট হয়ে মন।
পঞ্চদীপ লয়ে করে রহে সর্ব্বজন॥
দ্বিজগণ চণ্ডীপাঠ করিতে লাগিল।
দুর্গানাম জপ কেহ আরম্ভ করিল॥
অপরেতে গিরিবর দুর্গা দুর্গা বলে।
দুর্গারে আনিতে চলে মহাকুতূহলে॥
চাতকিনী সম রাণী পথ চেয়ে রয়।
কালিকা-বিলাস দ্বিজ কালিদাস গায়॥

### কৈলাসে গিরিরাজ ;—উমার পিত্রালয়ে যাত্রা

এইরূপে গিরিবর হরিষ অন্তরে।
উত্তরিলা তদন্তরে কৈলাস-শিখরে॥
কৈলাসের দ্বারে নন্দী দুয়ারী আছিল। (নন্দীর সঙ্গে রসিকতা।)
গিরিবরে হেরে দূত উঠে দাঁড়াইল॥
চরণের ধূলি লয়ে নিল মস্তকেতে।
আস আস বলে গিরি তোষে বচনেতে॥
নন্দী বলে ঠাকুরদাদা আছ হে কেমন।
কেমন আছেন আই বুড়ী শুনি বিবরণ॥
বৃদ্ধকালে নারী ফেলে এলে কেন বুড়া।
সেথা পাছে আই বুড়ী করে ঘরযোড়া॥
আইরে সঁপিয়া বল এলে কার স্থানে।
হয় সন্দ বুঝি দ্বন্দ্ব হয়েছে দুই জনে॥
বুড় ভেবে বুড়ী বুঝি ঔদাস্য ভাবিয়া।
ঠাকুরদাদা তোমারে বা দিছে তাড়াইয়া॥

গিরি বলে ওহে নাতি মন দিএ শুন।
বুড়াতে বুড়াতে ভাব ভাঙ্গে কি কখন ॥
রেশে রেশে মিলিলে কি কভু প্রেম ভাঙ্গে।
তুই ভেড়ো কি বুঝিবি মত্ত আছ ভাঙ্গে ॥
প্রবীণে প্রবীণে প্রেম ঘটেরে এমনি।
প্রস্তর গাথনী যেন হয়রে আটনি ॥
নন্দী বলে ঠাকুর দাদা বুঝেছি কারণ।
আই আজ্ঞায় তব বাঁচন মরণ ॥
অতঃপর কহ বুড় শুনি পরিচয়।
আচম্বিতে কৈলাসেতে কি ভাবে উদয় ॥
গিরি বলে ওরে নাতি কি কব তোমায়।
তোমার আইএর দায়ে এসেছি হেথায় ॥
মিলি যত ছুড়ী সে বুড়ীরে নাচায়েছে।
উমার জন্যেতে রাণী উন্মত্তা হয়েছে ॥
মম বাক্য না শুনেন কত বুঝাইনু।
তাই ভাই তনয়ারে লইতে আইনু ॥
এতেক শুনিয়া নন্দী আনন্দিত মন।
গিরিকে লইয়া পরে করিলা গমন ॥
কালিকার পাদপদ্ম হৃদে করি আশ।
রচিলা শ্রীকালিদাস কালিকা-বিলাস ॥

নন্দী সঙ্গে আনন্দেতে যায় হিমালয়।
হর গৌরী নিরখিয়া কৃতার্থ মানয় ॥
মানসেতে শিব শিবা করিয়া বন্দন।
ভক্তিভাব রসে গিরি ডুবিল তখন ॥
জনকে দেখিয়া দুর্গা গৌরব করিএ।
গিরিপদে প্রণমিল শির লোটাইএ ॥
করুণাকারিণী কন করুণাবচনে।
দুঃখিনী বলিএ পিতা ছিল কিগো মনে ॥
কেন পিতা আমা প্রতি এতেক বঞ্চনা।
দুঃখিনী ভাবিএ বুঝি করেছিলে ঘৃণা ॥
সেই সে আমারে হরসঙ্গে পাঠাইলে।
তদবধি দুঃখিনীর তত্ত্ব না করিলে ॥

পিতাকে উমার স্নেহ-গঞ্জনা।

গিরি বলে মাগো তোমায় বিদায় করিএ।
আঁখির সলিলমাঝে ছিলাম ডুবিএ॥
তুমি যে মা আমাদের নয়নের তারা।
তোমা বিনে ঘর দ্বার অন্ধকার তারা॥
মেনকা হয়েছে অন্ধ তোমার বিহনে।
আছ কি না আছ বেঁচে সন্দেহ হয় মনে॥
মানসেতে মা তোমারে করে দরশন।
রেখেছি পাষাণ-দেহ পাষাণ-জীবন॥
গৌরী বলেন আর কেন ভুলায় বচনে।
আমা প্রতি যত স্নেহ জেনেছি তা মনে॥
পিতা মাতা বর্ত্তমান থাকে যে কন্যার।
বৎসরান্তে তত্ত্ব বুঝি করএ তাহার॥
আমার পতির যদি থাকিত বৈভব।
তবে মা বাপের ঠাঁই থাকিত গৌরব॥
গিরি বলে ওগো উমা ক্ষমা কর মোরে।
সকলিত জানি আমি ভুলায় কাহারে॥
গতিশক্তিহীন তব জনক জননী।
তা ভেবে কি বাপ মায় হবে অভিমানী॥
কেন্দনা কেন্দনা উমা স্থির কর মন।
লইতে তোমারে মোর হইল আগমন॥
বলে কএ জামাতারে সম্মত করিএ।
ত্বরা করি মাগো তোরে যাইব লইএ॥
এত শুনে আনন্দার আনন্দিত মন।
শঙ্করের স্থানে গিরি কহেন বিবরণ॥
গৌরীর গমন কথা শুনে গঙ্গাধর।
অন্তরে ঔদাস্য ভেবে করেন উত্তর॥

শিবের বিরহ-ত্রাস।

হর বলেন ওহে গিরি ইহা হৈতে নারে।
দেহ হৈতে প্রাণ বল কেবা দেয় কারে॥
তোমার দুহিতা আত্মা আমিত সাকার।
শিবা লয়ে গেলে শিব হবে শবাকার॥
একবার দক্ষ হৈতে হারাইয়া সতী।
যে দুঃখ পেয়েছি তাহা জানেন পার্ব্বতী॥
ভাগ্য হৈতে পাইনু যদি হারা তারাধন।
চক্ষের অন্তর তারে করি কি কথন॥

নিজ প্রাণ চাহ যদি দিতে পারি দান।
ঐ কথা শ্রবণে আমি হয়েছি অজ্ঞান॥
এ কথা শ্রবণে গিরি বিষণ্ণ হইল।
বিধিমত করিএ শঙ্করে বুঝাইল॥
গিরি বলে আশুতোষ কর অবধান।
তিন দিন জন্যে মোরে উমা দেহ দান॥
সপ্তমী অষ্টমী আর নবমী রাখিব।
দশমীর দিনে পুনঃ উমা পাঠাইব॥
এত বলি আকিঞ্চন কৈল গিরিবর।
উপরোধে অঙ্গীকার কৈলা মহেশ্বর॥
কথা শুনে পুলকিত হইলা হিমালয়.
মহিষমর্দ্দিনী লয়ে চলে নিজালয়॥
পরিবার সহ সিংহে করি আরোহণ।
শঙ্করী চলিলা সুখে সঙ্গে পঞ্চানন॥
অষ্টম নায়িকা আর যতেক যোগিনী।
আনন্দে হরের সঙ্গে চলিলা ভবানী॥
কালিকার পাদপদ্ম হৃদে করি আশ।
রচিলা শ্রীকালিদাস কালিকা-বিলাস॥ (১)

মাত্র তিন দিন।

---

(১) কবিকঙ্কন, ভারতচন্দ্র ও জয়নারায়ণের শিব-সম্বন্ধীয় কবিতা এখানে প্রদত্ত হইল না। তাঁহাদের রচনার শ্রেষ্ঠ অংশগুলি স্বতন্ত্রভাবে যথাস্থানে উদ্ধৃত হইবে।

# শিবের গানের পরিশিষ্ট।

## শিবের গাজন।

এই সকল গাজনের ভাষা স্থানে স্থানে অতি প্রাচীন। ইহাদের মধ্যে পরবর্ত্তী সময়ের যোজনাও আছে। প্রাচীন ছড়া গুলির সময়-সূচক কোন কথা আমরা পাই নাই। শিবের গাজন মুসলমান-বিজয়ের পূর্ব্ববর্ত্তী বলিয়া আমাদের বিশ্বাস।

## মালদহে শিবের গাজন।

গাজুনে সন্ন্যাসিগণের মধ্যে এক ব্যক্তি এক পদে নৃত্য করিতে করিতে মস্তকোপরি মুষ্টি বদ্ধ করিয়া শিবের-সম্মুখে গাজন-তলায় আগমন করে। মণ্ডলকে নিম্নলিখিত বন্দনা পাঠ করিয়া মস্তকের কেশ দ্বারা শিবালয় মার্জ্জনা করিতে হয়।

গোসাঞি তুমি যেন অটসিনী, যেন বটসিনী বটসিনী যেন পঞ্চবটসিনী, পঞ্চবটসিনী যেন ধর্ম্ম অধিকারী, ধর্ম্ম অধিকারী যেন ঈশ্বরের চরণ। একাদশ রুদ্র, সপ্ত সমুদ্র পার তার দিকে বালুকা সমুদ্র তার কিঙ্করের কিঙ্কর ধুল সাপট ভক্তা।

( চুল দিয়া ধুল মার্জ্জনা করিবার পরে ) ঠাকুরদের আজ্ঞা হইল, স্বর্গের ধুল স্বর্গে যায়। মর্ত্ত্যের ধুল মর্ত্ত্যে যায়। বাদ্-বাকি ধুল বাবার ভাণ্ডারে যাক্। (সকল সন্ন্যাসী মিলিত স্বরে ) জয় ধুল সাপট ভক্তের জয়!

(আবাল অতীত ভক্তা, ছত্রিশ সাই বাও (র) ভক্তা ঠাকুরদের আঁচলে পঞ্চ প্রণাম করিবার পরে )

ঠাকুরদের কি আজ্ঞে হয়?

ঠাকুরদের আজ্ঞা হইল, পঞ্চ প্রণামে বড় সন্তোষ হইলেন। তোমরা নেচে কুদে ঘরে যাও।

জল বন্দ স্থল বন্দ বুড়াশিবের গম্ভীরা (১) বন্দ
আর বন্দ সরস্বতীর গান।
বাসুয়া (২) বাহনে শিব তাঁর চরণে প্রণাম।
দাতানাথ কি শিবনাথ মহেশ।

ধবল খাটে ধবল পাটে ধবল সিংহাসন।
ধবল খাটে বসে আছেন ধর্ম্মনিরঞ্জন॥
ধবল আকার গোসাই ধবল নৈরাকার (৩)।
ধবল চরণে তাঁরে করি লহে পার॥
শিবনাথ কি মহেশ।

(১) গম্ভীরা = দেবালয়; এস্থলে শিবালয়। (২) বৃষ। 
(৩) আকারহীন শূন্যমূর্ত্তি।

উঠ উঠ সদাশিব নিদ্রা কর ভঙ্গ।
তোমাকে দেখিতে আইল আউলের (১) ভক্তগণ ॥
খোল চন্দন-কাঠের কপাট, দেয় দুধ গঙ্গাজল।
তোমার চরণে দ্বাদশ প্রণাম ॥
শিবনাথ কি মহেশ।

জল বন্দ স্থল বন্দ বন্দ শিবের কুড়্যা (২)।
আট হাত মৃত্তিকা বন্দ চন্দ্র সুর্য্য যুজ্যা ॥
"কাউসেন দত্তের" ব্যাটা "নয়সেন (৩) দত্ত"।
যে জন পৃথিবীতে আনিল মহেশ্বর ব্রত ॥
তাঁহার চরণে আমার দণ্ডবৎ।
শিবনাথ কি মহেশ

বৈশাখ মাসে কৃষাণ ভুমিতে দিল চাষ।
আষাঢ় মাসে শিবঠাকুর বুনিল কার্পাস ॥
কার্পাস বুনিয়া শিব গেল কুচনীপাড়া।
কুচনীপাড়া হইতে দিয়ে এলো সাড়া ॥
কার্পাস তুলিয়া দিলে গঙ্গার ঠাঁই।
গঙ্গা কাটিল সুতা মহাদেব বুনিল তাঁত।
হর সমুদ্র হরের জল ক্ষীর সমুদ্রের পানী।
উত্তম ধুইয়া দিল নিতাই (৪) ধুবিনী ॥
শিবনাথ কি মহেশ।

জল বন্দ স্থল বন্দ আদ্যের গম্ভীরা বন্দ।
ডাহিনে ডঙ্গর বন্দ বামে বীর হনুমান।
সিংহবাহনে ভগবতী আছেন তাঁর চরণে দ্বাদশ প্রণাম।
শিবনাথ কি মহেশ।

## বর্দ্ধমানে শিবের গাজন।

[ এই গানের ভাষা অপেক্ষাকৃত আধুনিক। ]

### শিবের বন্দনা।

হাতে ত্রিশূল রাঙ্গা লাটি, পরিধানে বাঘের ছাল,
বৃষভ বাহনে শিব, ত্রিদশের নাথ।
জাগরে জাগরে ভাই, সত্যের কোটাল ॥
মুক্ত হইল ঠাকুরের পূর্ব্বদ্বার ॥

(১) আউলচাঁদের দলভুক্ত ভক্তগণ। (২) কুটির = মন্দির।
(৩) স্থানে স্থানে ঢাকীদের গানে "নয়সেন"র পরিবর্ত্তে, "লাউসেন" শোনা যায়। লাউসেনের পিতার নাম ছিল কর্ণসেন। "কাউসেন" সেই কর্ণসেনের বিকৃতি কিনা বিবেচ্য। (৪) নেতা।

প্রভু যোগ নিদ্রা কর ভঙ্গ, সেবকের দেখ রঙ্গ,
পরিহর তোমার চরণে।

কার্ত্তিক গণেশ কোলে, শয়ন আছ নিদ্রা ভোলে,
আমরা তোমায় প্রণাম করিব কেমনে॥

নিদ্রা ত্যেজ দেবরাজ, বহ মা খট্টার মাঝ,
নিরন্তর গৌরী রাখহ বাম ভাগে।

প্রভু তুমি দেব-অধিপতি, হরি ব্রহ্ম কর স্তুতি,
অন্য দেব কোন খানে লাগে॥

প্রভু ত্যেজহ নিদ্রার মায়া, সেবকের কর দয়া,
পুরা মর্ত্ত দেব ত্রিপুরারি॥

শিঙ্গা ডম্বুর হাতে, বৃষভ রাখহ বাম ভাগে,
বাসুকি রহুক ফণা।

শিরে ধরি স্নিগ্ধ গঙ্গা, কপালে চাঁদ বেরি।
তথি মধ্যে শোভে ফোঁটা, হাড় মালা যোগ পাটা,
গায়ে শোভে বিভূতি ভূষণ॥

প্রভু দেব ত্রিলোচন, বিঘ্ন কর বিমোচন,
নরের শকতি।

আমরা তোমার আস্তাকরি, শাল খুলে ভর করি (১)
আগম নিগমে কয়।

প্রভু দেব গঙ্গাধর, দেবতার ঈশ্বর,
অপরাধ ক্ষমহ মৃত্যুঞ্জয়॥

বৃষভ বাহনে শিব, ত্যেজহে কৈলাশ গিরি,
পুরা অর্থ দেব ত্রিপুরারি।
গম্ভীরে করহ অধিষ্ঠান। তোমার চরণে করি পঞ্চ প্রণাম॥

দেউল বন্দন, দেহারা বন্দন, শাঠ পাঠ লাঠী বন্দন,
আন্তের তুলসী বন্দন, আর বন্দ সরস্বতীর গান।
ডাইনে বন্দ রাম লক্ষ্মণ, সীতা বামে বীর হনুমান।
পূর্ব্বে আছেন ভানু ভাস্কর, তার চরণে করি পঞ্চ প্রণাম॥

প্রত্যেক বন্দনার দেউল বন্দন হইতে বীর হনুমান পর্য্যন্ত পঠিত হইবার পর

উত্তরে আছেন ভীম কেদার।
তাঁর চরণে করি পঞ্চ প্রণাম॥

গ্রামে আছেন বাস্তু দেবতা।
তাঁহার চরণে পঞ্চ প্রণাম॥

(১) এই সমগ্র পদ্যটির অর্থ আমরা 'শালে ভর' দিই।

গম্ভীরে আছেন ভোলা মহেশ্বর।
তাঁর চরণে করি পঞ্চ প্রণাম॥

গাজনে আছেন ধর্ম্ম অধিকারী।
তাঁর চরণে করি পঞ্চ প্রণাম॥
গাজনে আছেন ছত্তির (শ) সাই।
বাহাত্তর ভক্তা
তাঁদের চরণে করি পঞ্চ প্রণাম॥

---

## বরিশালে শিবের গাজন।

চৈত্রমাসের শেষভাগে নীলপূজা উপলক্ষে ইহার অনুষ্ঠান হয়। ঐ সময়ে উৎসবকারী গায়কগণ বেতের ছড়ি হাতে লইয়া নূপুর পায়ে দিয়া ঢাকের বাদ্যের তালে তালে নাচিতে নাচিতে নানা প্রকার শিবের গান গাহিয়া থাকে। প্রধানতঃ নমঃশূদ্রগণ এই কার্য্যের জন্য মনোনীত হয়। তাহাদিগকে সাধারণ ভাষায় "বালা" বলা হইয়া থাকে। এই বালা পদবী হইতে স্থানীয় নমঃশূদ্রগণের কোন কোন পরিবারের কৌলিক উপাধিও হইয়াছে—বালা।

নীলপূজা শিবপূজারই নামান্তর। "বাজার-সন্ন্যাস," "গিরি-সন্ন্যাস," "খেজুর-ভাঙ্গা," "ভোগ-মরাণো," "জল-বিহার," 'পাটর খাওয়া,' 'খাড়ার উপর হাটা' প্রভৃতি বহুবিধ অনুষ্ঠান এই পূজার অঙ্গস্বরূপ। এতদুপলক্ষে নানাবিধ উৎসব-আমোদের মধ্যে "শিবের দোলা নামাইয়া" প্রত্যেক গৃহস্থের বাড়ী হইতে শিবপূজার চাউল ভিক্ষা করিয়া আনারও রীতি আছে। নীলপূজা সাধারণতঃ চৈত্র-সংক্রান্তির পাঁচ দিন পূর্ব্বে আরম্ভ হয় এবং সংক্রান্তির সঙ্গে সঙ্গে ইহার অবসান হইয়া থাকে।

### বরণ।

চৈত্রমাস মধুমাস শিবের জর্ম্মমাস।
সন্ সন্ন্যাসী (১) লইয়া বালা চলেন শিবের বাস॥
শিব শিব বলিয়া বালা ডাকে ঘনে ঘন।
চৈতন্য হইয়া প্রভু দিলেন দরশন॥

### দিক্-বর্ণনা।

পূর্ব্ব, পশ্চিম, উত্তর, দক্ষিণ চারি পৃথিবীর নাম।
পশ্চিমে আছেন শ্রীঠাকুর জগন্নাথ।
তাঁর চরণে করি পঞ্চ প্রণাম॥
আরে ক্ষিতি রীতি বামন দয়া,
আরে শঙ্খ চক্র গদা পদ্ম মহাদেব মায়া,
সুত সুতাসন ভগবান উদিত দিক পশ্চিম॥
ছায়া আর কন্যা মা হৈতে জন্মিল।
পিছে (২) আছিল কন্যা সুংখে (৩) দাঁড়াইল॥

(১) সাধু-সন্ন্যাসী। (২) পশ্চাতে। (৩) সম্মুখে

তা দেখ্যা দেবীরে ধাওরাইয়া লইয়া যায়।
পশ্চিম দিক বল্যা তারে ধর্‌য়া লইয়া যায়॥
কিছু না কত তরিল দিক পশ্চিম॥

এইরূপ পূর্ব্ব, দক্ষিণ ও উত্তর দিকের বর্ণনায়ও যথাক্রমে 'সূর্য্য-দিবাকর,' 'ক্ষীরনদী-সাগর' ও 'হিমালয়-পর্ব্বতের' নামোল্লেখ পূর্ব্বক পঞ্চ-প্রণামের রীতি আছে।

## বিবাহ-আসরে শিব।

শিব চইলাছেন বিয়ার বেশে নারদ বাজায় বীণা।
পাড়াপড়্‌শী দেখ্‌তে এল বিয়ার কথা শুইনা॥
টিপ্ টিপ্ ডম্বুরা বাজে শিঙ্গায় গুণ্ গুণ্ করে।
খৈস্যা পড়্‌লো ব্রগোচর্ম্ম (১) শিব ল্যাঙ্গ্‌টা হইয়া নাচে॥
মেনকা সুন্দরী এল জামাই দেখিবারে।
পাগ্‌লা জামাই দেখ্যা সবে আউয়া ছিয়া (২) করে॥
কিবা আকৃতি জামাইর কিবা জামাইর রূপ।
দুইটা চক্ষু ফুইড্যা (৩) রইছে পঞ্চখানি মুখ॥
না দিব গৌরারে বিয়া কার বা বাপের ডর।
ডক্কা মাইর‌্যা (৪) পাগল জামার বাড়ীই বাইর কর॥

## মহাদেবের বিবাহে এয়োগণ।

প্রথমে আসিল আইয়ো (৫) তার নাম যশি।
সাত হাত কাপড় তার তের হাত দশি (৬)॥
তার পরে আসিল আইয়ো তার নাম উমা।
এক ঘরে রান্ধে বারে সাত ঘরে দে ধূমা॥
তার পরে আসিল আইয়ো তার নাম হীরা।
একবারে খাইতে পারে ষাইট্ট মণ চিড়া॥
ষাইট্ট মন চিড়া খাইয়া প্যাটে (৭) বুলায় হাত।
আরো সে খাইতে পারে ষাইট্ট নিতার (৮) ভাত॥
তার পরে আসিল আইয়ো তার নাম অস্ত।
ঘরেথা (৯) বাইরাইতে তার চালে বাজে (১০) দস্ত॥

ইহার পর গ্রাম্য গদ্য-ভাষায় গরু-কেনার একটী গল্প আছে। মৃতপ্রায় গরু দুইটাকে "আইর‌্যা বইর‌্যা" লইলে (অর্থাৎ, অর্ঘ-মঙ্গল ও বরণ করিয়া লইলে) তাহারা সবল হইরা উঠে। তৎপর তাহারা ব্যাঘ্রকর্তৃক অক্রান্ত হইলে গ্রামবাসিগণ ব্যাঘ্রটীকে বধ করিয়া তাহাদের উদ্ধার সাধন করে; কিন্তু পরিশেষে উহাদের চর্ম্ম উঠাইয়া লইরা শিবঠাকুরের নিকট রাখিয়া দেয়।

ইহার পর শিবপূজার জন্য ফুল-তোলার ব্যাপার।

(১) খস্যা=খসিয়া। ব্রগোচর্ম্ম=মৃগচর্ম্ম। (২) ছি ছি রব। (৩) ফুটিয়া।
(৪) এই স্থলে 'ছাগল মার‌্যা' এইরূপও একটী পাঠান্তর আছে। বরিশালের রমণীগণ শেষোক্ত এই দুইটী ছত্র আবৃত্তি করিয়া অনেক সময়ে ছেলেমেয়েদিগকে ঘুম পাড়াইয়া থাকে। (৫) এয়ো রমণী। (৬) দশা=অঞ্চল-প্রান্তের সূত্র।
(৭) পেটে। (৮) নিমন্ত্রণের। (৯) ঘর হইতে। (১০) বাধে।

## শিবের জন্য পুষ্প-বাগান হইতে পুষ্প তুলিবার গান

হেমন্ত বসন্ত কালে, বিকশিত ডালে ডালে হে,
ওকি ভাইরে,—হরের মালঞ্চে নানা ফুল।
দুব্বা তুলি আড়ি আড়ি (১), ফুলেতে ভরিল সাজি হে,
ওকি ভাইরে,—হরের মালঞ্চে নানা ফুল॥
অশোক অপরাজিতা, সুবর্ণ মাধবীলতা হে,
ওকি ভাইরে,—হরের মালঞ্চে নানা ফুল॥
পৃথিবীতে পুষ্প যত, তাহা বা কহিব কত হে,
স্থলপদ্ম দেখিতে সুন্দর।
ফুলেতে ভরিল সাজি চল ঘরে যাই আজি হে,
কিয়ারে (২) মনে লয় আসিও আরবার॥
প্রাণ কাশীনাথ, মনে— প্রাণ ভোলানাথ, মনে—
মনে লয় আসিও আরবার॥
হ্যাদে গৌরী, নমস্কার, কত পুষ্প তোল আর হে,
কিয়ারে রৌদ্রে শরীর হইল কালো।
প্রাণ কাশীনাথ, রৌদ্রে— প্রাণ ভোলানাথ, রৌদ্রে—
রৌদ্রে শরীর হইল কালো॥

## ভগবতীর শঙ্খপরার কথা।

শঙ্খ পড়িতে গৌরাইর (৩) মনে বড় সাধ।
করযোড়ে কন কথা শিবের সাক্ষাৎ॥
বৃদ্ধ হইয়াছি গৌরাই কখন যেন মরি।
কিসের লইগ্যা (৪) কর বেশ দরবার-সুন্দরী॥
কুচনী নগরে আছে তোমার বাপ ভাই।
সেইখানে যাইয়া পর শঙ্খ আমার কিছু নাই॥
বৃদ্ধ হইয়াছি গৌরাই আমি লড়ি করি ভর।
ভিক্ষা মাগি খাই আমি দেশ-দূরান্তর॥
নারদ বলে মামা আমার কথা রাখ।
যৌবনকালে স্ত্রীলোক নাইওর (৫) পাঠাও কেন॥
শিব বলে শুন ভাইগ্না (৬) আমার কথা রাখ।
শঙ্খ-বণিক্ হইয়া গৌরাইর মন বুঝতে যাও॥

(১) দুব্বা=দুর্ব্বা। আড়ি আড়ি=আঁটি আঁটি।

(২) কিয়া=কেন। সুরের মাত্রা ঠিক রাখিবার জন্য সম্ভবতঃ এই শব্দ এস্থানে ব্যবহৃত হইয়াছে। (৩) 'গৌরী'র স্থলে সর্ব্বদা 'গোরাই' ব্যবহৃত হইয়াছে।

(৪) নিমিত্ত। (৫) স্ত্রীলোকদের কুটুম্ব-গৃহে যাওয়ার নাম 'নাইওর'।

(৬) ভাগিনেয়।

# প্রাচীন সূর্য্যের গান।

সূর্য্যপূজা বহু প্রাচীন। ব্যবিলনের প্রসিদ্ধ ইতিহাস-লেখক বেরোসাস অনুমান করেন, অগ্নি-উপাসকগণের নেতা জরথুস্ত্র খৃষ্ট জন্মিবার ২২০০ বৎসর পূর্ব্বে আবির্ভূত হন (১)। ভবিষ্যপুরাণে উল্লিখিত আছে, জরথস্ত বা জরশস্ত্র অগ্নির উপাসক ছিলেন এবং তিনি অগ্নিসম্ভূত। এই জরথুস্ত্র বা জরশস্ত্র সূর্য্যোপাসকগণের বিদ্বেষী ছিলেন। এই জন্য মগ-ব্রাহ্মণদের সঙ্গে ইহার কলহ হয়। শ্রীকৃষ্ণের পুত্র সাম্বের কুষ্টব্যাধি হওয়াতে তিনি সূর্য্যের সন্তোষ বিধানার্থ মগ-ব্রাহ্মণদিগকে মূলসাম্বপুরে (বর্ত্তমান মুলতানে) আনয়ন করেন। বরাহমিহির এবং রাজতরঙ্গিনী-লেখক কহ্লন কবির মতে এই সিদ্ধান্ত স্থিরীকৃত হইয়াছে যে, কলিযুগের ৬৫৩ বৎসর অতীত হইলে কুরু-পাণ্ডবগণ আবির্ভূত হন। তাহা হইলে অনুমান খৃষ্ট জন্মিবার ২৩০০ বৎসর পূর্ব্বে ভারতবর্ষে শাকদ্বীপি-মগ-ব্রাহ্মণগণ আগমন করেন ; সুতরাং তাঁহারা জরথস্ত্রের সামসময়িক ছিলেন। এক সময়ে এই সূর্য্যোপাসক ব্রাহ্মণদের সমস্ত আর্য্যাবর্ত্তে প্রবল প্রভাব হইয়াছিল। সম্ভবতঃ ইঁহারাই ভারতবর্ষে মূর্ত্তি-পূজার প্রবর্ত্তক। ইয়াং-চিয়াং মূলসাম্বপুরে সূর্য্যদেবতার বিশাল সুবর্ণবিগ্রহ দেখিয়া গিয়া-ছিলেন (২)। এখনও পূর্ব্ববঙ্গের অনেক স্থলে আচার্য্য ব্রাহ্মণগণ মৃত্তিকা-নির্ম্মিত দেববিগ্রহের চক্ষুদান না করিলে মূর্ত্তি শুদ্ধ হয় না। এবং বহু স্থানে এই আচার্য্য ব্রাহ্মণগণই প্রতিমা নির্ম্মাণ করিয়া থাকেন। এক কালে ইঁহাদের হাতেই মূর্ত্তি সংক্রান্ত প্রায় সমস্ত ব্যাপারই ন্যস্ত ছিল।

সুতরাং দেখা যাইতেছে ভারতবর্ষে সূর্য্যপূজা বহু প্রাচীন। বেদে সূর্য্য অনেক স্থলে বিষ্ণু বলিয়া পরিচিত। এমন কি রামায়ণের সময়ও সূর্য্যের বিষ্ণু আখ্যা যায় নাই, এরূপ মনে হয়। রামের গুণ-বর্ণনোপলক্ষে বাল্মীকী আদিকাণ্ডে লিখিয়াছেন—"বিষ্ণুনা সদৃশো বীর্য্যে সোমবৎ প্রিয়-দর্শনঃ।" এই স্থলে বিষ্ণু অর্থ বেদানুযায়ী সূর্য্য হইলেই সঙ্গত হয়। বিষ্ণু বা সূর্য্যের আকাশ পর্য্যটন লইয়া এক সময় অনেক দেবপ্রসঙ্গ কল্পিত হইয়াছিল। সকলেই জানেন, হিন্দু-জ্যোতির্ব্বিদ্‌গণ টোলেমির ন্যায় সূর্য্যের গতি কল্পনা করিয়া গ্রহাদির সংস্থান সিদ্ধান্ত করিতেন। আমরা নক্ষত্রগুলির মধ্যে অনুরাধা, বিশাখা, চিত্রা ও রোহিণী প্রভৃতির নাম পাই ;

---

(১) Haug's Essays on Paris, p. 298.

(২) Journal Asiatique (Paris), 1881, Tome X, p. 70.

বিষ্ণু বা সূর্য্যের সঙ্গে ইঁহাদের সংশ্রব কল্পনা করিয়া পরবর্ত্তী কৃষ্ণলীলা বিরচিত হওয়া আশ্চর্য্য নহে। বহুসংখ্যক নক্ষত্রবিশিষ্ট সূর্য্য বা বিষ্ণু-দেবতাকে পরবর্ত্তী সময়ে ষোলশত-গোপিনীবিহারী শ্রীকৃষ্ণরূপে পরিণত করা হইয়াছিল কিনা, তাহা ভাবিবার বিষয়। এক সময়ে যখন সূর্য্যই প্রধান দেবতা ছিলেন, তখন তাঁহার নানা গ্রহমণ্ডলে গতিবিধির কল্পনা-প্রসঙ্গে বিচিত্র উপাখ্যান-মালা দেশময় প্রচলিত ছিল; ভাগবতের কৃষ্ণলীলাতে সেই সূর্য্যোপাখ্যানগুলি নব-কলেবরযুক্ত হইয়াছে কিনা, বলিতে পারি না; কিন্তু ইহা একটি অনুসন্ধানের বিষয় বটে। আমরা অনেকগুলি বাঙ্গালা সূর্য্যমঙ্গলের সন্ধান পাইয়াছি। তন্মধ্যে ১৬৮৯ খৃঃ রচিত রামজীবন বিদ্যাভূষণের সূর্য্যমঙ্গলখানি অতি বিরাট্ গ্রন্থ। ইহাতে সূর্য্যোপাসক আচার্য্যগণের হস্তে বৌদ্ধ হাড়িদের নির্য্যাতন বর্ণিত হইয়াছে। এই উপলক্ষে সূর্য্যোপাসকগণের সঙ্গে বৌদ্ধদের কোন প্রাচীন কলহের ঐতিহাসিক তত্ত্ব সূচিত হইয়াছে কিনা, তাহা জানি না। আমরা সূর্য্যমঙ্গলগুলি হইতে কোন অংশ উদ্ধৃত করিলাম না, যেহেতু তাহাদের বিশেষত্ব কিছুই নাই। কিন্তু প্রাচীন কালের একটী সূর্য্য সম্বন্ধীয় ছড়া আমাদের নিকট অত্যন্ত প্রয়োজনীয় বলিয়া মনে হইতেছে। এই ছড়ায় দেখা যায় যে, প্রাচীন সূর্য্য-বন্দনায় যে সকল উপাখ্যান প্রচলিত ছিল, কালে সেই সকল উপাখ্যান পরবর্ত্তী শিব ও কৃষ্ণের উপাসনায় আরোপ করা হইয়াছে। 'গৌরী' শিবের স্ত্রীরূপেই বঙ্গীয় কাব্য-সমূহে উল্লিখিত। কিন্তু এখানে দেখা যাইতেছে প্রথমতঃ 'গৌরী' নাম সূর্য্যের স্ত্রীর প্রতি প্রযুক্ত হইত। শ্রীকৃষ্ণের নৌকা-বিহার সম্বন্ধীয় ব্রজলীলার যে সকল পদ আছে, তাহার আদি-কথা সূর্য্যের নৌকা-যাত্রায় সূচিত। পরবর্ত্তী কালে যে সকল উপাখ্যান লইয়া শিব এবং শ্রীকৃষ্ণ-প্রসঙ্গ পুষ্ট হইয়াছে এই ছড়ায় তাহার উপাদান সূর্য্যে আরোপিত হইয়াছে। এখানে ষোলশত গোপিনী লইয়া শিব-ঠাকুরের সঙ্গে সূর্য্য পূজা গ্রহণ করিতে মথুরায় যাত্রা করিতেছেন, এবং নৌকার কর্ণধার বিশাই, বা বিশ্বকর্ম্মা, শ্রীকৃষ্ণের ন্যায় নৌকাকে অর্দ্ধমগ্ন করিয়া কৌতুক করিতেছেন। এ সময়ে ঘরে ঘরে "সূর্য্য-মঙ্গল" গীত হইত, তাহার কথাও এই ছড়ায় পাওয়া যায়।

এই সূর্য্যের গান অতি প্রাচীন। ইহার ভাষা অনেকটা পরিবর্ত্তিত হইয়াছে, সন্দেহ নাই; কিন্তু আমরা এই ছড়ার যে অংশটুকু পাইয়াছি, তাহা পৌরাণিক যুগের পূর্ব্বের কল্পনা বলিয়া মনে হয়। পূর্ব্বেই উক্ত হইয়াছে, সূর্য্যের উপাসনা শিব এবং বিষ্ণু পূজার হইতে প্রাচীনতর।

এই আদিম গ্রাম্য-রচনায় কবিত্বের অভাব নাই। ভগবান্‌কে অন্তর করিয়া তাঁহাকে নিজেদের মত না করিয়া লইতে পারিলে হিন্দু-গৃহস্থ কথনই সন্তুষ্ট হন না। এখানে বালক-সূর্য্যকে লইয়া যে সকল আদর করা হইয়াছে, তাহা যশোদার গোপালের পূর্ব্ব-কল্পনা। সূর্য্যের বিবাহেচ্ছার অভিব্যক্তি গ্রাম্য কবির রসিকতায় সুন্দর ও উজ্জ্বল হইয়াছে। গৌরীর শ্বশুর-বাড়ী যাইবার প্রাক্কালে পিতৃ-গৃহের যে করুণ ক্রন্দন, তাহার মর্ম্মস্পর্শী সুর গ্রাম্য কথায় আমাদের প্রাণের তন্ত্রী স্পর্শ করে। গৌরী বিলাপের সুরে মাঝিকে ধীরে ধীরে নৌকা বাহিতে বলিতেছেন; মাতা-পিতা এবং ভ্রাতা-ভগিনীর যে ক্রন্দনের স্বর তিনি শুনিতেছিলেন, তাহা আরও কিছুকাল শুনিয়া দুঃখমিশ্র সান্ত্বনা পাইবার আশায় মাঝিকে বলিতেছেন—

"ভাঙ্গা নাও মাদারের বৈঠা ঢলকে ওঠে পানী।
ধীরে ধীরে বাওরে মাঝি-ভাই মায়ের কাঁদন শুনি॥" ইত্যাদি।

স্বামীর সঙ্গে তাঁহার নৌকায় যে আলাপ হইয়াছিল, সহজ কথায় তাহাতে হিন্দু-গার্হস্থ্যধর্ম্মের সার কথা বলা হইয়াছে,—তাহা পল্লী-বালিকা ও তাহার পতির পবিত্র দাম্পত্য গার্হস্থ্যধর্ম্মের উপরে সুপ্রতিষ্ঠিত করিতেছে। হিন্দু-স্ত্রী শুধু স্বামীর জন্য নহেন, তিনি স্বামীর পরিবারবর্গের সঙ্গে একান্তরূপে মিশিয়া সুগৃহিণী-পদে বাচ্য হন, সহজ কথায় সূর্য্য গৌরীকে তাহাই বুঝাইয়াছেন।

## বরিশালের ফুল্লশ্রী-গ্রামে প্রাপ্ত সূর্য্যের গান।

### সূর্য্যের রূপ-বর্ণনা ও উদয়-দৃশ্য।

সূর্য্য ওঠে কোন্ কোন্ বর্ণ।
সূর্য্য ওঠে আগুন-বর্ণ॥
সূর্য্য ওঠে কোন্ কোন্ বর্ণ।
সূর্য্য ওঠে রক্ত-বর্ণ॥
সূর্য্য ওঠে কোন্ কোন্ বর্ণ।
সূর্য্য ওঠে তাম্বুল-বর্ণ॥

ওঠ সূর্য্য উদয় দিয়া (১)।
বাওনের (২) ঘরের কোণ ছুঁইয়া॥
বাওনের মাইয়া (৩) বড় সেয়ান।
সূর্য্যাইর পৈতা জোগায় বেয়ান বেয়ান (৪)॥

(১) পূর্ব্বদিক্ হইতে। (২) ব্রাহ্মণের।
(৩) মেয়ে = কন্যা। (৪) প্রত্যহ প্রাতে।

ওঠ সূর্য্য উদয় দিয়া।
কাঁসারীর ঘরের কোণ ছুঁইয়া ॥
কাঁসারীর মাইয়া বড় সেয়ান।
পূজার সাজ (১) জোগায় বেয়ান বেয়ান ॥

ওঠ সূর্য্য উদয় দিয়া।
মালীর ঘরের কোণ ছুঁইয়া ॥
মালীর মাইয়া বড় সেয়ান।
পুষ্প জোগায় বেয়ান বেয়ান ॥

ওঠ সূর্য্য উদয় দিয়া।
মুনির ঘরের কোণ ছুঁইয়া ॥
মুনির মাইয়া বড় সেয়ান।
সন্ধ্যা-পূজা (২) জোগায় বেয়ান বেয়ান ॥

ওঠ সূর্য্য উদয় দিয়া।
তেলীর ঘরের কোণ ছুঁইয়া ॥
তেলীর মাইয়া বড় রাগী।
খাড়া রাগে (৩) ঢালে পানী ॥
ঢাল ঢাল মুখ-পাখ্‌লানী (৪)।
তা দিয়া সূর্য্যাইর মুখ-পাখ্‌লানী ॥

## সূর্য্যের নিদ্রা-ভঙ্গ।

উত্তর আলা (৫) কদম গাছটী দক্ষিণ আলা বাওরে।
গা তোল গা তোল সূর্য্যাই ডাকে তোমার মাওরে ॥
শিয়রে চন্ননের (৬) বাটী বুকে ছিটা পড়েরে।
গা তোল গা তোল সূর্য্যাই ডাকে তোমার মাওরে ॥
কাঁস বাজে করতাল বাজে তবু সূর্য্যাইর ঘুম নাহি ভাঙ্গেরে
গা তোল গা তোল সূর্য্যাই ডাকে তোমার মাওরে ॥

(১) সজ্জা=উপকরণ। (২) সন্ধ্যা-পূজার উপকরণ
(৩) উচ্চস্থান হইতে সোজাসুজি ভাবে।
(৪) পাখ্‌লানী=ধোওয়া ; এস্থলে ধোওয়ার জল।
(৫) দিকের। (৬) চন্দনের।

## সূর্য্যের স্নান।

সোণার বাটী আগর (১) চন্নন রূপার বাটী তৈলরে।
স্নান কর ছাওয়াল (২) সূর্য্যাইরে॥
দুগ্ধের পুষ্কর্ণী সূর্য্যাই নুইঞা দাও ডুবরে।
স্নান কর ছাওয়াল সূর্য্যাইরে॥
কাগে (৩) নিল তৈলের বাটী গামছা নিল সোতেরে (৪)।
স্নান কর ছাওয়াল সূর্য্যাইরে॥
এক ডুবে উঠেরে সূর্য্যাই যেন ধুত্রার ফুলরে।
স্নান কর ছাওয়াল সূর্য্যাইরে॥

## সূর্য্যের ধুতি-গামছা।

স্নান কল্লা ছাওয়াল সূর্য্যাই ধুতি-গামছা কোথা পাইলারে।
স্বর্গে আছে তাঁতীর ছাওয়াল সূর্য্যাইর ধুতি-গামছা জোগায় সেওরে॥
স্নান কল্লা ছাওয়াল সূর্য্যাই তুমি সন্ধ্যা (৫) পাইলা কোথায়রে।
স্বর্গে আছে মুনির ছেলে সূর্য্যাইর সন্ধ্যা জোগায় সেওরে॥
স্নান কল্লা ছাওয়াল সূর্য্যাইরে॥

## সূর্য্যের পূজা।

পূজা লওরে সূর্য্যাই পূজা লও॥ ধ্রু॥

মণে মণে চাউল হৈলে পূজায় বইতে (৬) পারি।
ছড়াভরা কলা হৈলে পূজায় বইতে পারি॥
সেরভরা ধূপ হৈলে পূজায় বইতে পারি।
সাজিভরা পুষ্প হৈলে পূজায় বইতে পারি॥
ডান ধারে ফুলের সাজি বাঁও (৭) ধারে রচনা (৮)।
পুরৈত (৯) ঠাকুর করে পূজা করিয়া কামনা॥
কলা কাড়ি (১০) কুচি কুচি নবিগু বাড়ি সারি (১১)।
রচনা বসাইতে আইলা ব্রাহ্মণেরি নারী॥

---

(১) অগুরু। (২) ছেলে=বালক।
(৩) কাক। (৪) সোতে=স্রোতে।
(৫) সন্ধ্যা-পদ্ধতি। (৬) বসিতে।
(৭) বাম। (৮) দেবোদ্দেশে প্রদত্ত হাঁড়িপূর্ণ চিড়া খই প্রভৃতি দ্রব্য-সম্ভার। (৯) পুরোহিত।
(১০) কাটি। (১১) সারি সারি নৈবেদ্য রচনা করি।

ঘটের আড়ে (১) বইয়া সূর্য্যাই মুইঞা মুইঞা চায়
শ্বেত ধূপের গন্ধে সূর্য্যাই পূজা খাইতে বয় (২)॥
পূজা খাইয়া ছাওয়াল সূর্য্যাই জলপান কল্লা কি।
হাল্যা (৩) বাড়ীর দুগ্ধ-দধি গোয়াল-বাড়ীর ঘি॥
পূজা খাইয়া ছাওয়াল সূর্য্যাই চতুর্দ্দিকে চায়।
জলপান কল্লা ছাওয়াল সূর্য্যাই মুখশুদ্ধ কল্লা কি।
বারৈ বাড়ীর পাণ সুপারি গাছের হরতকী॥

## সূর্য্যের যাত্রা ও পার।

আরে ও পাটনী মোরে পার কররে॥ ধ্রু॥

সূর্য্যাই ঠাকুর যাত্রা করে সুংখে (৪) সোণার ঘটি।
চারিদিকে লোক-লস্কর মধ্যে নাচে হরি॥
শিবাই ঠাকুর যাত্রা করে দুই কাণে ধুতুরা।
ষোল শত গোপিনী লয়ে চলিছে মথুরা॥
গাঙ্গের কূলে গিয়া সূর্য্যাই ডাকে ঘন ঘন।
কৈ গেলা পাটনী বিশাই খেওয়ার কড়ি গণ॥
শ্রীফল গাছের নৌকাখানি মধ্যে জোড়-গুড়া (৫)।
সূর্য্যাই ঠাকুর বৈছেন (৬) যেন পর্ব্বতেরি চূড়া॥
চন্নন গাছের নৌকাখানি আগা পাছা টান।
সূর্য্যাই ঠাকুর বৈছেন যেন পূর্ণিমারি চাঁদ॥
মধ্য গাঙ্গে নিয়ারে বিশাই নাও (৭) করিল কাইত্।
বুঝিলাম বুঝিলাম বিশাই দুপুরা ডাকাত (৮)॥
নৌকা হইতে সূর্য্যাই ঠাকুর কূলে দিল পারা (৯)।
আচম্বিতে পাইল বিশাই সুবর্ণের ভরা॥
পার হইয়া সূর্য্যাই ঠাকুর চারিদিকে চায়।
যে দিক শোনে সূর্য্যাই-মঙ্গল (১০) সেই দিক চল্যা যায়॥

---

(১) আড়ালে। (২) বসে। (৩) যাহারা হাল চাষ করে = কৃষক। বরিশাল অঞ্চলে কৃষকশ্রেণীই প্রধানতঃ দুগ্ধ-দধি-বিক্রেতা।

(৪) সম্মুখে। (৫) যে কাষ্ঠ কড়িকাঠের ন্যায় আড়াআড়ি ভাবে নৌকার উপর সংলগ্ন থাকে তাহাকে 'গুড়া' বলে। নৌকা শক্ত করিবার জন্য কোন কোন স্থলে দুইটা গুড়া একত্র করিয়া দেওয়ার নিয়ম আছে বলিয়া এস্থলে 'জোড়-গুড়া'র কথা উল্লিখিত হইয়াছে। (৬) বসিয়াছেন। (৭) নৌকা। (৮) যে লোক দিনে-দুপুরেও ডাকাতি করিতে পারে। (৯) পদক্ষেপ করিল।

(১০) সূর্য্যের উদ্দেশে মঙ্গল-গীতি।

## বঙ্গ-সাহিত্য-পরিচয়।

সূর্য্যাই আইল শিবাই আইল পড়্যা গেল সাড়া।
কেহ বাজায় ঢোল ডাগর কেহ বাজায় কারা॥
মুই যদি জানিতাম সূর্য্যাই আস্‌বেন আমার বাড়ী।
চন্ননের ছড়া-ঝাইর দিতাম সকল বাড়ী॥
সূর্য্যাই আইল শিবাই আইল পড়্যা গেল সাড়া।
সায়বানা (১) টানাইয়া তারা রৈল কদমতলা॥

## সূর্য্যের বিবাহেচ্ছা।

ওপার তুইটী বাওনের কন্যা মেল্যা দিছে সাড়ি।
তাহা দেখ্যা সূর্য্যাই ঠাকুর ফেরেন বাড়ী বাড়ী॥
ওগো সূর্য্যাইর মা।
তোমার সূর্য্যাই ডাঙ্গর (২) হৈছে বিয়া করাও না॥

ওপার তুইটী বাওনের কন্যা মেল্যা দিছে কেশ।
তাহা দেখ্যা সূর্য্যাই ঠাকুর ফেরেন নানা দেশ॥
ওগো সূর্য্যাইর মা।
তোমার সূর্য্যাই ডাঙ্গর হৈছে বিয়া করাও না॥

ওপার তুইটী বাওনের কন্যা মল খাড়ুয়া (৩) পায়।
তাহা দেখ্যা সূর্য্যাই ঠাকুর বিয়া করতে চায়॥
ওগো সূর্য্যাইর মা।
তোমার সূর্য্যাই ডাঙ্গর হৈছে বিয়া করাও না॥

## ঘটকের আগমন।

ঘটক চলিল ও চলিলরে ঘটক-চূড়ামণি॥ ধ্রু॥

কোথা থিকা (১) আইছরে ঘটক কি নাম তোমার।
স্বর্গে থিকা আইছিরে আমি মঞ্চে (২) দিয়া পাও॥
সূর্য্যাইরও যে বিয়া রে হইবে রাঙ্গা শুক্কুরবার (৩)॥
কি দেখিলা কি ওরে শোন্‌লা ঘটক রে মশায়।
হাত দেখ্‌লাম পাও দেখ্‌লাম দেখ্‌লাম দীঘল চুল।
প্রদীপের রোস্‌নাইতে দেখ্‌লাম বধূর চন্দ্রমুখ॥

---

(১) সামিয়ানা। (২) ডাগর = বয়স্ক।
(৩) পায়ের এক প্রকার বক্রাকৃতি অলঙ্কার।
(৪) হইতে। (৫) মর্ত্ত্যে। (৬) শুক্রবার।

## সূর্য্য ও গৌরীর বিবাহ-সজ্জা ক্রয়।

সুন্দর বাণিয়ার ছাওয়াল নগর দিয়া যায়।
সূর্য্যাই-গৌরার বিয়ার চন্নন কেনে গৌরার মায়॥
সুন্দর মালিয়ার ছাওয়াল নগর দিয়া যায়।
সূর্য্যাই-গৌরার বিয়ার মুকুট কেনে গৌরার মায়॥
সুন্দর তাঁতিয়ার ছাওয়াল নগর দিয়া যায়।
সূর্য্যাই-গৌরার বিয়ার কাপড় কেনে গৌরার মায়॥

গৌরাইর বিয়া তোরা দেখ্যা যা বেড়িয়া ঘুরিয়া॥ ধ্রু॥

আসিতে শিখাইল মায়।
গৌরাই প্রণাম কর্‌বা জামাইর পায়॥

## সূর্য্যের বিবাহ।

আম ফলে থোকা থোকা, তিতৈল (১) ফলে বেঁকা বেকা (২)।
ছাওয়াল সূর্য্যাই বিয়া করেন মা'র ঝোলা টাকা টাকা॥
খাডো খাডো নাইরকোল গাছটী পির (৩) ছাইয়া ফলে।
ছাওয়াল সূর্য্যাই বিয়া করেন ঘৃতের প্রদীপ জলে॥
খাডো খাডো কলা গাছটী বাইয়া পড়ে মৌ।
ছাওয়াল সূর্য্যাই বিয়া করেন বড় সুন্দর বৌ॥
সখী চল্‌ গিয়া মোরা দেখি।
ছাওয়াল সূর্য্যাই বিয়া করেন নামে চন্দ্রমুখী॥
ছাওয়াল সূর্য্যাইর ঘরের ছাঁইচে (৪) রামকলার পাত।
তাহাতে রাঁধিয়া দিমু দারা-কুটার (৫) ভাত॥
সখী চল্‌ গিয়া মোরা দেখি।
ছাওয়াল সূর্য্যাই বিয়া করেন নামে চন্দ্রমুখী॥

## সূর্য্যের শ্বশুর-বাড়ী যাত্রার উদ্যোগ ও শ্বশুর-গৃহে আচরণ সম্বন্ধে তাহার প্রতি উপদেশ।

আনন্দের আর সীমা নাইগো আনন্দ॥ ধ্রু॥

সূর্য্যাই যাবেন শ্বশুর-বাড়ী সঙ্গে যাইবেন কে।
সঙ্গে যাইবে সূর্য্যাইর বাপে সাজ্‌তে লাগ্‌যে (৬) সে॥

(১) তেঁতুল। (২) বাঁকা=বক্র। (৩) খাডো=খাট=ক্ষুদ্র। নাইরকোল=নারিকেল। পির=কান্দী। (৪) ছাঁচনাতলায়। (৫) 'দারা-কুটার ভাত' খাওয়া বিবাহ-সময়ের একটী স্ত্রী-আচার। তিনখানা দারা অর্থাৎ কাঠের উপর হাঁড়ি রাখিয়া কূটা অর্থাৎ খড় দ্বারা এই অন্ন ঘৃতপক্ব করিতে হয় বলিয়া ইহার এইরূপ নামকরণ হইয়াছে। (৬) লাগিয়াছে=আরম্ভ করিয়াছে।

মামায় ভাইগ্‌নায় হাল বায় বামে ঠেল্যা যাইও। (১)
শালীরা যে পাণ দিবে কাপড়ে মুছ্যা খাইও॥
শাশুড়ী রেঁধেছে দারা ঝালে আর ঝোলে।
শালা-বৌ পশেন (২) দারা সুবর্ণেরি থালে॥

## গৌরীর শ্বশুর-বাড়ী গমন।

আজ যা গৌরী কাঁন্দ্যা-কাট্যা।
কাইল আইস্ গৌরী হাস্যা-রস্যা॥
গৌরীর মায় কাঁদে-কাটে।
হাজার টাকা গাইডে বাঁধে॥ (৩)

ও গৌরী না গিয়া।
পান্তা ভাত খা গিয়া॥
পান্তা ভাত শলা শলা।
পুড়ি মাছ চলা চলা (৪)॥

আম গাছে থাকলো কোকিলা চন্নন গাছে বাসা।
আলো আমার গৌরা নিতেলো কোকিলা মনে কর আশা॥
কোন খান দিয়া আইলরে অতিথ আমি বাইর বাড়ী দিলাম বাসা।
সে না অতিথের মনে গৌরা নেবার আশা॥
আট বার বছরের গৌরী তের নয়রে পড়ে।
ঘুরিয়া ঘুরিয়া বাছা মায়ের অঞ্চল ধরে॥
টাকা নয়রে কড়ি নয়রে কোটরে রাখিব।
পরের লগ্যা হৈছে গৌরা পরেরে সে দিব॥
অর্দ্ধেক গাঙ্গে (৫) ঝড় বৃষ্টি অর্দ্ধেক গাঙ্গে কুয়া।
মধ্য গাঙ্গে বাদ্য বাজে গৌরা লবার লইঞা॥
আড়শী কাঁদে পড়শী কাঁদে কাঁদে রইয়া রইয়া।
গৌরীর জনকে কাঁদে গামছা মুড়ি দিয়া॥
গৌরীর যে ভাই কাঁদে খেলার সাজি লইয়া।
গৌরীর যে মায়ে কাঁদে শানে পাছার (৬) খাইয়া॥

---

(১) হাল বায়=হলকর্ষণ করে। মাতুল ও ভাগিনেয়ের একত্র হল-কর্ষণ বামে দেখিলে যাত্রা শুভ হয়। (২) পরিবেশন করেন।
(৩) গাইডে=গাঁটে। তৎকালে কন্যা-পণ লওয়ার প্রথা ছিল।
(৪) পুড়ি=পুঁটি। চলা=রাঁধিবার কাঠ; এস্থলে (ভাজা পুঁটি মাছ) কাঠের ন্যায় দৃঢ়। (৫) নদীতে। (৬) আছাড়।

মাও ধন বাপ ধন তোমরা নি রাখ্‌বা মোরে।
সভার মধ্যে লইছি টাকা কেমনে রাখ্‌ব তোরে॥
উত্তর আটের (১) রামকলা কাট্যা আন পাত।
তাহাতে খাইবে গৌরী নাইওরেরি (২) ভাত॥
ভাঙ্গা নাও মাদারের বৈঠা চলকে ওঠে পানী।
ধীরে ধীরে বাওরে মাঝি-ভাই মায়ের কাঁদন শুনি॥
ভাঙ্গা নাও মাদারের বৈঠা চলকে ওঠে পানী।
ধীরে ধীরে বাওরে মাঝি ভাই ভাইয়ের কাঁদন শুনি॥
ভাঙ্গা নাও মাদারের বৈঠা চলকে ওঠে পানী।
ধীরে ধীরে বাওরে মাঝি-ভাই বুইনের (৩) কাঁদন শুনি॥

## গৌরীর অভাব-মোচনে সূর্য্যের সঙ্কল্প।

(উত্তর-প্রত্যুত্তর)

তোমার দেশে যামুরে সূর্য্যাই আমি কাপড়ে দুঃখ পামু।
নগরে নগরে আমি তাঁতিয়া বসামু॥
তোমার দেশে যামুরে সূর্য্যাই আমি শঙ্খের দুঃখ পামু।
নগরে নগরে আমি শাঁখারী বসামু॥
তোমার দেশে যামুরে সূর্য্যাই আমি সিন্দুরে দুঃখ পামু।
নগরে নগরে আমি বাণিয়া বসামু॥
তোমার দেশে যামুরে সূর্য্যাই আমি তেলের দুঃখ পামু।
নগরে নগরে আমি তেলিয়া বসামু॥
তোমার দেশে যামুরে সূর্য্যাই আমি চাউলের দুঃখ পামু।
নগরে নগরে আমি হালিয়া (৪) বসামু॥
তোমার দেশে যামুরে সূর্য্যাই আমি মা বলিমু কারে।
আমার যে মা আছে মা বলিবা তারে॥
তোমার দেশে যামুরে সূর্য্যাই আমি বাপ বলিমু কারে।
আমার যে বাপ আছে বাপ বলিবা তারে॥
তোমার দেশে যামুরে সূর্য্যাই আমি ভাই বলিমু কারে।
আমার যে ভাই আছে ভাই বলিবা তারে॥
তোমার দেশে যামুরে সূর্য্যাই আমি বুইন বলিমু কারে।
আমার যে বুইন আছে বুইন বলিবা তারে॥

(২) হাটের। (২) স্ত্রীলোকের কুটুম্বগৃহে যাওয়াকে 'নাইওর' বলে।
(৩) বহিন=ভগিনী। (৪) চাষা=কৃষক।

# মনসা-মঙ্গল।

মনসার ভাসানের কথা যে কত প্রাচীন তাহা নির্ণয় করা দুরূহ। এই কথার আদি-স্থান বঙ্গদেশ কিংবা বিহার তাহা ঠিক জানি না। যদিও আসাম এবং বঙ্গদেশের বহু স্থানে চাঁদ সদাগর এবং মনসা-মঙ্গলের উল্লিখিত অপরাপর ব্যক্তিগণের কর্ম্মক্ষেত্র নির্দ্দিষ্ট হইয়া থাকে, তথাপি প্রাচীন অঙ্গদেশের রাজধানী চম্পাই মনসা-মঙ্গলের চম্পকনগরী কিনা, তাহাও একটি গুরুতর প্রশ্ন। যদি তাহা হয়, তবে বিহারই এই গীতির আদি-স্থান বলিয়া গণ্য হইবে। ভাগলপুর, পাটনা প্রভৃতি উত্তর-পশ্চিমের অনেক স্থানেই বেহুলা ও লক্ষ্মীন্ধরের গান প্রচলিত আছে এবং তদ্দেশীয় বেদে-রমণীগণও বেহুলা ও লক্ষ্মীন্ধরের ছড়া গাইয়া সর্প-ক্রীড়া প্রদর্শন করিয়া থাকে। পাল-রাজাদের গানের ন্যায় মনসা-মঙ্গলের কথাও পশ্চিমোত্তর ভারতবর্ষের অনেক স্থলেই সুপরিচিত। মগধ কিংবা অপর কোন নিকটবর্ত্তী রাজধানী হইতে এই গান হয়ত সমস্ত আর্য্যাবর্ত্তে এক সময়ে প্রচলিত হইয়া পড়িয়াছিল। পাল-রাজাদের সময়েও মগধ আর্য্যাবর্ত্তের কেন্দ্রস্থানীয় ছিল, সুতরাং এই প্রাচীন রাজধানীর আমোদ-উৎসব ও কবি-গাথা যে আর্য্যাবর্ত্তের ভিন্ন ভিন্ন স্থানে অনুকৃত হইবে তাহা অনুমান করা অসঙ্গত নহে। দেখা যায়, মনসা-মঙ্গলের প্রাচীন কবি নারায়ণদেব মগধেই জন্মগ্রহণ করিয়াছিলেন। তাঁহার কাব্যের একখানি প্রাচীন পুথিতে চাঁদ সদাগরের স্ত্রী সোনকাকে "বেহারিয়া রাজার কন্যা" বলিয়া উল্লেখ করা হইয়াছে। এই কাব্যের অপর প্রাচীন কবি বংশীবদন শর্ম্মা সোনকাকে পাটলীনগরের রাজকন্যা বলিয়া উল্লেখ করিয়াছেন; সম্ভবতঃ এই পাটলীনগর পাটলীপুত্রের নামেরই সংক্ষেপ। প্রাচীন মনসা-মঙ্গল কাব্যে দৃষ্ট হয়—বিহার-প্রদেশের "বাছাই" নামক জনৈক রাজা সর্ব্ব-প্রথম মনসাদেবীর ঘট স্থাপন করিয়া পূজা করেন। রাজা "বাছাই" হালুয়া অর্থাৎ হলবাহক জাতীয় ছিলেন। ইঁহার সম্বন্ধে বিস্তৃত বিবরণ বংশীদাস দিয়াছেন। এই মনসা-মঙ্গলের কথা যে হিন্দুপ্রভাবের পূর্ব্ববর্ত্তী তাহাতে কোন সন্দেহই নাই। ইহাতে ব্রাহ্মণ বা কোন উচ্চ বর্ণের চরিত্র একরূপ নাই বলিলেও অত্যুক্তি হয় না। বণিক্ জাতির গৌরব প্রচারই প্রাসঙ্গিক ভাবে এই গীতির অন্যতর বিষয়। আমরা জানি, বৌদ্ধযুগেই বণিক্ জাতি এদেশে ধনে মানে উন্নত ছিলেন। ব্রাহ্মণ্য প্রভাবের পর তাঁহাদের অধঃপতন হইয়াছে। মনসা-মঙ্গল ও পাল-রাজাদের গানে

কতকগুলি বিষয়ের ঐক্য দৃষ্ট হয়; যথা,—(১) ব্রাহ্মণের মধ্যে যাহা কিছু প্রভাব তাহা দৈবজ্ঞ আচার্য্যের; (২) উভয় গীতিতেই "মহাজ্ঞানের" অপূর্ব্ব ক্ষমতার কথা; (৩) হিন্তাল বা হেঁতালের লাঠী যেরূপ চাঁদ সদাগরের হস্তে দেখিতে পাই, সেইরূপ হাড়ি সিদ্ধার হাতেও দেখিয়াছি; (৪) যে 'মন-পবনের নৌকা'র কথা আমরা মাণিক চাঁদের গানে পাইয়াছি, চাঁদ সদাগরের মধুকর ডিঙ্গাও সেই 'মন-পবনে'ই গঠিত। অবশ্য এ কথা স্বীকার্য্য যে, মনসাদেবীর ব্রাহ্মণ-উপাসকগণ পরবর্ত্তী যুগে তাঁহার গীতি অনেকটা পরিমার্জ্জিত ও হিন্দু-ভাবাপন্ন করিয়া তুলিয়াছেন। প্রাচীন মনসা-মঙ্গল কাব্যে দৃষ্ট হয়—মনসাদেবীর নিকট অপরাপর বলির সঙ্গে হংস, কবুতর ও কচ্ছপ বলি পড়িত এবং তাঁহার নৈবেদ্যের মধ্যে অপরাপর সামগ্রীর সঙ্গে হংস-ডিম্বও থাকিত।

মনসাদেবীর বঙ্গীয় স্তোত্রে দেবীর পূর্ণাঙ্গ-বিগ্রহের বর্ণনা এইরূপ:—দেবীর দুই পার্শ্বে জালু ও মালু ভ্রাতৃদ্বয়; তাঁহার বাম পার্শ্বে নেতা ও দক্ষিণে সুগন্ধা। এই ভাবের বর্ণনা কোন হিন্দু-পুরাণে আছে বলিয়া আমরা জানি না। মনসাদেবীর গীতি পূর্ব্বোক্ত নানা কারণে বৌদ্ধযুগেই সূচিত হইয়াছিল বলিয়া আমরা বিশ্বাস করি।

বেহার অঞ্চলেই এই গানের আরম্ভ পরিকল্পিত হইয়াছিল, যদিও বা একথা আমাদের স্বীকার করিতে হয়, তথাপি বঙ্গদেশে, বিশেষতঃ পূর্ব্ববঙ্গে, যে, মনসা-মঙ্গলের পূর্ণ বিকাশ হইয়াছিল, তাহা সর্ব্ববাদি-সম্মত। বিজয় গুপ্ত ১৪৭৮ খৃঃ তাঁহার মনসা-মঙ্গল কাব্য রচনা করেন। তিনি লিখিয়াছেন—কাণা হরিদত্তই বঙ্গীয় মনসা-মঙ্গল-রচকদের অগ্রণী। তিনি আরও লিখিয়াছেন যে, তাঁহার সময়ে কাণা হরিদত্তের গীতি কালক্রমে একরূপ লুপ্ত হইয়া গিয়াছিল। কাণা হরিদত্ত যে বিশেষ প্রসিদ্ধ লেখক ছিলেন, তাহার অন্যতর প্রমাণ এই যে, পরবর্ত্তী কালে পুরুষোত্তম প্রভৃতি কবিগণ তদীয় পদাঙ্ক অনুসরণ করিয়া কাব্য রচনা করিয়াছেন ও ভণিতায় তাহা স্বীকার করিয়া কৃতার্থ হইয়াছেন। ঈদৃশ প্রসিদ্ধ ব্যক্তির কাব্য লুপ্ত হইতে অন্যূন ২৫০।৩০০ শত বৎসর অতিবাহিত হইবার কথা। তাহা হইলে কাণা হরিদত্ত ১২শ শতাব্দীর শেষভাগে তাঁহার কাব্য রচনা করিয়া-ছিলেন বলিয়া আমরা অনুমান করিতে পারি। কাণা হরিদত্তের পরে নারায়ণ দেব অনুমান ১২৪৬ খৃঃ তাঁহার মনসা-মঙ্গল রচনা করেন। ময়মন-সিংহের বুঢ় গ্রামে নারায়ণ দেবের বংশধরগণ বাস করিতেছেন। তাঁহারা নারায়ণ দেব হইতে অধস্তন বিংশ পর্য্যায়ে অবস্থিত। সম্ভবতঃ নারায়ণ দেবের পরে ১৫৭৫ খৃঃ শাণ্ডিল্য গোত্রীয় বন্দ্যঘটী গাঁই চক্রপাণির অধস্তন

পঞ্চম পুরুষ যাদবানন্দের পুত্র দ্বিজ বংশীবদন তাঁহার মনসা-মঙ্গল রচনা করেন। ইনি বিজয় গুপ্তের সামসময়িক।

নানা বিভিন্ন দেশের লেখকগণ যখন মনসা-মঙ্গল রচনা করিয়াছেন, তখন এ কথায় আমাদের আশ্চর্য্যান্বিত হইবার কিছুই নাই যে, কবিরা তাঁহাদের স্বীয় দেশেই মনসা-মঙ্গলের ক্ষেত্র পরিকল্পনা করিয়া গীতি-বর্ণন-প্রসঙ্গে সেই সেই স্থানের ভৌগোলিক বৃত্তান্ত আখ্যায়িকার সঙ্গে জুড়িয়া দিয়াছেন। পূর্ব্ববর্ত্তী নারায়ণ দেব, বংশীবদন ও বিজয় গুপ্ত প্রভৃতি কবিগণ যেখানে বেহুলার মান্দাস-যাত্রা উপলক্ষে পদ্মানদীর বর্ণনা করিয়াছেন, রাঢ়ের কেতকাদাস, ক্ষেমানন্দ প্রভৃতি কবিগণ সেই স্থলে গাঙ্গুড় নদীকে আশ্রয় করিয়াছেন। পৌরাণিক স্থানসমূহের ভৌগোলিক সংস্থান সম্বন্ধে হিন্দু-লেখকগণ চিরকালই এইরূপ বৃত্তি অবলম্বন করিয়া আসিয়াছেন। যাবাদ্বীপে এখনও কুরুক্ষেত্র, অযোধ্যা প্রভৃতি স্থান আছে; বলীদ্বীপের হিন্দুগণের দৃঢ় বিশ্বাস উক্ত স্থানগুলিই পৌরাণিক আখ্যায়িকাসমূহের প্রকৃত ক্ষেত্র। উড়িষ্যায় ময়ুরভঞ্জের যে অযোধ্যাপুরী আছে, তাহাই রামের জন্মভূমি বলিয়া সেই স্থানের লোকেরা এক সময়ে বিশ্বাস করিতেন। এতৎসম্বন্ধে অপরাপর বিষয় (৩য় সংস্করণ) বঙ্গভাষা ও সাহিত্যের ১৯৬ পৃষ্ঠায় দেখুন।

## মনসা-মঙ্গল—খৃষ্টীয় ১২শ শতাব্দী—কাণা হরিদত্ত।

(ইঁহার বিবরণ ৩য় সংস্করণ বঙ্গভাষা ও সাহিত্যের ১৮৮ পৃষ্ঠায় দ্রষ্টব্য।)

### পদ্মার সর্প-সজ্জা।

দুই হাতের শঙ্খ হইল গরল শঙ্খিনী।
কেশের জাত কৈল এ কাল নাগিনী॥
সুতলিয়া নাগে কৈল গলার সুতলি।
দেবী বিচিত্র নাগে কৈল হৃদয়ে কাঁচুলী॥
সিতলিয়া নাগে কৈল সীতার সিন্দুর।
কাজলিয়া কৈল্ল দেবীর কাজল প্রচুর॥
পদ্মনাগে কৈল দেবীর সুন্দর কিঙ্কিণী।
বেতনাগ দিয়া কৈল কাকালি কাঁচুলী॥
কনক-নাগে কৈলা কর্ণের চাকি বলি।
বিঘাতিয়া নাগে দেবীর পায়ের পাশুলি॥

হেমন্ত বসন্ত নাগে পৃষ্ঠের থোপনা।
সর্ব্বাঙ্গে নিকলে যার অগ্নি কণা কণা॥
অমৃত নয়ান এড়ি বিষ-নয়ানে চায়।
চন্দ্র সূর্য্য দুই তারা আড়ে লুকায়॥

কাণা হরিদত্তের পদ ভাঙ্গিয়া পুরুষোত্তমনামক কবি এই পদ রচনা করিয়াছেন॥ *

## চাঁদ সদাগরের খেদ।

ক্ষীরোদ-জলে চাঁদ লখাইরে ভাসাইয়া
বিস্তর করিছে বিষাদ।
পুত্র পুত্রবধূ জলেতে ভাসাইয়া
কি আর জীবনে সাধ॥
বাণিজ্য করিয়া পাইলাম হীরামণ মাণিক্য
সম্পূর্ণ চৌদ্দখানি ভরা।
মনসা পরিবাদে সকলি হারাইলাম
আপনে আসিলাম একা॥
আমার গেল ধন জন বাড়ীর ভাজন
পুত্র গেল ইন্দ্রের সমানা।
ঘোড়ার পাইক শালে ঘোড়া না রহিল
হস্তীশূন্য পিলখানা॥
প্রাণের লখিন্দর ভুড়ার উপর
ভাসিয়া যায় কতদূর।
পাথরের স্তম্ভ আনি তাহাতে কপাল হানি
খেদ করিল প্রচুর॥
সাতটী পুত্র হৈল একটী না রহিল
কেবল পদ্মার বাদে।
লখাইরে ভাসাইয়া শিরোপরে হাত দিয়া
ঘন ঘন সাধু কান্দে॥
ছয় পুত্র হারাইলাম তোমা ধন পাইলাম
কেবল পদ্মার বরে।

* এই পদ বরিশালে মুদ্রিত বিজয় গুপ্তের পদ্মাপুরাণেই আছে, অথচ সেই পুস্তকের ভূমিকায় উল্লিখিত হয় নাই।

হরি হরি কেন হইলা নিদারুণ
কি লয়ে থাকিব ঘরে ॥
কাণা হরিদত্ত হরির কিঙ্কর
মনসা হউক সহায়।
তার অনুবন্ধ লাচারির ছন্দ
শ্রীপুরুষোত্তমে গায় ॥

## মনসা-মঙ্গল—নারায়ণ দেব—১৩শ শতাব্দী।

(ত্রিপুরা জেলার ২২৫ বৎসরের প্রাচীন পুথি হইতে সংগৃহীত।)

নারায়ণ দেবের পিতামহের নাম নরহরি, পিতার নাম নরসিংহ। ইঁহাদের আদি-বাসস্থান মগধ ছিল। ইঁহারা মধুকুল্যাগোত্র এবং গুণাকর গাঁই। নারায়ণ দেবের মাতার নাম রুক্মিণী বা রত্নাবতী, মাতামহের নাম প্রভাকর। নারায়ণ দেবের কনিষ্ঠ ভ্রাতার নাম বল্লভ; ইনি নারায়ণ দেব অপেক্ষা বয়সে চৌদ্দ বৎসরের ছোট। নারায়ণ দেব কিছুতেই বিদ্যাচর্চ্চা করিতে না পারিয়া প্রাণত্যাগ-সংকল্পে এক সরোবরের নিকট গমন করিয়াছিলেন, এই সময়ে মনসাদেবীর কৃপায় তাঁহার সরস্বতীর অনুগ্রহ লাভ হইল। নারায়ণ দেব বলিয়া যাইতে লাগিলেন ও বল্লভ লিখিতে লাগিলেন, এই ভাবে তাঁহার সুপ্রসিদ্ধ মনসার ভাসান রচিত হয়। বিশেষ বিবরণ (তৃতীয় সংস্করণ) বঙ্গভাষা ও সাহিত্যের ১৯৩ পৃষ্ঠায় ও ভূমিকার "থ" পৃষ্ঠায় দ্রষ্টব্য। অপরাপর বিবরণ ১৭৩০ শকাব্দে পরগণা ভাতিয়া গোপালপুর, চোওডালা গ্রাম নিবাসী শ্রীগৌরীকান্ত দাস লিখিত নকল হইতে শ্রীযুক্ত তারকেশ্বর ভট্টাচার্য্য সংগ্রহ করিয়াছেন। নারায়ণ দেবকে বন্দনা করিয়া রাঢ়ের কেতকাদাস, ক্ষেমানন্দ প্রভৃতি কবি তাঁহাদের মনসা-মঙ্গলের রচনা আরম্ভ করিয়াছেন (১)। সেই প্রাচীন যুগেও ময়মনসিংহবাসী কবির খ্যাতি কতদূর বিস্তৃত হইয়া পড়িয়াছিল, ইহা দ্বারা তাহা অনুমিত হয়।

### দংশনের পূর্ব্বে কালিনাগের লখীন্দরকে দর্শন।

চন্দন তিলক লখাই ললাটের মাঝে।
যে হেন হেমের গিরি তরু লতা সাজে ॥

---

(১) হাইকোর্টের উকিল শ্রীযুক্ত দ্বারকানাথ চক্রবর্ত্তী ও রামনাথ রায় মহোদয়দ্বয় সম্পাদিত দ্বিজ বংশীর মনসা-মঙ্গলের ভূমিকা দ্রষ্টব্য।

ভুবন মোহন বিপুলা লথাইর কাছে।
চাচর জিনিয়া শোভে দিব্য মাথার কেশে॥
স্বামী উরে করি নারী শুইআছে আশে।
আজি রাড়ী হৈব বেউলা শ্বশুরের দোষে॥
সকল শরীর ঘুনি চাহে ঠাঁই ঠাঁই।
তিল প্রমাণ দোষ লথাইর অঙ্গে নাই॥
নারায়ণ দেবে কহে মনসা চরণে।
কেমতে ধরাইব কাল মাএর পরাণে॥

## দংশনান্তর লখীন্দরের পরিতাপ।

চমকিয়া উঠে লথাই শয্যার উপর।
বিপুলা বিপুলা (১) করি ডাকে লক্ষীন্ধর॥
উঠ উঠ বিপুলা যে কত নিদ্রা যায়।
কাল নাগে আমা থাইল চক্ষু ভরি চায়॥
না হৈল মাস পক্ষ দিন দুই চারি।
কাল রাত্রি পদ্মাবতী তোরে কৈল রাঁড়ী॥
নারীকুলে জন্মি তুই কি ফল করিলি।
প্রভু লৈয়া এক রাত্রি সুখে না বঞ্চিলি॥
আহ্মার মরণে তুই না জীবে পরাণে।
তুমি হেন অভাগিনী নাহি ত্রিভুবনে॥
যত কর্ম্ম অধর্ম্ম করিলি গুরুতরে।
সেই দোষে তোমা ছাড়ি যায় লক্ষীন্ধরে॥
উঠ উঠ বিপুলা যে কত নিদ্রা যাও।
পাপিষ্ঠ বিষের জ্বালে মুখে না আইসে রাও॥
মায় সোণাই (২) না জীব আমার মৃত্যু শুনি।
যোগী হইয়া বাহের হৈব মনের আগুনি॥
আমার মরণে হৈব মাএর মরণ।
অঙ্গ কষ্ট করি মাএ তেজিব জীবন॥
আহ্মা শোকে জননীএ তেজিব অন্ন পানী।
আহ্মার মরণে মায় হৈব পক্ষিণী॥
আহ্মার মরণে মায় সিন্ধু দিব ঝাপ।
আহ্মার বিয়োগে মাও হৈব বহু তাপ॥

(১) বিপুলা = বেহুলা (২) মাতা সোনকা

আঙ্কা শোকানলে মায় শরীর পুড়িয়া।
খ্যাতি রাখিবেক মায় সংসারে যুড়িয়া॥
ছয় পুত্র পাসরিল আমা রূপ দেখি।
এহি শোকে মায় মোর গলায় দিব রেখি॥
কবি নারায়ণে কহে সরস পাঁচালী।
লখাইর করুণা শুন এক লাচাড়ি॥

এই মত বিপুলারে বোলাইল অনেক।
মন কথা কহি লখাই রহিল ক্ষণেক॥
দারুণ বিষের জ্বালে রহি বারে বার।
পুনরপি বিপুলারে লাগে কহিবার॥
উঠ উঠ প্রাণ প্রিয়া মোর দুঃখ চাও।
বিষে প্রাণ যায় মোর কিবা নিদ্রা যাও॥
উঠ উঠ প্রিয়া তোর দেখি চাঁদ মুখ।
মরণ সফল মোর খণ্ডিবেক দুঃখ॥
কান্দে কান্দে লক্ষীন্দর বিপুলার মুখ চাহিয়া।
থাকিতে না দেখ আমা না পাইবা কান্দিয়া॥
এহি সে আমার মনে মনে রৈল বড় তাপ।
না জানি জন্মান্তরে কৈলুম কোন্ পাপ॥
এহি মতে লক্ষীন্দরে বলিল বচন।
কাল-ঘুমে (১) বিপুলার নাহিক চেতন॥
কালিন্দর (২) হৈছে অঙ্গ খাইছে কাল নাগে
অঙ্গে হাত দিয়া তাকে চেতাইতে (৩) লাগে॥
কবি নারায়ণে কহে সরস পাঁচালী।
পয়ার এড়িয়া শুন এক লাচাড়ি॥

## বেহুলার নিদ্রা হইতে জাগরণ।

নিদ্রা হৈতে বিপুলাএ চৈতন্য পাইয়া।
উঠিয়া বিপুলা রৈল ত্রাসিত হইয়া॥
আজি কেনে প্রাণ মোর করে ধড় ফড়।
প্রদীপ নিবাইল কিসে প্রভু নাহি ভাল॥

(১) কাল-ঘুম=যে ঘুম সহজে ত্যাগ হয় না; এখানে মনসা-কৃত মায়া-নিদ্রা। (২) কৃষ্ণবর্ণ। (৩) চৈতন্য উৎপাদন করিতে।

নেত (১) ছিড়িয়া বিপুলা জ্বালাইল বাতি।
ঘর বিচারিয়া (২) বিপুলা দেখিলেক মুরতি॥
নেহালিয়া বিপুলা চাহে লখীন্ধর।
কান্দে রে সুন্দরী বিপুলা বলি প্রাণেশ্বর॥
কোকিলের ধ্বনি যেন বিপুলা-ক্রন্দন।
শুনিতে উপজে দুঃখ শুনে যেই জন॥
কোন্ দোষে প্রভু মোরে হৈলা অদর্শন। বেহুলার বিলাপ।
তুমি বিনে আমার জীবন অকারণ॥
কোপে নিদ্রা যায় প্রভু কোন্ দোষ দিয়া।
বারেক উত্তর দেয় অভাগী চাহিয়া॥
জিজ্ঞাসিতে উত্তর না পাইলা যে কারণ।
সে কারণে নিদ্রা যায় হইয়া ক্রোধ-মন॥
হাসি হাসি দেয় মোরে অঙ্গে আলিঙ্গন।
তবে সে যুড়াএ প্রভু অভাগীর প্রাণ॥
বিশুদ্ধ কাঞ্চন যেন শরীরের জ্যোতিঃ।
অকালেত রাড়ী হৈলুম শুন প্রাণপতি॥
তোমারে দেখিয়া প্রভু ইরূপ যৌবন।
বিবাহ দেখিতে আইলেন যত দেবগণ॥
দশদিগ প্রকাশিত তোমার রূপ তেজে।
গন্ধর্ব্ব বিদ্যাধর পলাইল তা দেখিয়া লাজে॥
অমৃত সমান প্রভু রে তোমার মুখের বাণী।
পুনরপি না শুনিলুম মুই অভাগিনী॥
হাতের শঙ্খ ভাঙ্গিমু কঙ্কণ করিমু চূর।
মুছিয়া ফেলিমু আমি সীথিঁর সিন্দুর॥
এহেন সুন্দর রূপ প্রভু রে প্রকাশিত রজনী।
চন্দ্র সূর্য্য জিনিয়া রূপ প্রভু হরিল নাগিনী॥
চাঁপার কলিকা সম প্রভু রে তোমার কোমল অঙ্গুলি।
তুমি আমার প্রভু রে অভাগী বেহুলা ডাকে চাহ চক্ষু মেলি
উঠ উঠ প্রভু তুমি না দেয় কেনে উত্তর।
অভাগীরে দৃষ্টি কর সুন্দর কমল॥
আমার হস্তে অন্ন খাইতে আছিল মন।
লজ্জার কারণে প্রভু না কৈলাম রন্ধন॥

(১) বস্ত্র। (২) খুঁজিয়া।

সেই সে কারণে দুঃখ রহিলেক মোর।
তে কারণে ক্রোধে প্রভু না দেয় উত্তর॥
যদি ক্রোধ থাকে প্রভু দেয় তবে ফল।
ক্রোধ ভাঙ্গি তোহ্মার মন জুড়াউক সকল॥
মহা ক্রোধে নিদ্রা যায় কোন্ দোষ পাইয়া।
বারেক উত্তর দেয় অভাগিনী চাইয়া॥
মুখে মুখ দিয়া বিপুলা মহাশোকে কান্দে।
অন্ধকার কৈল যেন পূর্ণিমার চাঁদে॥
আহা প্রভু করি কান্দে বিপুলা সুন্দরী।
নিদ্রা অচেতন সব দ্বারী প্রহরী॥
কবি নারায়ণে কহে সরস পাঁচালী।
বিপুলার বিলাপ শুন এক লাচাড়ি॥

শুন প্রভু বণিক্য কুমার।
সকল মোহিত রূপ দেখিএ তোমার॥
শচী রতি দ্রৌপদী যে রম্ভা রুক্মিণী।
তোমা আমা রূপ দেখি বোলে ধনি ধনি (১)॥
সুরাসুর গন্ধর্ব্ব মনুষ্য সর্ব্বজনা।
তোমা রূপ দেখি তারা পাসরে আপনা॥
এ হেন যৌবন ব্যর্থ হইল তোমার।
রাহু গ্রাসিল যেন চান্দ পূর্ণিমার॥
অকাল মরণ বিধি লিখিল কপালে।
কান্দএ বিপুলা দেবী লখাই লইয়া কোলে॥
নারায়ণ দাসে কহে মনসার চরণ।
লখাইর মরণ হৈল কাল-রাত্রি (২) দিন॥
এহি শোকাকুলে বিপুলা তেজিব জীবন।
বিলাপ করিয়া বিপুলা করএ ক্রন্দন॥
আহা প্রভু নখীন্দর প্রাণ সম-সর (৩)।
তোমারে পাইয়া হৈলুম আনন্দ বিস্তর॥
তুমি প্রভু বিনে মুঞি জীব কি কারণ।
তোমা লইয়া ভাসিমু যে এ তিন ভুবন॥

(১) ধন্য ধন্য। (২) বিবাহ-রাত্রি হইতে তৃতীয় রাত্রিকে কাল-রাত্রি বলে। (৩) সমতুল্য।

তবে যদি জীয়াইতে না পারি তোমারে।
তবে মুঞি প্রবেশিমু তোমার চিতানলে ॥
তোমার সহিতে যাইমু দেবের ভবন।
জন্মে জন্মে তোমার আমার একই জীবন ॥
কোন্ জন্মে কোন্ পাপ করিল না জানি।
সেই দোষে আমারে ছাড়য়ে না জানি ॥
কান্দে কান্দে বিপুলা মুখেত মুখ দিয়া।
অভাগী চৈতন্য পাইলুম কাল-ঘুম গিয়া ॥
জাগিতে নারিলুম প্রভু তোমাক লইয়া।
তেকারণে ক্রোধ হৈল প্রভু তোমা দিয়া ॥
সজাগ ঘরেতে প্রভু নাহি হয় আপদ।
কারে দিয়া যায় প্রভু এতেক সম্পদ ॥
নারী কুলে উৎপত্তি হইলুম ছারখার।
কাল-রাত্রি দিনে হৈল প্রভুর সংহার ॥
জাগ জাগ করি ডাকে কুমারী প্রহরী।
সত্বরে জানায় মোর শ্বশুর শ্বাশুড়ী ॥
কবি নারায়ণে কহে মনসার পাএ।
ভজিলে হইব সিদ্ধি যেই বর চাএ ॥

কোলেত করিয়া বিপুলা কান্দে উচ্চ স্বরে।
বিপুলার ক্রন্দন শুনি বৃক্ষের পাত ঝরে ॥
পাষাণ বিদরে আর বিদরে মেদিনী।
সর্ব্বদাএ ঝরে তবে দুই নয়নে পানী ॥
বৃক্ষের পাতা খসি পড়ে পাষাণ বিদরে।
বিলাপএ বিপুলা লখাইরে লইয়া ডরে (১) ॥
স্বামী ব্রহ্মা স্বামী বিষ্ণু স্বামী ঈশ্বর।
স্বামী সে সকল কর্ত্তা স্বামী মহেশ্বর ॥
স্বামী সে দেবতা মোর স্বামী সে সকল।
স্বামী বিনে নারীর যে জীবন বিফল ॥
স্বামী স্বর্গ স্বামী সত্য পরলোকে গতি।
স্বামী তুষ্ট হৈলে হয় দেবের পীরিতি ॥
স্বামী বিদ্যমানে জান মরে যার নারী।
স্বর্গপুরে যায় সেই হইয়া বিদ্যাধরী ॥

(১) ভয়ে।

স্বামী সঙ্গে যেই নারী অগ্নিতে প্রবেশে।
সেই সব নারী জান যায় স্বর্গবাসে॥

সোণকার আগমন।

এথাতে কান্দএ বিপুলা প্রভু প্রভু করি।
পুরীত (১) থাকিয়া শুনে সোণকা সুন্দরী॥
ক্রন্দন শুনিয়া তথা সোণাই দিল লড় (২)।
চুল না বান্ধে সোণাই না পিন্ধে কাপড়॥
লড় দিয়া গেল সোণাই মাজুষ নিকট।
লখাই মরণ শুনি হইল সঙ্কট॥
লখীন্ধর লখীন্ধর ঘন ঘন ডাকে।
ত্রস্ত হইয়া সোণকা জিজ্ঞাসে বিপুলাকে॥

সোণকার খেদ।

তোমার মরণ পুত্র অন্ধ হৈলুম পুরী।
সর্ব্ব শূন্য হৈল মোর চম্পক নগরী॥
অন্ধ দুই সর্ব্ব কার্য্য দুই চক্ষু থাকিতে।
এ হেন সুন্দর বধূ রাখিব কি মতে॥
সর্ব্ব গুণ বধূর তিলেক দোষ নাই।
যে বলিমু বধূর দোষে মৈলেক লখাই॥ (৩)
উচ্চ শ্রবণ (৪) নহে গৃধিনীর জ্যোতিঃ (৫)।
চিরল দশন নহে মুকুতার পাঁতি॥
হিয়া যে অশোভা নহে উচ্চ নহে পৃষ্ঠে।
বিধবা লক্ষণ নাহি বধূর ললাটে॥
সুমতি সুশীল বধূ মাজা শঙ্খ জিনি।
বচন মধুর যেন কোকিলের ধ্বনি॥
হংস গমন নহে খড়ম-চরণ (৬)।
বধূর দোষে নহে মোর পুত্রের মরণ॥
মুখে মুখ দিয়া কান্দে সোণকা সুন্দরী।
বিষাদ করিয়া কান্দে উচ্চ স্বর করি॥
কবি নারায়ণে কহে মনসার দাস।
সোণকা ক্রন্দন করে অশেষ বিশেষ॥

---

(১) পুরীতে। (২) সনকা দৌড় দিল।
(৩) যাহাতে বলিতে পারিতাম যে বধূর দোষে লক্ষ্মীন্ধরের মৃত্যু হইল। (৪) খাড়া কাণ অশুভ লক্ষণ।
(৫) বেহুলার কর্ণ গৃধিণীর কর্ণের প্রভা ধারণ করে।
(৬) যাহার পদতল উচ্চ থাকে, হাটিতে পদ শব্দ শুনা যায়, তাহাকে 'খড়ম-পাইয়া' বলে;—ইহা অশুভ চিহ্ন।

## ভেলায় ভাসমানা বেহুলাকে তাঁহার ভ্রাতৃগণের গৃহে ফিরাইয়া লইবার বিফল প্রযত্ন।

নারায়ণ শুনি বোলে বিপুলার বচন।
কি কারণে কহ বৈন (১) অশক্য কথন॥
অসম সাহস করি কিসের কারণ।
দেবতা মনুষ্য কথা (২) হৈছে দরশন॥ (৩)
আজ্ঞা কর বৈন মোরে মড়া পুড়িবার।
একেশ্বর দেবপুরে নারে যাইবার॥
অগুরু চন্দন কাষ্ঠ লখাইরে পুড়িমু।
লখাইর প্রেত কর্ম্ম এথাতে করাইমু॥
নেউঠি (৪) চল বৈন আমার পুরেতে।
কেমতে এড়িয়া যাইব জলের উপরে॥
বৃদ্ধ কালে তোমার শোকে মাএ প্রাণ দিব (৫)।
দেখি তোমারে কোন্ মতে এড়ি যাইব॥
এক লখাইরে মাত্র দিবারে নারিব। (৬)
আর যত সব আমি দিবারে পারিব॥

মৎস্য মাংস বিনে বৈন যত উপহার।
সব দ্রব্য দিব আমি তুমি খাইবার॥
শঙ্খ সিন্দূর মাত্র না পারিব আমি।
নানা অলঙ্কার বস্ত্র দিতে পারি আমি॥
মাএ জিজ্ঞাসিলে আমি কি দিব উত্তর।
বিপুলা এড়িয়া আইল জলের উপর॥
বিপুলা রাখিতে সাধু করএ যতন।
বিপুলাএ বোলে তবে প্রবোধ বচন॥
জীয়াইতে আনিছি প্রভু যাইমু পুড়িয়া।
কোন্ লাজে জীমু (৭) মুঞি প্রভুক এড়িয়া॥

---

(১) ভগিনী। (২) কোথা।

(৩) কে কবে শুনিয়াছে যে মনুষ্য দেবতার সাক্ষাৎ পাইয়াছে। অর্থাৎ, বেহুলা স্বর্গে যাইয়া দেবতাদের নিকট স্বামীর প্রাণ প্রার্থনা করিবেন, ইহা নিতান্ত অসম্ভব।

(৪) ফিরিয়া। (৫) দিবেন।

(৬) একমাত্র লখাইকে দিতে পারিব না। (৭) জীবনধারণ করিব।

অসতী নাম হৈব লোকেত প্রচার।
কি কারণে জীমু মুঞি রাখিয়া খাখার (১) ॥
গোত্র জ্ঞাতি যত আছে চম্পক নগর।
ওয়ারা (২) জিজ্ঞাসিলে আমি কি দিব উত্তর।
আমার জীয়ন ভাই মরণ সমান।
পুনরপি এহি বাক্য না বলিহ আন ॥
বিপুলা শুনি হেন নিঠুর বচন।
করুণা ভাবিয়া সাধু করএ ক্রন্দন ॥
কান্দে নারায়ণ সাধু বিপুলার দিগে চাহিয়া।
প্রাণ না সহে তোহ্মা যাইতে এড়িয়া ॥
অবুদ্ধিয়া সদাগর বুদ্ধি নাহি চিতে।
জীয়ন্তা ভাসাইয়া দিল মরার সহিতে ॥
অসম সাহস বৈন কৈলা কি কারণ।
দিব্যপুরে যাইবা হেন অশক্য কথন ॥
বিষম সাগর ঢেউ তোলে পাড় করে।
জলেতে পড়িলে খাইব মৎস্য আর মকরে ॥
কি কথা কহিমু গিয়া উজানী নগর।
মায় জিজ্ঞাসিলে মুঞি কি দিমু উত্তর ॥
বিপুলা রাখিতে সাধু করএ যতন।
নারায়ণ দেবে কহে মনসা-চরণ ॥

রাখিতে যে নারি করি বিস্তর বিনতি।
সাহসে জীয়াইমু প্রাণ এহি মোর পতি ॥

* * * * *

ক্ষমা দিয়া নারায়ণ যায় বিদায় করি ॥
বিপুলাক বোলে ভাই কোন চিন্তা নাই।
পুনরপি আসিবাম (৩) প্রভুক জীয়াই ॥
ভাইক বিদায় করি বিপুলা সুন্দরী।
ছাড়াইয়া যায় বিপুলা চিত্ত স্থির করি ॥
নক্ষত্র সঞ্চার যেন ভুরার চলন।
সমুখে ব্যাঘ্রর বাঁকে দিল দরশন ॥

(১) কলঙ্ক। (২)
(৩) আসিব

বিজয় গুপ্তের নিবাস পূর্ববঙ্গের বরিশাল জেলার অন্তর্গত ফুলশ্রী গ্রাম। ১৪৯৪ খৃষ্টাব্দে সম্রাট হুসেন সাহের সময় ইঁহার মনসা-মঙ্গল কাব্য শেষ হয়। সম্ভবতঃ ১৪৭৮ খৃষ্টাব্দে ইঁহার জন্ম। বিশেষ বিবরণ বঙ্গভাষা ও সাহিত্যের ১৮৯-১৯৩ পৃষ্ঠায় দ্রষ্টব্য।

## খেয়া-নৌকার কর্ত্রী ডোমিনী কর্ত্তৃক চণ্ডীকে শিবের সন্ধান দান।

ডোমনী বলে সখী তোমার স্বামী নহে দেখি
জানিয়া জিজ্ঞাস কি কারণে।
লাখে লাখে লোক যায় পার হৈয়া খেয়া-নায়
হুড়াহুড়ি কেবা কারে চিনে॥
সরযূর ঘাট যুড়ি খেয়া দিতে আইলাম বুড়ী
আজু বড় দেখিলাম কৌতুক।
এক বুড়া হইল পার তিনটী নয়ন তাঁর
দেখিতে সুন্দর পঞ্চমুখ॥
কপালে চাঁদের ফোঁটা আকাশে পরশে জটা
বাম কান্ধে লোহার ত্রিশূল।
বলদে চড়িয়া যায় শিঙ্গা ডম্বুর বাঁয়
দুই কর্ণে ধুতুরার ফুল॥
গলায় হাড়ের মালা পিন্ধন বাঘের ছালা
সকল শরীর ভস্মময়।
হৃদয়ে ফোঁপায় ফণী তার শিরে জ্বলে মণি
তাহারে দেখিতে করে ভয়॥
তপস্বীর বেশে চলে নয়নে অনল জ্বলে
[illegible]
দন্ত ভ্রুকুটি করে নবগুণ (১) তুলিয়া ধরে
পার হৈয়া না দেয় খেয়ার কড়ি॥
ডোম-নারী যত কয় চণ্ডিকার মনে লয়
মনে ভাবে ঐ মোর স্বামী।
বলে সখি ভাল কহ আজু তুমি ঘরে রহ
নাও লয়্যা খেয়া দিব আমি॥
চণ্ডীরে রাখিয়া নায় ডোম-নারী ঘরে যায়
স্নানের কারণে বিজয় গুপ্ত গায়॥

(১) নবগুণ = নগুণ = উপবীত।

## শিবের নৃত্য।

নাচেরে ভোলানাথ আপনে বিভোর।
জগতমোহন শিবের দাস।
সঙ্গে নাচে শিবের ভূত পিশাচ॥
রঙ্গে নেহালিল (১) গৌরীর মুখ।
নাচে গঙ্গাধর মনের কৌতুক॥
হাসিতে খেলিতে চলিতে রঙ্গ।
নন্দী মহাকাল বাজায় মৃদঙ্গ॥
শিবাই নাচেরে মুখেতে গীত গাহে।
হাততালি দিয়া কিঙ্করে গীত গাহে॥
বিকট দশনে ভ্রুকুটি ভাল সাজে।
ডুমু ডুমু বলিয়া ডম্বুর বাজে॥
মরেছিল চণ্ডিকা জীল আর বার।
ডাকিনী যোগিনী দিল জয় জোঁকার (২)॥
কার্ত্তিক গণপতি দাঁড়াইয়া কাছে।
গৌরীমুখ নেহালিয়া ত্রিলোচন নাচে॥
দেখিয়া কৌতুক দেব-সমাজে।
পুষ্প বরিষণ করে ধুমধুমি বাজে॥
পদ্মার চরিত্র চিন্তয়ে মনে মন।
প্রণতি স্তুতি করে সকল দেবগণ॥
ডাহিনে গৌরী বামে পদ্মাবতী।
হাসিয়ে চলিল ঘরে দেব পশুপতি॥
বৈদ্য বিজয় গুপ্তে সরস গায়।

## মনসাদেবীর ( পদ্মার ) বেশ-সজ্জা।

কহিতে না পারি পদ্মার যত করে বেশ।
ধুপের ধোঁয়া দিয়ারে বাসিত (৩) করে কেশ॥
সুবর্ণের কর্ণফুল কর্ণে আনি দিল।
নাকেতে বেশর দিল করে ঢুলঢুল॥
গলায় হার দিল সুবর্ণের পাঁতি।
মধ্যে মধ্যে মণি মুক্তা লাগাইয়াছে তথি॥

---

(১) নিরীক্ষণ করিল। (২) জয় জয়কার = হুলুধ্বনি।
(৩) সুবাসিত।

দুই হাতে তাড় (১) দিল দেখিতে শোভন।
শঙ্খের সম্মুখে দিল সুবর্ণের কঙ্কণ॥
পায় খাড়ু (২) দিল আঙ্গুলে পাশুলি।
পরমা সুন্দরী যেন সোণার পুতলী॥
চক্ষুতে কাজল দিল যেন নীলোৎপল।
নাসিকা নির্ম্মাণ যেন দেখিতে তিলফুল॥
মৃগমদ মিশাইয়ে চন্দন দিল গায়।
কনক নূপুর দেবী তুলিয়া দিল পায়॥
পদ্মাবতীর বিয়া হবে দেবে বলে ভাল।
লাচারী প্রবন্ধে ভাই বল এই কাল॥

## দুর্ব্বাসার শাপে শ্রীভ্রষ্ট দেবরাজ।

শ্রীহীন ইন্দ্র রাজার হইলেক যদি।
বিবর্ণ হইল তবে যতেক মোছদী (৩)॥
পৃথিবীর মধ্যে যদি কেহ করে যাগ।
অসুরে হরিয়া আনে দেবেরে না দেয় ভাগ॥
মুনিগণে তপোবন ছাড়িল সকল।
সেই হইতে কল্পতরু নহি ধরে ফল॥
পরের দ্রব্য হরিয়া নিতে পরের অভিলাষ।
দান ধর্ম্ম তপ যজ্ঞ সব হৈল নাশ॥
লক্ষ্মীর মাত্র অংশ নাহি ইন্দ্রের সদন।
বলে বর্জ্জিত হইল যত দেবগণ॥
কুসুম বিহীন হৈল নন্দন কানন।
সেই হৈতে গন্ধ-হীন হইল চন্দন॥
ব্রহ্মশাপে ইন্দ্রের টুটিয়ে (৪) আসে বাদ।
সূর্য্যের কিরণ নাঞি তেজ নাঞি চাঁদ॥

---

(১) তাড়=প্রাচীন সময়ে বাহুতে ব্যবহৃত অলঙ্কার-বিশেষ। এই তাড়েরই পরিবর্ত্তে এখন অনন্ত, তাবিজ ইত্যাদি চলিত হইয়াছে। এখনও দুর্গোৎসব, শ্যামা-পূজা ইত্যাদিতে অনেকে তাড় দিয়া থাকেন।

(২) এই অলঙ্কার এখন প্রায় লুপ্ত হইয়াছে, তবে পূর্ব্ববঙ্গের কোন কোন স্থানে নিম্নশ্রেণীর মধ্যে দেখিতে পাওয়া যায়।

(৩) মোছদী=পারিষদবর্গ; এখানে অপর দেবতাগণ।

(৪) হ্রাস পাইয়া।

মণি না থাকিলে যেন মরা সর্প।
শ্রীভ্রষ্ট হইয়া ইন্দ্রের দূর হৈল দর্প॥
পরাক্রম দূর হৈল [illegible]।
দৈত্যগণ সাজিয়া আসে করিবারে রণ॥

## চণ্ডীর নিকট মনসাদেবীর কৃপা-ভিক্ষা।

জনম-দুঃখিনী আমি দুঃখে গেল কাল।
যেই ডাল ধরি আমি ভাঙ্গে সেই ডাল॥
শীতল ভাবিয়া যদি পাষাণ লই কোলে।
পাষাণ আগুন হয় মোর কর্ম্ম-ফলে॥
কারে কি বলিব মোর নিজ কর্ম্ম-ফল।
দেবকন্যা হৈয়া স্বর্গে না হইল স্থল॥
ডাকিবার লক্ষ্য নাই শুনগো জননি।
বিধাতা করিল মোরে জনম-দুঃখিনী॥
আপন দুঃখের কথা কহিনু সকল।
তোমার কিছু দোষ নাই মোর কর্ম্ম-ফল॥
অযোনিসম্ভবা হয়্যে জন্মিছি সুন্দর।
ত্রিভুবন মধ্যে মাগো তোমার উদর॥
কোলের বালিকা হয়্যে বুঝাই তোমারে।
তোমার উদর ছাড়া কে জন্মিতে পারে॥
জগৎ-ঈশ্বরী তুমি দেবী মহামায়া।
তবে কেন মোর প্রতি হইলা নিদয়া॥
মায়ে ঝিয়ে বিসম্বাদ কেবা নাহি করে।
ক্রোধ সম্বরিয়া মাগো [illegible] আমারে॥
কাকুতি করিয়া পদ্মা গৌরীর স্থানে কয়।
ফিরিয়া না চাহে চণ্ডী দারুণ হৃদয়॥
বিশেষ বুঝিলাম মাগো তোমার মনের আশ।
বিদায় হইয়া [illegible]॥
শিবপুরী থাক তুমি আমি যাই বন।
তোমার নাহিক দোষ কপালের লিখন॥
জানিনু বড়ই তোমার নিষ্ঠুর শরীর।
প্রণাম করিয়া পদ্মা চলে ধীরে ধীর॥
শিব ঠাকুর শুনি তুমি [illegible] ঠাকুর।
এবে সে বুঝিলাম তব দয়া কত দূর॥

শুন মাতা ভগবতী পর্ব্বত-দুহিতা।
পাষাণ তোমার কায়া জানিনু সর্ব্বথা॥
এমন অশক্য কর্ম্ম কোন জনে বলে।
আপন কন্যাকে নিক্ষেপিলে ভূমিতলে॥

## হাসেন হুসেনের পালা।

দক্ষিণে হোসেন হাটি গ্রামের নিকট।
তথায় যবন বসে দুই বেটা শঠ॥
হাসন হোসেন তারা দুই ভাএর নাম।
দুই জনে করে তারা বিপরীত কাম॥
কাজিয়ানী করে তারা জানে বিপরীত।
তাদের সম্মুখে নাঞি হিন্দুয়ানী রীত॥
এক বেটা হালদার তার নাম দুলা।
বড় অহঙ্কার করে হোসেনের শালা॥
সর্ব্বক্ষণ হোসেনের আগে আগে আসে।
তাহার ভয়ে হিন্দু সব পলায় তরাসে॥
যাহার মাথায় দেখে তুলসীর পাত।
হাতে গলে বান্ধি নেয় কাজির সাক্ষাৎ॥
বৃক্ষতলে থুইয়া মারে বজ্র কিল।
পাথরের প্রমাণ যেন ঝড়ে পড়ে শিল॥
পরেরে মারিতে কিবা পরের লাগে ব্যথা।
চোপাড় চাপড় মারে দেয় ঘাড়কাতা (১)॥
যে যে ব্রাহ্মণের পৈতা দেখে তারা কান্ধে।
পেয়াদা বেটা লাগ পাইলে তার গলায় বান্ধে॥
ব্রাহ্মণ পাইলে লাগ পরম কৌতুকে।
তার পৈতা ছিড়ি ফেলে থু দেয় মুখে॥
ব্রাহ্মণ সুজন তথায় বসে অতিশয়।
গৃহঘর (২) গোময় না দেয় দুর্জ্জনের ভয়॥
তকাই নামে মোল্লা কেতাব ভাল জানে।
কাজির মেজমান (৩) হইলে আগে তারে আনে॥

হিন্দুগণের প্রতি অত্যাচার।

(১) ঘাড়ধাক্কা। (২) প্রধান ঘর।
(৩) মর্জ্জি = ইচ্ছা।

কাছা খুলিয়া মোল্লা ফরমায় অনেক।
জপ সাঙ্গ করি মোল্লা মারয়ে মোরগ॥
প্রভাত সময় হইলে হাতুলী কর্ম্মে যাই।
ঝড় বৃষ্টি হইলে বড় রহিতে নাঞি ঠাঞি॥
গঙ্গাতীর কূল দিয়া লাফে লাফে যায়।
ঝড় বরিষায় তারে পথে লাগল পায়॥
ঝড় বরিষণে মোল্লা হইল কাতর।
চারিদিক চাহিয়া দেখে বন-মধ্যে ঘর॥
পরম আনন্দে তথা ছায়া (১) লইতে গেলা।
ঘর খান ভরিয়া দেখে রাখালের মেলা॥
স্বভাবে রাখালজাতি মনে বড় রঙ্গ।
ঢাক ঢোল বাজায় কেহ বাজায় মৃদঙ্গ॥
ঘর মধ্যে ঘটগোটা (২) সারি সারি সাজে।
তাহা দেখি মোল্লা বেটার বুকে বড় বাজে॥
কাজির প্রতাপে বেটার বড় অহঙ্কার।
খোদা খোদা বলি যায় ঘট ভাঙ্গিবার॥

রাখালগণের বিক্রম।

ধর ধর বলিয়া সব রাখালে খেদায়।
প্রাণ লইয়া কেহ কেহ লভ্ভাইয়া পলায়॥
দূরে থাকিয়া কেহ মেলিয়া মারে ঢেলা।
কেহ বলে কোন প্রাণে ঘরে ঢোক শালা॥
চারিদিক বেড়িয়া ধূপের ধোঁয়া ধরে।
তোবা তোবা বলিয়া মোল্লা খোদা খোদা স্মরে
চোপাড় চাপড় মারে আর ঘাড়কাতা।
পরিত্রাহি ডাকে মোল্লা হেট করে মাথা॥
যাত্রাবর বলে আমি এই বুঝি তত্ত্ব।
এড়িয়া দিব যদি নাকে দেও খত॥
মুছাপের (৩) দিব্য কর মাথায় দিয়া হাত।
এই সব কথা না কহিবা কাজির সাক্ষাৎ॥
আপনার মুখেতে করহ হিন্দুয়ান।
আমি এই খত করি সবার বিদ্যমান॥
কাজি বলে ঠাকুর আমি এই মাত্র বুঝি।
পাও দিয়া দেও খত নাক দিয়া মুছি॥

(১) আশ্রয়। (২) মনসাদেবীর ঘট। গোটা = গুলি।
(৩) অতিথি।

সকলেরে সেলাম দিয়া চলিল সত্বর।
এইরূপে চলে গেল কাজির গোচর॥
সৈয়দ মোল্লা যত লেখাযোখা নাই।
হেন কালে গেল তথা মোল্লা তফাই॥
কান্দিয়া কাজির আগে কহে দুঃখ লাগে বৈরি (১)।
সংবাদ পড়িল গাইন বলরে লাচারি॥ (২)

মোল্লার নালিস।

কাজিরা দুই ভাই একত্র বসিছে।
কান্দিতে কান্দিতে মোল্লা গেল তাঁর কাছে॥
হিন্দুয়ানী হল রাজ্য তোমার কিসের কায।
পেয়াদা পাইক যত আছে শীঘ্র করি সাজ॥
এই ভাগীরথী তীরে হিন্দুর ভূত পূজি।
তোমার কায নাহি হেন মনে মনে বুঝি॥
দেখে ভাগীরথী তীরে অপূর্ব্ব ভূতজাতি।
ঘরেতে ঢুকিয়া ছিনু করিল দুর্গতি॥
হের দেখ দাঁড়ি নাহি মুখে রক্ত পড়ে।
দন্ত ভাঙ্গিয়াছে মোর চোপাড় চাপড়ে॥
পরিধান ইজার আমার দেখ সব ভাঙ্গা।
ছাগলের (৩) রক্তে দেখ মুখ মোর রাঙ্গা॥
যতেক মারিছে মোরে কিছু নাঞি মনে।
কেবল ধুপের ধোঁয়ায় না দেখি নয়নে॥
খোদার নাম জিগির (৪) করি কেহ কাছে নাই।
বড় ভাগ্যে ভাণ্ডিয়া (৫) আসিনু তোমার ঠাঞি॥
শুনিঞা কোপিল কাজি চারিদিকে চায়।
আফিংএর লায়েকে বেটা আকাশের দিক চায়॥
হারামজাত হিন্দুর হয় এত বড় প্রাণ।
আমার গ্রামেতে বেটা করে হিন্দুয়ান॥
গোটে গোটে ধরিব গিয়া যতেক ছেমরা (৬)।
এড়া রুটি (৭) খাওয়াইয়া করিব জাতি-মারা॥
ওস্তাদ মোল্লা মোর অপমান হয়।
তাহারে এমন করে প্রাণে নাহি ভয়॥

---

(১) বড়। (২) এই কথা রাষ্ট্র হইল, এখন গায়েন লাচাড়ী বল। (৩) মনসার নিকট বলি-প্রদত্ত ছাগলের। (৪) চীৎকার। (৫) ভাণ্ডিয়া =ভাড়াইয়া। (৬) বালক। (৭) পরিত্যক্ত রুটি=উচ্ছিষ্ট রুটি।

না খায় পীরের ছিন্নি ভয় ঠাঞি ঠাঞি।
সর্ব্ব গায় চর্ম্ম দড়ি মুখে দন্ত নাই॥
মোল্লা বলে আমারে জিজ্ঞাসা যদি কর।
কেতাব থাকিতে কেন ভূতের ডরে মর॥
কেতাব লিখিয়া দেও গলে যেন থাকে।
তবে যদি ভূতে লজ্যে সে দোষ মোরে লাগে॥
মোল্লার বচন এখন কাজির মনে লয়।
তাবিজ লিখিয়া দিল সকলের গায়॥
বিজয় গুপ্ত বলে গাইন প্রত্যক্ষ মনসা।
তাবিজেতে সর্প যাবে কর বৃথা আশা॥

## চাঁদ সদাগরের সহিত মনসাদেবীর বিবাদ-সূচনা ; চাঁদ-কৃত মনসাদেবীর অপমান।

হরষিত হৈল বড় সাধুর নন্দন।
কুতূহলে করে সাধু দেশেতে গমন॥
চাপাইল ঘাটে নৌকা চম্পক নগরী।
ঘরে বসি পূজে সোণা (১) দেবী বিষহরী॥
হরষিত হয়্যে সাধু পাঠাইল চর।
আপনার নিজ ঘরে জানাতে খবর॥
সোণারে কহিয় শান্ত করিবারে হিয়া।
বধূ সহ ডিঙ্গার ধন লউক বরিয়া॥
চাঁদ যদি এত সব বলিল বচন।
পাইক কহিল গিয়া সোণেকা সদন॥
পাইকের মুখে বার্ত্তা পাইয়া তখন।
শুনিয়া সোণেকা রাণী বলিল বচন॥
সাধু স্থানে কহ গিয়া স্থির করুন মতি।
তিলেক বিলম্ব আছে পূজিতে পদ্মাবতী॥
পাইক সবে জানাইল সাধুর গোচর।
শুনিঞা রুষিয়া উঠে চাঁদ সদাগর॥

ঘট ভাঙ্গা।

কোপেতে আসিল চাঁদ নিজ অন্তঃপুরী।
হেতালের (২) বাড়ি দিয়া ঘট করে গুড়ি॥

(১) সোণকা, চাঁদসদাগরের স্ত্রী। (২) হিন্তাল বা হেমতালের।

যতেক রচনা (১) ছিল ফেলাইল দূরে।
খাইল রচনা কলা (২) কাকে আর কুকুরে॥
সুবর্ণের ঘট ফেলাইল দিয়া গড়া।
মাটীর গঠন ঘট করিল চুড়া মুড়া (৩)॥
বিজয় গুপ্ত বলে সাধু তুমি বড় খল।
যেমন করিলা কর্ম্ম পাবা তার ফল॥

সোণকাকে প্রহার।

তথাপিও সাধু বেটার স্থির নহে মতি।
সোণেকারে ধাএ যাএ মারে কিল লাথি॥
দশভুজা করি পূজা কিসের সন্তাপ।
তাঁহারে এড়িয়া পূজ হেন কাল সাপ॥ (৪)
অঙ্গহীন দেবতার পূজা আছে মানা।
তাহাতে শুনেছি পদ্মার এক চক্ষু কাণা॥
যত গালি পাড়িলেক চাঁদ অধিকারী।
পুস্তক বাহুল্য ভয়ে লিখিতে না পারি॥
চম্পক নগরে পদ্মার পূজা কৈল দূর।
ছয় পুত্র লয়্যা আছে রাজ্যের ঠাকুর॥
সেই হৈতে চাঁদের সনে পদ্মার হৈল বাদ।
নাগরথে গেলা দেবী পায়্যা অবসাদ (৫)॥
নিজ ঘরে গেলা দেবী বিষাদ ভাবিয়া।
এর লাগি সোণেকার স্থির নহে হিয়া॥
সোণেকা ক্রন্দন করে দুঃখ লাগে বৈরি।
এই কালে বল ভাই সরস লাচারি॥

## গোয়ালিনীবেশে মনসাদেবীর শঙ্কুর-গারুড়ীর নিকট আগমন।

চাঁদ সদাগরের পুত্রদিগকে সর্পে দংশন করিলে, কিংবা তাঁহার অন্য কোনরূপ অনিষ্ট করিলে সদাগরের বন্ধু শঙ্কুর-গারুড়িয়া মহাজ্ঞান-প্রভাবে সেই অনিষ্ট নিবারণ করিতেন। এইজন্য মনসাদেবী শঙ্কুরের প্রাণ নষ্ট করিতে কৃতসংকল্প।

(১) হাঁড়ীপূর্ণ চিড়া, খই, (ভর্জিত) মুগ, বুট ইত্যাদি।
(২) নৈবেদ্যের কলা। (৩) চূর্ণ বিচূর্ণ।
(৪) দশভুজা চণ্ডীদেবীকে পূজিয়া তোমার আবার কি দুঃখ রহিল যে, সেই দেবীকে ছাড়িয়া সর্পের দেবতাকে পূজা করিতেছ?
(৫) অপমান।

সাজিয়া গোয়ালিনী বেশ    চলিল শঙ্কর-দেশ
কপটে বধিতে ধন্বন্তরি।
ছন্দে বন্দে বান্ধে খোপা    পৃষ্ঠেতে পাটের থোপা
শ্রবণে সোণার মদন-কড়ি॥
সুবর্ণ অলঙ্কার গায়    চলন্ত নূপুর পায়
উল্লাসে পরিল পাটের সাড়ী॥
চন্দন লেপিয়া অঙ্গ    কপালে তিলক রঙ্গ
মুখে পাণ করে থল থলে।
মাণিক্য দোসর জ্যোতি    গলায় শোভিছে পাতি
নয়ন ভরিল কাজলে॥
বল্লভা দুই কুচ ভার    হৃদয়ে মুকুতা হার
দুই পায় পরিল পাশলি।
কাছিয়া কাপড় পিন্ধে    রূপে কামদেব নিন্দে
দধির পসার লইয়া চলি॥
পদ্মাবতী কুতূহলে    খঞ্জন-গমনে চলে
যথা ওঝা ধন্বন্তরি থাকে।
দাঁড়াইয়া ওঝার পাশে    আড় নয়নে হাসে
দধি লবা ঘন ঘন ডাকে॥

## শঙ্কুর-গারুড়ী ( ধন্বন্তরি ) কৃত দর্প।

পদ্মা কিসেরে সাজাইলা বিষ-দধি।
আমারে মারিতে হেন    তোমার মনে লয় কেন
কেবা তোরে দিল হেন বুদ্ধি॥
গোটা কত নাগ পোষ    তে কারণে লোকে ঘোষ
বিবাদে আগল (১) বিষহরী।
হেন বুদ্ধি কেবা করে    লোকে ঘোষে তাহারে
আমি বিষ খাইলে না মরি॥
কি কহিব আপন কথা    মহাজ্ঞান দিল নেতা
তে কারণে অজর অমর।
সাপ খাম (২) বিষ পেম (৩)    চারি যুগে মুঞি জীম (৪)
যমের ভয় নাহিক আমার॥

---

(১) অগ্রসর।    (২) খাইব।
(৩) পান করিব।    (৪) জীবন ধারণ করিব।

বনে বনে খেলা খেলম ক্ষণেক বাঘেতে চলম (১)
ক্ষণেক চলম মহিষের পৃষ্ঠে।
খেচর দানব দূত প্রেত পিশাচ ভূত
যক্ষিণী পলায় মোর দৃষ্টে॥
মুঞি ধোপাঝির শিষ (২) ঝারি ভরি পেম বিষ
তক্ষক চিবাইতে পারি দন্তে।
ধন্বন্তরি কথা কয় পদ্মার মনেতে লয়
বিজয় গুপ্ত রচিল সানন্দে॥

## সোণকার রন্ধন।

স্নান করিল গিয়া বণিক্-সুন্দরী।
রন্ধন করিতে যায় অতি তাড়াতাড়ি॥
রাজ্যের ঠাকুর চাঁদ দ্রব্যে দুঃখ নাই।
নানাবিধ দ্রব্য আনি থুইল ঠাঞি ঠাঞি॥
পাতল সুন্দরের কাষ্ঠ শুকনা তেঁতুলী।
পিতলের হাঁড়ী দিয়া হেটে অগ্নি জ্বালি॥
অগ্নি প্রদক্ষিণ করি মাগে বরদান।
মুঞি যেন রন্ধন করি অমৃত সমান॥
অগ্নি প্রদক্ষিণ করি চাপাইল রন্ধন।
ডান দিকে ভাত চড়ায় বামেতে ব্যঞ্জন॥
অনেক দিন পরে রান্ধে মনের হরিষ।
ষোল ব্যঞ্জন রান্ধিল নিরামিষ॥
প্রথমে পূজিল অগ্নি দিয়া ঘৃত ধূপ।
নারিকেল কোরা দিয়া রান্ধে মুগুরীর সূপ॥
পাটায় ছেচিয়া লয় পোলতার পাতা।
বেগুণ দিয়া রান্ধে ধনিয়া পোলতা॥
জ্বর পিত্ত আদি নাশ করার কারণ।
কাঁচা কলা দিয়া রান্ধে সুগন্ধ পাচন॥
যমানী পূরিয়া ঘৃতে করিল ঘন পাক।
সাজা (৩) ঘৃত দিয়া রান্ধে গিমা তিতা শাক॥

---

(১) বাঘের পিঠে চড়িয়া চলিব।
(২) আমি ধোপাঝির (নেতার) শিষ্য।
(৩) সদ্যোজাত = নূতন।

কোমল বাথুয়া শাক করিয়া কেচা কেচা (১)।
লাড়িয়া চাড়িয়া রান্ধে দিয়া আদা-ছেঁচা॥
নারিকেল দিয়া রান্ধে কুমারের শাক।
সাজ কটু তৈলে রান্ধে কুমারের চাক॥
বেতাক বেগুণ কাটি থুইল বাটী বাটী।
ঝিঙ্গা পোলা কড়ি ভাজে আর কাঁটাল আটি (২)॥
রান্ধিছে রান্ধনী না দেয় গা মোড়া (৩)।
সাজ কটু তৈল দিয়া রান্ধে বেগুণ-পোড়া॥
বাটী বাটী ভরিয়া ব্যঞ্জন থুইল ঠাঞি ঠাঞি।
কলার থোড় (৪) রান্ধিতে বাটিয়া দিল রাই (৫)॥
অত্যন্ত ধবল যেন সাজ দুগ্ধের দৈ।
সরিষা বাটা দিয়া রান্ধে পানী কচুর বৈ (৬)॥
রন্ধন করিতে লাগে বড় পরিপাটী।
মরিচের ঝাল দিয়া রান্ধে বটবটী॥
মুগের ঝোল রান্ধে আর মাষ কলায়ের বড়ী।
দুগ্ধ লাউ রান্ধে আর নারিকেল কুমারী॥
শুক্তাপাতা দিয়া রান্ধে কলাইর ডাল।
পাকা কলা লেবু রসে রান্ধিল অম্বল॥
রান্ধি নিরামিষ ব্যঞ্জন হলো হরষিত।
মৎস্যের ব্যঞ্জন রান্ধে হয়ে সচকিত॥
মৎস্য মাংস কাটিয়া থুইল ভাগ ভাগ।
রোহিত মৎস্য দিয়া রাঁন্ধে কলতার আগ॥
মাগুর মৎস্য দিয়া রান্ধে গিমা গাচ গাচ।
সাজ কটু তৈলে রান্ধে থরষুল মাছ॥
ভিতরে মরিচ (৭) গুড়া বাহিরে জড়ায় সূতা।
তৈলে পাক করি রান্ধে চিঙ্ড়ীর মাথা॥
ভাজিল রোহিত আর চিতলের কোল।
কৈ মৎস্য দিয়া রান্ধে মরিচের ঝোল॥
ডুম ডুম (৮) করিয়া ছেচিয়া দিল চৈ।
ছাল খসাইয়া রান্ধে বাইন মৎস্যের কৈ॥

ভোজন।

(১) কুচ কুচ করিয়া কর্ত্তন করিয়া। (২) বীজ। (৩) সঞ্চালন।
(৪) কলাগাছের অভ্যন্তরস্থ শাঁস। (৫) সরিষা-বিশেষ।
(৬) নরম শিকড়-বিশেষ। (৭) লঙ্কা। (৮) খণ্ড খণ্ড।

রন্ধনের কাজ থাকুক ভোজনের কথা।
বারমাসি বেগুণেতে শৌল মৎস্যের মাথা
দুই তিন আনাজ করিয়া ভাগ ভাগ।
থোড় দিয়া ইচার মুণ্ড মূলা দিয়া শাক॥
জীরা মরিচ রান্ধনী বাটিয়া করে মিল।
মসল্লা বাটিতে হাতে তুল্যা নিল শিল॥
মাংসেতে দিবার জন্য ভাজে নারিকেল।
ছাল খসাইয়া রান্ধে বুড়া খাসির তেল॥
ছাগমাংস কলার মূলে অতি অনুপম।
ডুম ডুম করি রান্ধে গাড়রের চাম॥
একে একে যত ব্যঞ্জন রান্ধিল সকল।
শৌল মৎস্য দিয়া রান্ধে আমের অম্বল॥
মিষ্টান্ন অনেক রান্ধে নানাবিধ রস।
দুই তিন প্রকারের পিষ্টক পায়স॥
দুগ্ধে পিঠা ভালমত রান্ধে ততক্ষণ।
রন্ধন করিয়া হৈল হরষিত মন॥
বেলা অবসান হৈল উদিত শশধর।
ঢাকা দিয়া অন্ন ব্যঞ্জন এড়িল সত্বর॥
ভোজন করিতে আসিল চান্দ সদাগর।
আপনে বসিল মধ্যে রাজা চন্দ্রধর॥
সম্মুখে সুবর্ণ থাল বসিলা দিব্য পাটে।
সোণকা বসিল গিয়া চাঁদের নিকটে॥
সারি দিয়া বসিল ছয় সহোদর।
যেন তারাগণে বেড়িল শশধর॥
ছয় পুত্র লৈয়া চাঁদ করএ ভোজন।
একে একে খাইল অন্ন যতেক ব্যঞ্জন॥
পরিপূর্ণ ভোজন করিয়া সর্ব্বজন।
পিতলের ডাবরে করিল আচমন॥
রজত পাতুকায় চাঁদ দিলেন চরণ।
বিনোদ-মন্দিরে গিয়া করিলেন শয়ন॥
হাস পরিহাস করে সবে হরষিতে।
যতনে ভাত ব্যঞ্জন থুইল হাঁড়ীতে॥
আপন বাসরে গেল ভাই ছয় জন।
যার যেই নিজস্থানে করিল গমন॥

## চাঁদের ছয় পুত্রের মৃত্যুর পূর্ব্বে তাহাদের স্ত্রীগণের দুঃস্বপ্ন।

হেনমতে নানা বেশে আছে ছয় ভাই।
ছয় পুত্রবধূ গেল শ্বাশুড়ীর ঠাঞি॥
এককালে ছয় বধূ কহে স্বপন কথা।
কাঁদিতে কাঁদিতে কহে মনে পাইয়া ব্যথা॥
বধূগণে বলে মাতা শুনহ বচন।
রাত্রিশেষে মোরা আজি দেখিলাম স্বপন॥
কালবর্ণ পুরুষ এক হাতে দীর্ঘ কুড়ি।
তামার শলা হেন চুল দেখি গোপ দাঁড়ি॥
পরিধান বস্ত্র নাই বিপরীত অঙ্গ।
বিপরীত বেশ তাহার হাতে লোহার সাঙ্গ (১)॥
সর্ব্ব গায় লোমাবলী অতি স্থূলকায়।
ছয় ভাইরে বান্ধিয়া দক্ষিণে লইয়া যায়॥
তাহা সভার প্রহার দেখিয়া কাঁদি আমি।
মাথায় সিন্দুর খসিয়া পড়ে ভূমি॥
খসিয়া পড়িল হাতের সুবর্ণের চুড়ি।
দুই বাউ শঙ্খ মোর ভাঙ্গিয়া হলো গুড়ি॥
বিধবা ব্রাহ্মণী এক বিকৃত নখদন্তে।
ধরিয়া বাহির মোরে করে ঘর হৈতে॥
আচম্বিতে হেন স্বপ্ন দেখিলাম বিকট।
মনে বড় ভয় বাসি বড়ই সঙ্কট॥
এক নহে দুই নহে বধূ ছয় জনে।
এককালে হেন স্বপ্ন কহিল বেহানে॥
স্বপ্ন শুনি সোণেকার স্থির নহে মন।
বধূগণের তরে তবে কহিলা বচন॥
সোণেকা বলে বধূ সব স্থির কর মন।
তোমা সবার শত্রু দিয়া ফলিবে স্বপন॥
দেখিলে আপন দিয়া স্বপ্ন পরে ফলে।
অন্য ঠাঞি না কহিয় ঘরে যায় চলে॥

(১) দণ্ড।

## সোণকাকে মনসাদেবীর পুত্ত্রলাভের বরদান।

সপুটে যুড়িয়া কর মাগে সোণা পুত্ত্রবর
মোরে পুত্ত্রবর দেও বিষহরী।
দিলাম দিলাম পুত্ত্রবর নাম থুইয় লক্ষীন্ধর
হইলে মাত্র আনিব হরিয়া।
শুন ওহে বিষহরী আই এ বরে মোর কার্য্য নাই
দেয় মোরে এ বর ছাড়িয়া॥
দিলাম দিলাম পুত্ত্রবর নাম থুইয় লক্ষীন্ধর
কর্ণবেধে আনিব হরিয়া।
শুন ওহে বিষহরী আই এ বরে মোর কার্য্য নাই
দেয় মোরে এ বর ছাড়িয়া॥
দিলাম দিলাম পুত্ত্রবর নাম থুইয় লক্ষীন্দর
অন্নাশনে আনিব হরিয়া।
শুন ওহে বিষহরী আই এ বরে মোর সাধ নাই
দেয় মোরে এ বর ছাড়িয়া॥
দিলাম দিলাম পুত্ত্রবর নাম থুইয় লক্ষীন্ধর
বিয়ার রাত্রে আনিব হরিয়া।
নেতা বলে সোণা শুন বিলম্বে নাহিক গুণ
হলে পুত্ত্র না কবায় বিয়া॥
এতেক ভাবিয়া রাণী আপন হৃদয়ে গণি
লইল বর আঁচল পাতিয়া।
পদ্মাবতী পরশনে সানন্দে বিজয় ভণে
লইল বর মস্তকে বান্ধিয়া॥

## চৌদ্দ ডিঙ্গা।

হেতাল বাড়ি (১) কান্ধে করি চলে সদাগর।
হরষিতে চড়ে সাধু দোলার উপর॥
সত্বর হইয়া সাধু ডিঙ্গায় চড়িল।
একে একে চৌদ্দ ডিঙ্গা বাওয়াইয়া (২) দিল॥
প্রথমে বাওয়াইল ডিঙ্গা নামে মধুকর।
যেই নায় চলিল লক্ষের (৩) সদাগর॥

---

(১) হেঁতালের (হিংতালের) লাঠি। (২) বহাইয়া
(৩) লক্ষপতি।

তার পাছে বাওয়াইল ডিঙ্গা নামে বিজুসিজু।
গাঙ্গের দুই কূল ভাঙ্গিয়ে বেকা করে উজু॥ (১)
তার পাছে বাওয়াইল ডিঙ্গা নামে গুয়ারেখী।
যার উপরে চড়িয়া রাবণের লঙ্কা দেখি॥
তার পাছে বাওয়াইল ডিঙ্গা ভাড়ার পাটুয়া।
যেই নায় উঠাইয়া লৈল তামিলের নাটুয়া॥
তার পাছে বাওয়াইল ডিঙ্গা নামে শঙ্খচুর।
সমুদ্রের দুই কূল ভাঙ্গে পাতালে ঠেকে মুড় (২)॥
তার পাছে বাওয়াইল ডিঙ্গা অজয় শেলপাট।
যাহার উপরে মিলিয়াছে শ্রীফলার হাট॥
তার পাছে বাওয়াইল ডিঙ্গা নামে উদয়-তারা।
অনেক নায় ঝড় বৃষ্টি অনেক নায় খরা॥ (৩)
তার পাছে বাওয়াইল ডিঙ্গা নামে টিয়াঠুটী।
যেই নাএ ভরে সাধু পাট আর ভুটি॥
তার পাছে বাওয়াইল নৌকা নামে ধবল।
বাকে বাঁকে খায় সে শতেক ছাগল॥ (৪)
তার পাছে বাওয়াইল ডিঙ্গা নামে কেদার।
বিনে ধূপ দীপে কূলে নহে আগুসার॥ (৫)
তার পাছে বাওয়াইল নৌকা নামে পঙ্খি-রাজ।
যে নাএর উপরে আছে অনেক বৃক্ষ-রাজ॥
তার পাছে বাওয়াইল নৌকা নামে ভীমাক্ষ।
যেই নাএ ভরিয়া লৈল শঙ্খ চৌদ্দ লক্ষ॥
তার পাছে বাওয়াইল নৌকা নামে শঙ্খতালি।
চন্দন কাষ্ঠে তার গুড়া আর ডালি॥

(১) উজু=সোজা। নদীর দুই দিকে যেখানে খোঁচ থাকে, ডিঙ্গা তাহা ভাঙ্গিয়া ফেলিয়া সোজা করিয়া চলিয়া যায়।

(২) নিম্নভাগ।

(৩) ডিঙ্গা এত দীর্ঘ যে তাহার কোন অংশে রৌদ্র কোন অংশে বৃষ্টি যুগপৎ দৃষ্ট হইত।

(৪) অতি দীর্ঘত্ব নিবন্ধন নদীর প্রত্যেক বাঁকে ডিঙ্গা ঠেকিয়া পড়িত, তখন ১০০ ছাগল বলি দিলে ডিঙ্গা আবার চলিত।

(৫) ধূপ দীপ দ্বারা পূজা বা সম্বর্দ্ধনা না করিলে ডিঙ্গাকে কূলে ভিড়াইতে পারা যাইত না।

তার পাছে বাওয়াইল নৌকা আজেলা কাজেলা।
বাঁকে বাঁকে রহিয়া খায় শতেক ছাগলা ॥
একে একে চৌদ্দ ডিঙ্গা চালাইল সত্বর।
ডিঙ্গা চালান করে সাধু গঙ্গাসাগর ॥

বিবাহের রাত্রে লক্ষ্মীন্ধরকে কালসর্পে দংশন করা নির্দ্দিষ্ট ছিল। এই আশঙ্কায় চাঁদসদাগর লৌহের বাসর-ঘরে লক্ষ্মীন্ধর ও তাঁহার স্ত্রীকে সেই রাত্রের জন্য রাখিয়া দিয়াছিলেন।

## লোহার বাসর নির্ম্মাণ।

সোণকাকে প্রবোধ-দান।

লোহার মন্দির ঘর করিব গঠন।
তাহার মধ্যে রজনীতে থুইব দুই জন ॥
স্বামীর কথায় সোণকা খানিক হৈল স্থির।
সোণার আবাস হত্যে চাঁদ হইলা বাহির ॥
বিপরীত (১) কর্ম্ম করিতে চাঁদ ভাল জানে।
চৌদ্দ শত কর্ম্মকার ডাক দিয়া আনে ॥
তারাপতি কর্ম্মকার সকলের প্রধান।
অধিক গুণ তাহার জানে সর্ব্ব কাম ॥

তারাপতি কর্ম্মকারের প্রতি আদেশ।

দীর্ঘ দীর্ঘ হাত পা মাথায় ঝাটা চুল।
ডান হাতে হাতুর বাম হাতেতে তুল ॥
পিঙ্গল মাথার চুল বেকা কাকালি।
নাকে মুখে চক্ষুতে লাগিয়াছে কালী ॥
চাঁদ বলে শুন বাক্য কর্ম্মকার ভায়া।
যে যে বাক্য বলি আমি শুন মন দিয়া ॥
বিয়াতে (২) লখাই আজি যাইবে উজানী।
ছল পাইয়া ছলে পাছে লঘুজাতি (৩) কাণী ॥
মোর ঘরে আসিয়া বলিছে বীর দর্পে।
বিয়ার রাত্রে লক্ষ্মীন্ধর দংশিবে কালসর্পে ॥
ঘরে বসি নেমক খাও কিছু নাহি তার।
আজি সে জানিব ভাই চাতুরী তোমার ॥
স্ত্রী পুত্রের দয়া থাকে প্রাণে থাকে ডর।
সবে মিলি কর ঘর লোহার বাসর ॥

---

(১) অসামান্য। (২) বিবাহোপলক্ষে। (৩) নীচজাতি।

শীঘ্র করি কার্য্যে মন দেয়গো তোমরা।
দুই প্রহরের মধ্যে বাসর করিবা সারা॥
সুন্দর লোহার ঘর তাহে ঘাট পাট।
এক ভিতে দ্বার থুইয়া লাগাও কপাট॥
কুলুপ কপাট চাপিয় এক ভায়।
বায়ু না সঞ্চারে যেন পিপীড়া না যায়॥
সকল কামারে মিলি ঝাটে কর তাড়া।
দুই প্রহরের মধ্যে ঘর হৈতে চাহে সারা॥
আবাসের বাহিরে আছে ঠাঞি স্বতন্তর।
• সেই খানে গড় গিয়া লোহার বাসর॥
চাঁদর আগে তারাপতি হাত যোড়ে কয়।
পণ্ডিত সুন্দর তুমি অতি শুদ্ধ কায়॥
তোমার আজ্ঞা লঙ্ঘিতে প্রাণে বাসি ডর।
সকলে গঠিয়া দিব লোহার বাসর॥

বাসর-ঘর নির্ম্মাণ।

সকল কামারে মিলি করিলেক ধ্যান।
বিশ্বকর্ম্মা স্মরি সভে পাতিল দোকান॥
গাবর (১) পাইক (২) লইয়া যায় হাজার হাজার।
ভাণ্ডার হইতে লোহা নেয় গোলার অঙ্গার॥
বিনায় হইয়া কর্ম্মকার চলে আথে ব্যথে।
ঘরের স্থান ভাও (৩) গিয়া করে ভাল মতে॥
সকল পাইক লৈয়া একত্র করিল মেলা।
ভাণ্ডার হৈতে আনে লোহা অঙ্গারের ছালা॥
পর্ব্বত প্রমাণ লোহা থুইল রাশি রাশি।
দোকানের অগ্নি দেখি বড় ভয় বাসি॥
কেহ লোহা পোড়া দেয় কেহ তায় হাতি।
আগুনে পুড়িয়া লোহা করিলেক পাঁতি॥
অগ্নি হেন জ্বলে লোহা দেখি লাগে ভয়।
প্রভাত কালেতে যেন সূর্য্যের উদয়॥
অতি তপ্ত হৈল লোহা অগ্নির সমান।
দোহাতিয়া বাড়ী দিয়া করে খান খান॥

(১) জেলে। (২) মজুর=কুলী।
(৩) নির্দ্দেশ, বিচারপূর্ব্বক অবধারণ।

লোহা তাঁতাইয়া কামারগণ করে গণ্ডগোল।
কেহ বলে তাঁতা কেহ বলে তোল॥
একেবারে কামারগণ করে হুড়াহুড়ি।
কামারের বোল চাল হাতুরের বাড়ী॥
অতি শীঘ্র অগ্নি জ্বলে গায় পড়ে ঘাম।
কেহ গড়ে লোহার ভিটি কেহ গড়ে থাম॥
হাজারে হাজারে কামার করে কিল কিল। (১)
কেহ গড়ে কপাট কেহ গড়ে খিল॥
তারাপতি কর্ম্মকার চাতুরী ভাল জানে।
বাছিয়া বাছিয়া কামার লইল জনে জনে॥
বিশ্বকর্ম্মা স্মরিয়া স্মরিল দেবী আই।
বিটার বেকা ভাঙ্গিয়া যুখিল (২) ঠাঞি ঠাঞি॥
আড়ে সাত গজ নয় গজ দীর্ঘে।
প্রমাণ করিল ঘর নয় গজ উভে॥
ঝাটিতে সারিয়া কামার করে ত্বরা।
খুটির উপর চড়িয়া ঘর করে সারা॥
চাল গড়ি তারাপতি হাতে লৈল রুয়া।
কসিয়া বান্ধিয়া দড় (৩) করে টুয়া॥
ঘর বান্ধিয়া কামার নামিল ভূমিত।
চারিখান লোহার বেড়া দিল চারি ভিত॥
আগাগোড়া যোড়াইয়া বাসরে দিল ভাও।
পিপীড়ার সঞ্চার নাই না সঞ্চারে বাও॥
চাঁদর কার্য্যে কর্ম্মকারের মনের আশা অতি।
কোণে কোণে মিলাইয়া দিল লোহার পাতি॥
ঘর নির্ম্মাইয়া তারা ঘরে গেল ঝাট।
এক ভিতে দ্বার থুইয়া লাগাল কপাট॥
বাহির দিয়া তবে সর্ব্ব লোকে চাই।
থাকুক অন্যের কায বায়ু-গতি নাই॥

(১) ইতস্ততঃ ছুটাছুটি করে
(২) পরিমাণ করিল।
(৩) দৃঢ়।

## লখীন্দরের বিবাহ যাত্রা।

অত্যধিক বল চাঁদর কি কব অধিক।
তিন হাজার চলিয়াছে গন্ধবণিক॥
চৌদ্দ শত চলিয়াছে কুলীন স্বজন।
তিন শত ভাট চলে নয় শত ব্রাহ্মণ॥
শুক্ল বস্ত্র পরিধান মাথায় ফুলের ডালি।
বিয়া দেখিতে চলে নয় শত মালী॥
তের শত গাবর পাইক মাথায় সবার বোঝা।
দুই শত চলিয়াছে গারুড়িয়া (১) ওঝা॥
পট্টবস্ত্র পরিধান বড় দেখি শোভা।
এক চাপে চলিয়াছে শত শত ধোপা॥
সারি দিয়া কটক চলিছে হাতাহাতী।
বারশত যুগী চলে তের শত তাঁতী॥
চারিশত কুমার চলিল হরষিতে।
কাছে কাছে চলিয়াছে শতেক নাপিতে॥
চম্পক নগরে রাজা উজানীতে গেলা।
সাত শত চলিয়াছে সোণা-রূপার দোলা॥
সাজিল বণিক চাঁদ নাহি ওর পাড় (২)।
নিরালম্ব(৩) লোক চলে হাজার হাজার॥
সাত হাজার চলিয়াছে বিদ্যুৎ-বাজীকর।
তিন শত চলিয়াছে প্রধান শক্তিধর॥
চম্পক নগরের লোক নানা ধনে রঙ্গ।
সত্তর খান চলিয়াছে সোণার পালঙ্গ॥
অতি বড় শব্দ শুনি যেন বহে ঝড়।
নয় শত কাওলি (৪) চলে তের শত নর (৫)॥
মহাশব্দে বাদ্য-বাজে শুনি বড় রঙ্গ।
দুই হাজার ঢাক চলে হাজার মৃদঙ্গ॥

---

(১) গারুড়িয়া=গরুড়-মন্ত্রে (অর্থাৎ যাহাতে সর্প ভয় পায় এমন মন্ত্রে) সিদ্ধ। (২) শেষ বা সীমা করা যায় না, অসংখ্য
(৩) অবলম্বন-শূন্য, ভবঘুরে।
(৪) কাপালি=এক প্রকার নিম্ন শ্রেণীর লোক, তাহাদের ব্যবসায় বস্ত্র বয়ণ করা। (৫) নর=নট, বাদ্যকর-বিশেষ।

চলিল চাঁদর কটক করি পরিপাটী।
হাতে করিয়া আনিতে পারে উজানীর মাটী
চলিল চাঁদর কটক কহন না যায়।
এক মুখে লেখা দিতে লাগে মাস ছয়॥

## বেহুলার শোক।

কারে বিধি হেন করে। বিধির মনে ইহা ছিল।
বিয়ার রাত্রে স্বামী মরে সুখের ঘরে আগুন দিল॥
মধুকর উড়ে গেল। ছিলাম বড় আদরিণী।
শুধা কমল পড়ে রৈল॥ হৈলাম পথের কাঙ্গালিনী।
অঞ্চলের মাণিক্য ছিল। বিয়া কৈল রাজার সুত।
অকূলে খসিয়া পৈল॥ বেভার দিল কলার মূল॥ (১)
আমার বিয়া হৈল বাপের বাড়ী।
রাঁড়ী হৈলাম শ্বশুর-বাড়ী॥
আরে আরে আরে ও বাপ মালী রে।
কলার মাজুষ গড় দেখিতে সুন্দর বড়
প্রভু লয়ে ভাসিব গাঙ্গরী।

সোনকার সপ্ত পুত্র সর্প-দংশনে প্রাণত্যাগ করিয়াছিলেন। বেহুলা বহু সাধনার ফলে তাঁহাদিগকে পুনর্জীবন দান করিয়াছেন।

## সোণকার সহিত মৃত পুত্রগণের মিলন।

নৌকার আগে দাঁড়াইল লখাইরা সাত ভাই।
দেখিয়া সোণেকা রাণীর আনন্দের সীমা নাই॥
কারে আগে কোলে লবে বলে বারেবার।
সকলের কনিষ্ঠ আমার বীর লখীন্দর॥
রাণী বলে রহ রহ তোমরা ছয় ভাই।
আগে আমি কোলে করি সুন্দর লখাই॥
লখাই লখাই বলি রাণী ডাকে বারেবার।
কোলে আসি লক্ষ্মীন্দর কোল যুড়ায় আমার॥
বেহুলা বধূর গুণের কথা না যায় কহন।
যার হেতু দেখিলাম পুত্র সাত জন॥

---

(১) কলাগাছের মূল অভক্ষ্য।—অর্থাৎ রাজার পুত্র বিবাহ করিল সত্য, কিন্তু কোন লাভই হইল না।

বধূ আগে কোলে আস তোরে কোলে করি।
আমার মনের যত দুঃখ সকল পাসরি ॥
পুত্রের বার্ত্তা পাইয়া চাঁদর বড় রঙ্গ।
দোলা ঘোড়া এড়িয়া (১) চাঁদ দিল উভা লড় ॥
আথে ব্যথে (২) যায় চাঁদ করিয়া লড়ালড়ি।
বাম কান্ধে লইয়া চাঁদ হেতালের বাড়ি ॥
সোণেকার পাছে ধাইল ছয় বধূ রাণ্ডী।
বায়ুবেগে ধায় যেন ধনুকের গাণ্ডী ॥
শুনিয়া দেশের লোক হইল কৌতুক।
এককালে ধাইয়া আল্য ডিঙ্গার সম্মুখ ॥

## দ্বিজ বংশীবদনের মনসা-মঙ্গল।

বংশীবদনের নিবাস ময়মনসিংহের অন্তর্গত কিশোরগঞ্জ থানার অধীন পাতওয়াড়ী গ্রাম। ১৫৭৫ খৃষ্টাব্দে ইনি মনসা-মঙ্গল কাব্য রচনা করেন (৩)। ইনি সংস্কৃত ভাষায় সুপণ্ডিত ছিলেন। বাঙ্গালা মনসা-মঙ্গল ছাড়া ইনি রামগীতা, চণ্ডী এবং কৃষ্ণগুণার্ণব নামক তিনখানি বৃহৎ গ্রন্থ ও রচনা করেন। ইহার রচিত মনসা-মঙ্গল হাইকোর্টের উকীল শ্রীযুক্ত দ্বারকানাথ চক্রবর্ত্তী মহাশয় সম্প্রতি প্রকাশ করিয়াছেন। দ্বিজ বংশী যে সময়ের লোক, তাহা স্মরণ করিলে তাঁহার রচনা যে প্রাচীন-কাব্য-সমূহের মধ্যে বিশেষ আদরণীয় ও বিশুদ্ধ তাহা নিঃসন্দেহে বলা যাইতে পারে। ইহার সম্বন্ধে অপরাপর জ্ঞাতব্য বিষয় প্রকাশিত মনসা-মঙ্গলের ভূমিকায় দ্রষ্টব্য।

## দক্ষের শিব-নিন্দা ও যজ্ঞ-শালা হইতে দধীচির প্রস্থান

দক্ষ বলে শিবকে না কৈলু নিমন্ত্রণ।
জাতিহীন জানি তাকে বলে সর্ব্ব জন ॥
চারি জাতি মধ্যে শিব নহে এক জাতি।
আচার বিচার নাহি নাম পশুপতি ॥

(১) ত্যাগ করিয়া। (২) আস্তে ব্যস্তে = তাড়াতাড়ি।

(৩) "জলধির বামেত ভুবন মাঝে দ্বার।
শকে রচে দ্বিজ বংশী পুরাণ পদ্মার ॥"

অর্থাৎ ১৪৯৭ শক = ১৫৭৫ খৃঃ।

বিপ্র নহেন শিব হাতেত ত্রিশূল।
ক্ষত্রিয় না হয় তার মাথে জটাচুল॥
বৈশ্য নহে ধন-রত্ন নাহি আপনার।
শূদ্র নহে নাগ-সূত্র গলায় তাহার॥
ব্রহ্মার মস্তক কাটি করে পাপ-কর্ম্ম।
কপাল লাগিয়া রৈল নাহি কুলধর্ম্ম॥
চিতাভস্ম অঙ্গে মাথে সদা দিগম্বর।
গলায় হাড়ের মালা কণ্ঠে বিষধর॥
অমঙ্গলশীল তার ভুবনে বিদিত।
হেন জন যজ্ঞকালে নহেত উচিত॥
তাকে নিমন্ত্রণ করি নাহি মোর কায।
সকল জামাতাগণে পাইবেক লাজ॥
এত শুনি দধীচি ঢাকিল দুই কাণ।
শুনিয়া শিবের নিন্দা হরিলেক জ্ঞান॥
কতক্ষণে স্থির হইয়া দিলেক উত্তর।
কিবা যজ্ঞ কর তুমি কেবল বর্ব্বর॥
অখিল ভুবনেশ্বর নাহি চিন তারে।
কোন দেবে পারিবেক যজ্ঞ রাখিবারে॥
নিশ্চয় জানিও আমি কহিনু স্বরূপে।
কোটী ব্রহ্মা বিষ্ণু যার ভাসে লোমকূপে॥
হেন শিব না আসিছে যজ্ঞ মহোৎসবে।
ই যজ্ঞ করিবে নাশ শিবের ভৈরবে॥
এথাতে থাকিয়া মোর নাহি প্রয়োজন।
ই বলিয়া মুনিবর করিল গমন॥

## হরি-হর।

প্রণমহুঁ হরিহর অদ্ভুত কলেবর
শ্যাম শ্বেত একই মুরতি।
অভেদ ভাবিয়া লোকে দেখিছে অতি কৌতুকে
মরকতে রজতের জ্যোতি॥
দক্ষিণ শরীরে হরি বাম অঙ্গে ত্রিপুরারি
আধ আধ একই সংযোগে।
ধন্য লোকে দেখে হেন গঙ্গা যমুনা যেন
মিলিয়াছে সঙ্গম প্রয়াগে॥

দক্ষিণাঙ্গ অনুপম সুন্দর জলদ-শ্যাম
বাম তনু নিরমল শশী।
দেখি মুনি-মন ভোলে দুই পর্ব্ব এক কালে
অমাবস্যা আর পৌর্ণমাসী॥
বাম শিরে উভা জটা লম্বিত পিঙ্গল কটা
দক্ষিণাঙ্গে কিরীট উজ্জ্বল।
বাম কর্ণে বিভূষণ অদ্‌ভুত ফণি-ফণ
দক্ষিণেত মকর-কুণ্ডল॥
অর্দ্ধ ভালেত নয়ন প্রকাশিত হুতাশন
কস্তূরী শোভিছে আন পাশে।
কেশর অগুরু সঙ্গে লেপিত দক্ষিণ অঙ্গে
বাম অঙ্গে বিভূতি প্রকাশে॥
ত্রিশূল ডম্বুর বরে শোভিয়াছে বাম করে
শঙ্খ চক্র দক্ষিণে বিরাজে।
কটির দক্ষিণ পাশে পরিধান পীতবাসে
বাম পাশে ব্যাঘ্রচর্ম্ম সাজে॥
দ্বিজ বংশী দাসে গায় মঞ্জীর (১) দক্ষিণ পায়
ফণী বাম চরণ-পঙ্কজে॥

## মহাদেব কমল-বনে।

প্রীত বাক্যে চণ্ডিকারে বিদায় করিয়া।
চলিলেন মহাদেব বৃষভে চড়িয়া॥
পথে বিপথে ভ্রমি বৃষ আরোহণে।
উপনীত হৈলা আসি কমলের বনে॥
দেবতার পুষ্পবন দেব অধিষ্ঠান।
দেখিতে সুচারু অতি দেবের নির্ম্মাণ॥
অশোক কিংশুক পুষ্প চাঁপা নাগেশ্বর।
ফুটিয়াছে জাতী যূথী মালতী বিস্তর॥
শ্বেত রক্ত জবা তাতে অতি মনোহর।
দেখিয়া সন্তুষ্ট হৈল দেব মহেশ্বর॥
তার মধ্যে সুশীতল সরোবর জল।
কহ্লার কুমুদ কত শত শতদল॥

(১) নূপুর

নীল কমল সব দেখিতে সুন্দর।
মধুলোভে উড়ে পড়ে গুঞ্জরে ভ্রমর॥
হংস সারস চক্রবাক যোড়ে যোড়ে।
বৃষ গোটা বান্ধিলেন শ্রীফলের গোড়ে॥
মরকতে বান্ধা ঘাট ফটিকের সিঁড়ি।
বান্ধিয়াছে সুবর্ণে প্রতি গাছের গোড়ী॥
দেবের বিহার-স্থান অতি মনোহর।
বিরাজিত মদন বসন্ত-সহচর॥
মহামায়ার মায়ায় মোহন সে বন।
দেখিয়া তরুণ হৈল শঙ্করের মন॥
দ্বিজ বংশী দাসে গায় ভাব শুদ্ধমতি।
সকলের কল্যাণ করুক পদ্মাবতী॥

## পদ্মার রূপ-বর্ণন।

সাজে পদ্মা অন্তরে কৌতুক।
একে তনু সুলক্ষণ তাতে রত্ন আভরণ
প্রকাশ করিল তিন লোক॥
কেশে শোভে পারিজাত রতন মুকুট তাত
শোভিয়াছে সিন্দূর কপালে।
পদ্ম-বদন আঁখি কজ্জলে উজ্জ্বল দেখি
কটাক্ষে মুনির মন ভোলে॥
মণিময় কর্ণ-ফুলী তদুপরে চক্রাবলী
গণ্ড-যুগে ঝলকে বিজলী।
গলে গজমুক্তা হার তাতে গ্রীবাপত্র আর
নাসা অগ্রে মুকুতা আবলী॥
কনক বাহুটী (১) করে লক্ষ্মীবিলাস শঙ্খ পরে
কঞ্চুলী ঢাকিছে পয়োধর।
ক্ষীণ কটিদেশ বেড়ি পরে গঙ্গাজলী সাড়ী
পরণী উড়ণী মনোহর॥
চরণে নূপুর সাজে রুণু ঝুণু বাদ্য বাজে
উঞ্চুট (২) পরিল রত্নময়।
দ্বিজ বংশী দাসে ভণে সাজাইল সখীগণে
যেন চন্দ্র আকাশে উদয়॥

(১) বাউটি=এক প্রকার হস্তের অলঙ্কার। (২) চুটকি।

## অষ্টাবক্র।

অষ্টাবক্র নাম মুনি অঙ্গিরার পুত্র।
অষ্ট অঙ্গ বাঁকা তার কাঁধে যজ্ঞসূত্র॥
বাঁকা কাঁকালি গলা বাঁকা হাত পাও।
নাক মুখ চক্ষু বাঁকা বাঁকা কাড়ে রাও॥
খঞ্জিয়া খঞ্জিয়া (১) আসি কার্ত্তিকের আগে।
লড়ি ভরে উভা (২) হৈয়া কহিবারে লাগে॥
কি চাস্ পার্ব্বতীপুত্র ক আমার ঠাঁই।
মো সবার আগে তোর এতেক বড়াই॥
বাপ তোর ভাঙ্গর সে স্বভাবে ভিকারী।
মাথায় বহিয়া ফিরে আপনার নারী॥ (৩)
কপালী কারণে দক্ষ যজ্ঞে কৈল হেলা। (৪)
দক্ষ-শাপে শ্মশানেত প্রেত লৈয়া খেলা॥
কালির পোলা (৫) তুঞি জন্ম শরবনে।
মো সবার বলাবল তোর বাপে জানে॥
কার্ত্তিকের পাছে দেখি জয়ন্ত কুমার।
কোপ করি মহামুনি লাগে বলিবার॥
তোর বাপে হরেছিল বশিষ্ঠের নারী।
মুনি-শাপে কুষ্ঠ হৈল সর্ব্ব অঙ্গ ভরি॥
আরবার দুর্ব্বাসা করিল লক্ষ্মী নাশ।
হেন মুনি আগে আইস মরিবার আশ॥
হাত পাও বাঁকা দেখি অপজ্ঞান (৬) মনে।
সর্ব্ব দেব বিনাশিব ইন্দ্র আদি সনে॥
এত শুনি জয়ন্ত উঠিয়া দিল লড়।
কার্ত্তিক হইলা সব দেবের আওড়॥ (৭)

---

(১) খোঁড়াইয়া খোঁড়াইয়া।

(২) উপুড় হইয়া।

(৩) গঙ্গাদেবী শিবের জটায় অবস্থান করেন।

(৪) নরকপাল তাঁহার আদরের বস্তু, এই জন্য দক্ষ-যজ্ঞে তাঁহার নিমন্ত্রণ হয় নাই।

(৫) পুত্র। (৬) অবজ্ঞা।

(৭) আওড়=আঁড়। কার্ত্তিক দেবতাদিগের আঁড়ালে লুকাইলেন।

## চাঁদ সদাগরের গুয়াবাড়ী নির্ম্মাণ

কত দিনে সদাগর মনেত ভাবিয়া।
সভা করি বসিলেক পাত্র মিত্র লৈয়া॥
সকলেরে সম্বোধিয়া বলে অধিকারী।
সবে যদি বলহ বাগান তবে করি॥
ভাল ভাল করি বলে গুভাই পণ্ডিত।
রাজা তুমি বাগানত করণ উচিত॥
শুভক্ষণে লগ্ন কৈল আনি বিপ্রগণ।
বাড়ীর উত্তর অংশে কৈল ভদ্রাসন॥
বাগানের আয়তন। দীঘে পাশে আরোপিয়া যোজনেক যুড়ি।
পুরীর উত্তরেত কৈল বাগান বাড়ী॥
গড়খাই করিলেক দুলঙ্গ (১) রোপিয়া।
ঝোপে ঝোপে বাঁশ রোয়ে পাগার ভরিয়া॥
বাহিরেত লাগায় কদম্ব সারি সারি।
তেঁতুল চালিতা রোয়ে ভরিয়া উয়ারি (২)॥
বাড়ীর ভিতরে পুনঃ দিয়া গড়খাই।
বৃক্ষসমূহের নাম। কলা লাগাইল যত লেখা যোখা নাই॥
চারিদিগে গড় করি সিজে মান্দারে।
দুর্গম করিল কেহ লঙ্ঘিতে না পারে॥
তার মধ্যে লাগাইল নানা মিষ্ট ফল।
রোপিল তমাল তাল শাল সরল॥
লাগাইল দাড়িম্ব কাঁঠাল আম্র বেল।
জামীর লেবু লাগায় গুয়া নারিকেল॥
লাগায় ডেফল (৩) গাব তার অবশেষে।
রোপিল খাজুর বৃক্ষ তার চারি পাশে॥
তার পাছে খরমুজ বদরী শ্রীফল।
ভুবী গৈয়ব আদি লাগায় সকল॥
নারাঙ্গ কমলা রোয়ে সোলঙ্গ শাকর।
মিঠা জাজী নানা কলা লাগায় বিস্তর॥

(১) দুলঙ্গ=দুর্লঙ্ঘ্য; এস্থলে অলঙ্ঘনীয় বৃক্ষ-বিশেষ।
(২) বৃক্ষাদি রোপণের আইল।
(৩) অম্ল ফল-বিশেষ।

নানাবিধ আনারস লাগাইল শেষে।
রোপিল চালিতা জাম তার এক পাশে॥
জামীর কাগজী মুগ লাগায় প্রচুর।
আদালেম্বু কাঁটালেম্বু লাগায় কর্পূর (১)॥
লাগাইল মৌকরা আদি আমলকী।
ধৃতরসা থৈকর (২) বয়েড়া হরীতকী॥
হরিদ্রা আদা লাগায় আইল করিয়া।
স্থানে স্থানে বস্নগন্ধা লাগায় ছান্দিয়া॥
বাড়ীর মধ্যেত দিল দীঘি পুকুরী।
তার পাশে লাগাইল নারিকেল সারি॥
তাহার অন্তরে পুষ্প চাঁপা নাগেশ্বর।
রোপিল জবা ধুতুরা পূজিতে শঙ্কর॥
সারি সারি রোপিল বকুল সেফালিকা।
রোপিল বিবিধ শ্বেত রক্ত মল্লিকা॥
জাতী যূথী মালতী লাগায় সারি সারি।
লাগাইল নানাবিধ লবঙ্গ কস্তূরী॥
শ্বেত কৃষ্ণ করবী সে দেখিতে সুন্দর।
আর যত গন্ধ ফুল লাগায় বিস্তর॥
চান্দড় ঈশর মূল আর নাগদনা।
ঔষধ লাগায় যত নাহিক গণনা॥
যত কিছু ফল মূল আছে ই ভুবনে।
সকল দেখিতে পাবা চাঁদর বাগানে॥
দ্বিজ বংশী দাসে গায় মধুর পয়ার।
হরি পরে গতি নাই ভব তরিবার॥

## মনসাদেবীর পূজোপলক্ষে কাজির সঙ্গে গোপগণের ঝগড়া।

ইহা দেখি ভক্তিভাবে যত গোপগণ।
দীপ ধূপে বলিদানে করয়ে পূজন॥
নানামতে করে তথা বাদ্য নাট গীত।
হেনকালে এক কাজি আসি উপস্থিত॥

---

(১) পাণ-কর্পূরের বৃক্ষ। (২) থৈকর=থৈকল। অম্লফল। ইহা জ্বরাদি রোগেও ব্যবহার করা যায়। এই ফল শ্রীহট্টে প্রচুর আছে।

আপনিই কাজি সেই গোষ্ঠী তার জোলা। (১)
কিতাব কোরাণ পড়ি করে কাজিয়ালা॥
নগরে ফিরে হিন্দুর পূজা করি মানা।
ভূত-পূজা বলি তারে করে বিড়ম্বনা॥
তার যত গোষ্ঠী জোলা কলিমা জানিয়া।
কাজির ভাই কাজির শালা সব হৈল মিঞা॥
তাঁতের সাজ ঘরে থুয়্যা যত তানা বানা।
কাজি নামে যেথানে সেথানে থায় থানা॥
ভিঠী হেন পাগ মাথে মুখে লম্বা দাঁড়ি।
সহজে কমিন আরো থল হৈছে পড়ি॥
হিন্দুয়ানী মানা করে গাঞে গাঞে যাইতে।
গোরক্ষকে (২) পদ্মা পূজে দেখিল তা পথে॥
পূজা ভাঙ্গি বাড়িয়ে ভাঙ্গিল ঘট বারি।
আসন করণ্ডী (৩) ভাঙ্গি কৈল থান চারি॥

কাজির মনসাদেবীর ঘট ভাঙ্গা।

তার মধ্যে একজন জাতি মুসলমান।
সে বলে উচিত নহে রাথ হিন্দুয়ান॥
একই ঈশ্বর দেথ হিন্দু মুসলমানে।
যার তার কর্ম্ম সেই করে ধর্ম্মজ্ঞানে॥
সকলের কুলাচার সৃজিলা গোঁসাই।
পাষণ্ড হইয়া তাতে কোন কার্য্য নাই॥
ইহা শুনি কেহ না রাথিল তার কথা।
ভূত-পূজা বলি কৈল পঞ্চ অবস্থা (৪)॥
কালু মিঞা নাম টকিয়া জোলার পুত্র।
সে বলে মারি ফেলাও গোয়ালের গোত্র॥
তাহান্ থালাত ভাই নাম হাজি মিঞা।
পা পোছার বেটা টুনিয়া জোলার ভায়্যা॥
তাঞি বলে হিন্দু মারিয়া কার্য্য নাই।
আগুন লাগায়্যা ঘর পুড়ি কর ছাই॥
এই সব যুক্তি তারা করই বসিয়া।
হেন কালে গোপ সব আইল সাজিয়া॥

(১) ইনি স্বয়ং কাজি (magistrate), কিন্তু ইহার জ্ঞাতি গোষ্ঠী সকলেই জোলা।
(২) রাথালগণ।
(৩) মনসার চিত্রপট।
(৪) দুরবস্থার একশেষ।

ধর ধর মার মার বলে গোপগণে।
মিঞা সব পালাইল ভয় পায়্যা মনে ॥
বনে ঝোপে গেল তারা লড়ালড়ি পাড়ি।
মিনা কাজি পলাইতে ধরিলেক বেড়ি (১) ॥
ধরিয়া বান্ধিল তারে ছান্দা দড়ি (২) দিয়া।
মুষ্টি প্রহার করে বুকেত বসিয়া ॥
কাটা ছাগলের চর্ম্ম গলে দিয়া মালা।
হাততালী দিয়া তারে মারে ঘন ঠেলা ॥
কিতাব কোরাণ যত পুড়িল সকল।
দাঁড়ি উপাড়িয়া প্রাণে রাখিল কেবল ॥
তার পরে ছাড়ি দিল দুর্ব্বল দেখিয়া।
স্নান করি পদ্মা পূজে হরষিত হৈয়া ॥
মিনা কাজি পলাইল গণিয়া প্রমাদ।
হাসনের কাছে গিয়া করিল ফৈরাদ ॥

**সৈয়দ হাসনের নিকট কাজির নালিস।**

সৈয়দ হাসন কাজি বসি বিছানাত।
লাড়্কা করিয়া সনে সুখে খায় ভাত ॥
হুসেন কনিষ্ঠ ভাই মর্ত্ত্য জার সনে।
খোদা দিল রুসমৎ বসি এক থানে ॥
এহি সবে লইয়া হাসনে খানা খায়।
হেন কালে মিনা কাজি আসিল তথায় ॥
কান্দিয়া কান্দিয়া কহে দুঃখ আপনার।
দ্বিজ বংশী দাসে রচে মধুর পয়ার ॥

শুন সাহেব আমার উত্তর।
তোমার হুকুমে আমি সকল বিলাতে (৩) ভ্রমি
তাতে হৈল এত দুঃখ মোর ॥
জঙ্গলে নদীর কূলে মিলিয়া সব রাখালে
নাট গীত মহোচ্ছব করি।
শঙ্খ ঘণ্টা বাজাইয়া পঞ্চ উপচার দিয়া
ভূত পূজে বলে বিষহরী ॥

(১) বেষ্টন পূর্ব্বক। (২) পূর্ব্ববঙ্গে এখনও "ছান্দন দড়ি, বাঁধন দড়ি" কথার ব্যবহার আছে। "ছান্দা দড়ি" "ছান্দন দড়ি" শব্দেরই অপভ্রংশ। "ছান্দন দড়ি" অর্থ যে প্রকার দড়ি দিয়া নানা ছাঁদে (নানা প্রকারে) বাঁধা যায়। (৩) শাসনাধীন স্থানে।

বিলাতে আমি যাইতে তাহারে দেখিলুঁ পথে
মনে মোর হইলেক গোসা।
ভাঙ্গিবারে ঘট বারি দিলে বড় পাঞ্জা করি
হাতেত তুলিয়া লৈলু আসা (১)॥
সে আসার বাড়ি দিয়া সকল ঘট ভাঙ্গিয়া
মুল্লাগিরি করিলু জাহির।
আসিয়া গোয়াল যত আমারে চোরের মত
মারিয়াছে না করি খাতির॥
যত সব ভাই ছিল তারা পলাইয়া গেল
আমারে পাইয়া করে ধূম।
খাওন্দ তোমারে মানি খোদার সমান জানি
কদমেত করিলুঁ মালুম॥
শুন শুন হজরত মোর দুঃখ কত মত
হৈল সব নসিবের দোষে।
কিতাব কোরাণ পুড়ি পাঠার খালের দড়ি
গলায়ে বান্ধিল অবশেষে॥
হাসনে শুনিয়া কথা মর্ম্মেত লাগিল ব্যথা
সাজ সাজ বলে ডাক ছাড়ি।
দ্বিজ বংশী দাসে কয় ই তব উচিত নয়
শেষে পাইবা অপমান ভারি॥

হাসনের যুদ্ধ-সজ্জা।

সাজ সাজ বলিয়া হাসন পাড়ে ডাক।
এক ডাকে বাহিরিল খোজা তিন লাখ॥
খলিপা দেওয়ান কাজি খোজার প্রধান।
তার সনে সাজি আইল হাজার পাঠান॥
বড় বড় তাজী ঘোড়া করি নানা সাজ।
সেখজাদা সব চলে যেন গজরাজ॥
খন্‌কার রফিক্ সাজে মিনা কাজির ভাই
তার সনে লাটাকরা লেখা যোখা নাই॥
পাওজামা নিমা টুপী পরি কটীবন্ধ।
হাসন সৈদের সাজে সাত ফরজন্দ॥

(১) আসানড়ি = যষ্টি-বিশেষ

আকন্দ হাসন কাজি হৈল আগুয়ান।
তালিপ মুরসিদে তার ধরিছে যোগান॥
ঘন ঘন সাড়া কাটি পড়িল নগরে।
একজন মুসলমান না রৈল সহরে॥
আসিয়া মিলিল সবে পদ্মা-পূজা-স্থান।
ই দেখি হিন্দুয়ানের উড়িল পরাণ॥
কেহ পলাইয়া গেল কেহ দিল লড়।
কেহকে মারিল বাড়ি করে ধড়ফড়॥
পূজা ভাঙ্গি ঘটবারি ভাঙ্গিয়া ফৈলায়।
যতেক মঙ্গল-দ্রব্য পাড়ে দুই পায়॥
ব্রাহ্মণের জাতিনাশ করিবার ছলে।
কর্ণেত কলিমা পড়ে যবন সকলে॥
আসিছিল যত লোক দেখিবারে ব্রত।
জলুম করিয়া সবে করিল সুন্নত॥
গোহত্যা করিল তথা করিয়া জবর (১)।
তদন্তরে সবগুলা চলি গেল ঘর॥

## ধন্বন্তরি ওঝা।

এই মতে ধন্বন্তরি জন্মিল সংসারে।
লক্ষ্মী অধিষ্ঠান হৈল সে রাজার ঘরে॥ ধন্বন্তরির শিক্ষা।
দিনে দিনে বাড়ে যেন চন্দ্রের সমান।
কাশীরাজা মহোৎসবে কৈল নানা দান॥
শাস্ত্র অনুসারে সব কৈল সংস্কার।
গুরুর নিকটে দিল শাস্ত্র জানিবার॥
আগম নিগম পঠে ভাগবত পুতা (২)।
নানান পুরাণ পঠে ভগবদ্গীতা॥
সকল সংহিতা পঠে কাব্য-পরকাশ।
জানিল সকল শাস্ত্র যত ইতিহাস॥
বেদান্ত পঠিয়া পঠে যোগান্ত বিচার।
কালিকা সাধন কৈল অনেক প্রকার॥
তুষ্ট হৈয়া মহাদেব বর অধিষ্ঠাতা। অসামান্য-শক্তি-লাভ।
মহাজ্ঞান দিলা আর গারুড়ী সংহিতা॥

(১) বল।   (২) পুত্র।

বিবাহ।

বিদর্ভ রাজার কন্যা নামেত কমলা।
শুভক্ষণে বিয়া কৈল যেন চন্দ্রকলা॥
ধনে জনে সম্পদ হইল অতিশয়।
নানা দেশ ভ্রমিয়া করিল দিগ্বিজয়॥
গো-মুণ্ডের ঠাটা (১) তারে সিংহছালে ছায়্যা
ব্যাঘ্র-পৃষ্ঠে চড়ি ফিরে জয়ঢাক বায়্যা॥
হুঙ্কারে সাগর চালে পৃথিবী কাঁপায়।
নাগে বাঘে নাম শুনি মস্তক নোয়ায়॥
ভূত প্রেত পিশাচ পলায় দেখি ডরে।
বৃক্ষেও নামায় মাথা দেখিয়া ওঝারে॥
হুঙ্কারে পাড়িয়া সে বৃক্ষের ফল খায়।
পুনরপি পাড়া ফল বৃক্ষেত লাগায়॥
ভূচরী খেচরী যত ডাকিনী যোগিনী।
রোগ পীড়া ব্যাধি খণ্ডে তার নাম শুনি॥
বড় সর্প ধরিয়া গারুড়ী মন্ত্র বলে।
নিরবধি খেলায় লইয়া নানা ছলে॥
বিষ কাড়ি লয় যত বড় বড় সাপ।
বান্ধে হাতে গলায় নাহি থাকে দাপ॥
উদয়কাল ভুজঙ্গ শিবের জটায়।
তারে আনি মন্ত্রবলে ধরিয়া খেলায়॥
একদিন বিপাকে ঠেকিল দৈবযোগে।
পাইল মুনির শাপ দংশিবারে নাগে॥
দ্বিজ বংশী দাসেরে প্রসন্ন সরস্বতী।
পদবন্ধে গাইল ধন্বন্তরি-উৎপত্তি॥

## কলির ব্রাহ্মণ।

কলির ব্রাহ্মণ আর বলির ছাগল।
ভাল মন্দ জ্ঞান নাই প্রশ্রয় পাগল॥
পতিতের দান লৈতে না কর বিচার।
হাড়ি ডোম চণ্ডাল যজাও কদাচার॥
কাকড়ার মাটি দিয়া কর দীর্ঘ ফোঁটা।
কাকালির মধ্যে রাখ ভাঙ্গা লাউ গোটা॥

(১) বজ্র; এখানে দণ্ড-বিশেষ।

মাথায় বেড়িয়া বান্ধ রাত্রি-বাস ধড়ি (১)।
মুষ্টি ভিক্ষা মাগিয়া বেড়াও বাড়ী বাড়ী ॥
মুষ্টি এক উনা হৈলে না কর ভোজন।
তিন হাঁড়ী অন্নে হয় উদর পূরণ ॥
ধুঁয়া দেখি ফিরহ নদীর পারে পারে।
মড়া মৈল বলি যাও দক্ষিণার তরে ॥
শুনিলে শ্রাদ্ধের নাম যজমানের পাড়া।
বান্ধা দিয়া থায়্যা যাও স্ত্রীর ভুবুড়া (২) ॥
সূত্র (৩) পুঁথি হাতে লৈয়া চণ্ডীপাঠ গাও।
সত্য মিথ্যা বাক্য বলি যজমান ভাঁড়াও ॥
শূদ্র সেবক লইয়া কর হুড়াহুড়ি।
পঞ্চ উপচারে থায়্যা যাও গালি পাড়ি ॥
বাক্য চাতুরী করি দিবাতে মাগিয়া।
সন্ধ্যাকালে যাও ভাল গৃহস্থ দেখিয়া ॥
ঠাই টিউরি করি থাক অপেক্ষায়।
ভাল ব্যক্তি হয় যদি রন্ধন করায় ॥
পর দ্রব্য পাইয়া ডাগর পেট ভর।
রাত্রিতে না আসে নিদ্রা উঠ্ বৈস্ কর ॥
আচার বিচার নাই অহিত ব্রাহ্মণ।
গায়ত্রীর লেশ নাই সন্ধ্যা দেবার্চ্চন॥
আমি ওঝা ধন্বন্তরি অন্য জন নই।
গলায় আছয়ে সূতা তেকারণ সই ॥
আর জন হৈলে তার মুড়িতাম মাথা।
গরু আর ব্রাহ্মণ যে শূদ্রের দেবতা ॥
আমার যে গুণ সব জানে হর-গৌরী।
তুমি ছারে কি জানিবা কড়ার ভিকারী ॥

## ডিঙ্গা-নির্ম্মাণ।

ডিঙ্গা বান্ধে চম্পকের নাথে।
সোণার জল লয়্যা মাহেন্দ্র সুক্ষণ পায়্যা
দাঁড়া বিন্ধে আপনার হাতে ॥

---

(১) ধড়ি=ধুতি। রাত্রিতে পরিহিত বস্ত্র।
(২) মোটা সূতার সাড়ী। (৩) ব্যাকরণের প্রথম পাঠ্য

দীর্ঘে সহস্র গজ সূতা মাপি কৈল ধ্বজ
মধ্যে দিল তের তাল উভে।
যথা তথা ভরা লৈলে মনসা চক্রান্ত কৈলে
সাগরে যে কাঁড়ার না ডুবে॥
ডিঙ্গা পত্তন করি কাবাই (১) পাইল গিরি (২)
তার খাড়ু (৩) পাইল জনে জনে।
বিশ্বকর্ম্মা অধিষ্ঠান ডিঙ্গা করে নির্ম্মাণ
আনন্দে গঠয়ে রাত্রি দিনে॥
মন-পবন কাষ্ঠে সন্ধিতে লাগায় পৃষ্ঠে
লোহার গজাল হানি তারে।
দড় করি গড়ে তলা বাইনে বাইনে রাং ঝালা
লোণা পানী ছুঁইতে না পারে॥
তলী গড়ি কৈল সারা লাগায় হাটুয়া গোড়া
পীঠপাত লাগায় ঝাপ দিয়া।
মাথা (৪) কাষ্ঠ দিল তাত সোণা-রূপার পারিজাত
লাগাইল সন্ধি চাহিয়া॥
মধ্যে করি রাজাসন চেরয়াট (৫) বিলক্ষণ
ঝলম (৬) গড়িল সারি সারি।
মালুম কাষ্ঠ (৭) দিল গাড়ি পাতয়াল (৮) ঝোকা বাড়ি (৯)
চারা পল্লব কত করি॥
সুবিচিত্র ছই ঘর সারি সারি চামর
নেতের দোলনী নানা ছন্দ।
ডিঙ্গার দিলেক আঁখি সোণা-রূপার চুমকী
কপালে বিরাজ করে চান্দ॥
নানা রঙ্গ-কুতূহলে ডিঙ্গা নামাইল জলে
দেখে সাধু হরষিত মনে।
গিরিবর পাইল ঘোড়া আর সবে নেত ধড়া
বংশীবদন দ্বিজে ভণে॥

---

(১) বুককাটা জামা। (২) শিল্পীর নাম।
(৩) পূর্ব্বে মজুর ও শিল্পীদিগকে রূপা বা অন্য কোন ধাতু নির্ম্মিত খাড়ু (হস্ত ও পদের অলঙ্কার-বিশেষ) দিয়া পুরস্কার করিবার প্রথা ছিল।
(৪) নৌকার গলুই। (৫) নৌকার গলুই-সংযুক্ত কাষ্ঠ-বিশেষ। চলিত ভাষায় "চরাট" বা "পাটাতন"। (৬) ঝুলান কৃত্রিম পুষ্পমাল্য।
(৭) নৌকার তক্তা আবদ্ধ রাখিবার জন্য কাষ্ঠ।
(৮) হাইল। (৯) নৌকার হাইল-সংলগ্ন কাষ্ঠ-বিশেষ।

রন্ধন।

চান্দর আদেশ জানি	চলিল সোণাই রাণী
করিবারে রন্ধন সত্বর।
যাব অতি দূর দেশে	কত দিনে ফিরি আসে
না জানি ঘরেত সদাগর॥
ঘাঁটঘিলা (১) দিয়া স্নান	করি বস্ত্র পরিধান
রাঁধিবারে যায় সুবদনী।
বণিক্য ছকুড়ি ঘর	জ্ঞাতি গোত্র সহোদর
ভোজন করিব হেন জানি॥
কালী কাজলী বালী	তেড়ার ভগ্নী মেথলী
দুর্ব্বলী যে লেঙ্গার ভগিনী।
পঞ্চজন দাসী ধায়	কেহ সজ্জ যোগায়
কেহ হস্তে চালায় বিজনী॥
কেহ মৎস্য মাংস কাটে	কেহবা হরিদ্রা বাটে
কেহ ব্যঞ্জনের সজ্জ করে।
দুগ্ধ আবর্ত্তন করি	কেহ রাখে সারি সারি
গুড় চিনি নানা উপহারে॥
এক মুখে দেয় জ্বাল	নব মুখে জ্বলে ভাল
বসাইল নগোটা পাতিলী। (২)
নব ব্যঞ্জনের তরে	বসাইলা একেবারে
সম্ভারিল তৈল ঘৃত ঢালি॥
প্রথমে নালিতা শাকে	রান্ধিলেক তৈল-পাকে
কচু শাকে নারিকেল কাটি।
সাঞ্চা শাক ঘৃতে ভাজে	আদা দিয়া তার মাঝে
মাটা শাক (৩) জিরা লঙ্গ বাটি॥
পালই (৪) শাক বসায়্যা	ভাজে তারে ঘৃত দিয়া
পরে দিল মরিচ লবঙ্গ।
নাড়িতে বিজ্জল ছুটে	খর জ্বালে ধুঁয়া উঠে
ঘামে সোণার বিরস বদন॥

---

(১) স্ত্রীলোকদের গাত্র-পরিষ্কারক এক প্রকার ফল।
(২) নয়টা পাতিলী (হাঁড়ী) বসাইল।	(৩) মেথি শাক।
(৪) পালই=ঢেঁকুর শাক।

ভাজি।

ঘৃতে ভাজে নিমপাত উদিসা (১) উরসী তাত
বেত আগে থউরের (২) ছই।
বাগুণ তরই (৩) ঝিঙ্গা ভাজে দুগ্ধরাজডাঙ্গা (৪)
কাঁচা কলা ভাজে দুধকঁই (৫)॥
লাউ কুমড়া চাকি হরিদ্রা পিঠালী মাখি
বসবাস জিরা লঙ্গ বাটি।
কাঁঠালের বীজগুলি ভাজিলেক ঘৃতে তুলি
শিম্ব উড়শী (৬) দাল বাটি॥
একে একে নিরামিষ রান্ধিল ব্যঞ্জন ত্রিশ
শুক্ত রান্ধে আর ডালি নানা।
অম্ল রান্ধে পাকা কলা আদা লেম্বু পৈরা (৭) মূলা
দ্বিজ বংশী দাসের রচনা॥

নিরামিষ রান্ধে সব ঘৃতে সম্ভারিয়া।
মৎস্যের ব্যঞ্জন রান্ধে তৈল-পাক দিয়া॥
বড় বড় কই মৎস্য ঘন ঘন আঞ্জি (৮)।
জিরা লঙ্গ মাখিয়া তুলিল তৈলে ভাজি॥
কাতলের কোল ভাজে মাগুরের চাকি।
চিতলের কোল ভাজে বসবাস (৯) মাখি॥
ইলিশ তলিত (১০) করে বাচাও ভাঙ্গনা।
শউলের খণ্ড ভাজে আর শউল পোনা॥
বড় বড় ইচাঁ (১১) মৎস্য করিল তলিত।
রিঠা পুঠা ভাজিলেক তৈলের সহিত॥
বেত আগ পলিয়া চুঁচুরা মৎস্য দিয়া।
শুকত ব্যঞ্জন রান্ধে আদা বাটিয়া॥
পাব্‌তা মৎস্য দিয়া রান্ধে নালিতার (১২) ঝোল।
পুরাণ কুমড়া দিয়া রোহিতের কোল॥

(১) উচ্ছে। (২) থোরের। (৩) ঢেঁড়স্।
(৪) ক্ষীরনটে = সাদা ডাঁটা-বিশেষ। (৫) ঝিঙ্গা বা অন্য কোন তরকারী দুগ্ধ ও চিনির সহিত। চলিত ভাষায় "দুগ্ধ কদুই"।
(৬) কাল কড়াই দাল। (৭) পয়রা গুড়।
(৮) কাটার দাগ দিয়া। (৯) ব্যাসন।
(১০) তৈলে ভাজা। (১১) চিংড়ী।
(১২) শুষ্ক তিক্ত পাটপাতার।

কিঞ্চিৎ নালিতা পত্র তার মধ্যে আদা।
লাউ দিয়া ঘণ্ট রান্ধে রোহিতের গাদা॥
বাগুণ দ্বিখণ্ড করি তাত লাউ যোগ।
মাগুর মৎস্য সহ রান্ধে কোঞর ভোগ (১)॥
নবীন কুমড়া দিয়া কই মৎস্য সনে।
পিপুল বাটিয়া ঝোল রান্ধিল বন্ধানে॥
লাফা (২) বাগুণ দীর্ঘে করি চারি খণ্ড।
চৈ (৩) বাটিয়া রান্ধে রোহিতের অণ্ড॥
মাষ দাল দিয়া রান্ধে রোহিতের মাথা।
হিঙ্গের সম্ভারে তাতে দিল তেজপাতা॥
জিরা লঙ্গ বাটি দিল মরিচের রসে।
ভুবন মোহিত কৈল ব্যঞ্জনের বাসে॥
আদা জামিরের রসে কই মৎস্য ভাল।
অম্ল ব্যঞ্জন রান্ধে থৈকর (৪) মিশাল॥
পোনা মৎস্য দিয়া রান্ধে করঞ্জ (৫) অম্বল।
তিল চালিতা রান্ধে সুখাদ্য কেবল॥
পাকা তেঁতুলে রান্ধে রোহিতের পেটি।
বদরীর অম্ল রান্ধে শোল মৎস্য কাটি॥
সকল ব্যঞ্জন রান্ধে আপনার মনে।
বদরীর অম্ল রান্ধে ঠেকাইল ফেণে (৬)॥
হেটে তার ব্যঞ্জন উপরে ভাসে ফেণা।
নাড়িতে নাড়িতে নড়ে দুকাণের সোণা॥ (৭)
পাকা মৌআলু (৮) দিয়া ঘৃত পাক করি।
তাতে কৈল দধিখণ্ড চিনিয়ে সম্ভারি॥
দারচিনি বাটি দিল আর তেজছাল (৯)।
পিঠালী বাটিয়া তাত মরিচ মিশাল॥
আদা জামিরের রস সৈন্ধব লবণে।
রান্ধিলেক "মনোহর" নাম ব্যঞ্জনে॥

---

(১) এই ভাবে প্রস্তুত ব্যঞ্জনকে "কুমার-ভোগ" বলিত। (২) বড় ও গোল। (৩) মসলার উপযোগী গুল্ম-বিশেষ। (৪) "অম্ল বেতস"=এক রকম টক ফল। শ্রীহট্টে বিস্তর হয়। (৫) করমচা। (৬) আবর্ত্তন-পূর্ব্বক ফেণ সংবরণ করিল। (৭) অনবরত আবর্ত্তন-জন্য কর্ণের কুণ্ডল দুলিতে লাগিল। (৮) এক প্রকার মিষ্ট আলু। লাল "সকরকন্দ আলু"। (৯) তেজপত্র-বৃক্ষের চর্ম্ম।

প্রবন্ধে রান্ধে ব্যঞ্জন নাম মনোহর।
খাইতে সুস্বাদ অতি দেখিতে সুন্দর॥
মৎস্যের ব্যঞ্জন রান্ধি করি অবশেষ।
মাংসের ব্যঞ্জন তবে রান্ধয়ে বিশেষ॥
কাউঠার (১) রান্ধে মাংস তৈল ডিম্ব দিয়া।
তলিত করিয়া তুলে ঘৃতেত ছাকিয়া॥
কৈতরের (২) বাচ্ছা ভাজে কাউঠার হাতা।
ভাজিছে খাসীর তৈল দিয়া তেজপাতা॥
ধনিয়া সলুপা (৩) বাটি দারচিনি যত।
মৃগ মাংস ঘৃত দিয়া ভাজিলেক কত॥
রান্ধিছে পাঠার মাংস দিয়া খর ঝাল।
পিঠালী বাটিয়া দিল মরিচ মিশাল॥
কত মত ব্যঞ্জন সে নাহি লেখা যোখা।
পরমান্ন পিষ্টক যে রান্ধিছে সণকা॥
ঘৃতপোয়া চন্দ্রকাইট (৪) আর দুগ্ধপুলী।
আইলবড়া ভাজিলেক ঘৃতেত মিশালি॥
জাতিপুলী ক্ষীরপুলী চিতলোটী আর।
মনোহরা রান্ধিলেক অনেক প্রকার॥
অন্ন ব্যঞ্জন রান্ধি করিল প্রচুর।
ফলারের দ্রব্য কৈল মুগের অঙ্কুর॥
আদা চাকী চাকী আর ভুনা কলাই।
ঘৃতেত দুভাজা চিড়া শর্করা মিশাই॥
সুগন্ধী শালির চিড়া গন্ধে আমোদিত।
খণ্ড খণ্ড নারিকেল তাহাতে মিশ্রিত॥
উত্তম ক্ষীরসা দিয়া গঙ্গাজলী লাড়ু।
ইক্ষু রস রাখিলেক ভরি লোটা গাড়ু॥
এই মত ভক্ষ্য দ্রব্য করিল বিস্তর।
তেড়া আসি জানাইল চান্দর গোচর॥
হইলেক রন্ধন বিলম্ব নাহি আর।
স্নান করিবার সাধু হৈল আগুসার॥

---

(১) কচ্ছপ-বিশেষের। (২) পায়রার।
(৩) সুল্পা। (৪) পিষ্টক-বিশেষ।

## দেব-সভায় অপ্সরাগণের নৃত্য।

### উষা ও অনিরুদ্ধের প্রতি অভিশাপ

অগ্রে উষা তার পাছে যতেক নর্ত্তকী।
মৃদঙ্গ মন্দিরা আর করতাল ঝিকিমিকি॥
কটিতে কিঙ্কিণী শব্দ নূপুর রুণুঝুনি।
ক্ষুদ্র ঘন্টিকা বাজে কটিতে কিঙ্কিণী॥
মৃদঙ্গ পাখোয়াজ ডম্বুরু বাজয়ে বিশেষ।
প্রথমে উর্ব্বশী করে নৃত্যেতে প্রবেশ॥ উর্ব্বশী।
অঙ্গ ভঙ্গী করি নৃত্য করয়ে সুন্দরী।
সমুখ বিমুখে যায় তালে ভর করি॥
উর্ব্বশীর নৃত্যে মোহিল দেব-সভা।
উর্ব্বশীর অবশেষে আগু হৈল রম্ভা॥ রম্ভা।
তাল ঘাতে নাচে ভাল কুবেরের নারী।
মোহিল ইন্দ্রের সভা শুদ্ধ নৃত্য করি॥
দেব-সভা মোহিত করিল সুরগণ।
সেই ছিদ্রে মেনকা নৃত্যেতে আগুয়ান॥ মেনকা।
হাড়িয়া চামর (১) হাতে সুবর্ণের ঝালী।
ঘন ঘন পাকায় যেন ঝলকে বিজলী॥
শূন্যের সঞ্চার তালে করি ভর।
মেনকার নৃত্য দেখি হাসে মহেশ্বর॥
হেন কালে গন্ধকালী আসি উপস্থিত। গন্ধকালী।
সভা মোহিত কৈল শরীরের গন্ধে।
বদনে ঈষৎ হাসি নাচয়ে নানা ছন্দে॥
কাঁচলি ঢাকিয়া সুদীর্ঘ কুন্তুম।
ময়ূরে নাচয়ে যেন ধরিয়া পেখম॥
গন্ধকালী নাচে যেন খঞ্জনিয়া পাখী।
গন্ধকালীর নৃত্যে হৈল সব দেব সুখী॥
সুর-পুরী সকল মোহিল গন্ধকালী।
শশিপ্রভা আগু হৈল অন্তম্পট (২) তুলি॥ শশি-প্রভা।

(১) পূর্ব্বকালে হাড়িগণ সম্ভবতঃ চামর ব্যজন করিত, অথবা সেই চামর হাড়িগণ নির্ম্মাণ করিত। (২) অন্তঃপুরের পর্দ্দা।

চন্দ্র উদয় যেন করিল প্রকাশ।
শশিপ্রভার নৃত্য দেখি দেব-সভার হাস ॥
সূতার সঞ্চারে নাচে বায়ু ভর করি।
একে একে সকল মোহিল সুরপুরী ॥
অধরে মধুর হাসি ত্রিভঙ্গ ভঙ্গিমা।
শশিপ্রভার অবসরে আইল তিলোত্তমা ॥ — তিলোত্তমা।
মাথায় ঢালুয়া খোপা ধরিছে পেখম।
তিলোত্তমার নৃত্য দেখি হাসে দেবগণ ॥
তার পাছে তারাবতী বত্রিশ তালে পূরি। — তারাবতী, যোজনগন্ধা।
বাহির হৈল যোজনগন্ধা নামে বিদ্যাধরী ॥
গায়ের মদগন্ধ যায় যোজনেক পথ।
পড়নী উড়নী অঙ্গে ঘুঙ্ঘুট সাত শত ॥
গঙ্গাজলী সাড়ীতে শরীর আচ্ছাদিয়া।
কৌতুকে করয়ে নৃত্য তালেতে ভাসিয়া ॥
গমন গজেন্দ্র-গতি মদন অলসে।
মোহিত করিল সভা নানা বাক্যরসে ॥
প্রেমের লোচন-তারা সুরেখা সুন্দরী।
তার পাছে নৃত্য করে বপু বিদ্যাধরী ॥
চন্দ্রমুখী চন্দ্রকলা নাচে দুই সখী। — অপরাপর বিদ্যাধরী।
রত্নমালা নাচে যেন খঞ্জনিয়া পাখী ॥
রোহিণী মোহিনী সত্যবতী মনোরমা।
সর্ব্বজয়া সত্যভামা নাচিছে সুরমা ॥
রেবতী কাঞ্চনমালা নাচে মনোহর।
শূন্যভরে লম্বিত কাঞ্চলি পয়োধর ॥
এহি মতে যতেক প্রধান বিদ্যাধরী।
একে একে নৃত্য করে দেখে বিষহরী ॥
হাসিয়া ইন্দ্রের ঠাঁই বলিলা বচন। — ঊষা।
এখনে দেখিতে নৃত্য ঊষার নাচন ॥
অনিরুদ্ধ ঊষা ভাল নাচে হেন শুনি।
দেখিতে ঊষার নৃত্য আজ্ঞা দেহ জানি ॥
এত শুনি পুরন্দরে বলিল হাসিয়া।
সত্বরে আনহ ঊষা নৃত্য করুক আসিয়া ॥
চিত্ররেখা বলে ঊষা বিলম্বে নাহি কায।
অবশ্য যাইবা দেখি শীঘ্র কর সাজ ॥

অনেক যত্ন করি উষা রহিবারে চাহে।
বিধাতা লিখেছে দুঃখ খণ্ডান না যাহে॥
সাত পাঁচ ভাবি উষা দিল আগুসার।
পেটারা খসায়ে পরে রত্ন অলঙ্কার॥

উষার বেশ।

অন্তম্পট ধরিয়া সখী চারিভিতে।
রত্নের প্রতিমা যেম সাজে মনোরথে॥
সুবেশ করিয়া খোপা বান্ধিলেক ভালা।
সুমেরু জিনিয়া যেন সাজে মেঘমালা॥
তাহার উপরে দিল পারিজাত-মালা।
নবীন মেঘেতে যেন শোভিছে চপলা॥
মধ্যে মধ্যে পুষ্প তাতে চাপা নাগেশ্বর।
মধুলোভে উড়ি পড়ে উন্মত্ত ভ্রমর॥
কাম-সিন্দুরের রেখা কপালে উজ্জ্বল।
পুষ্পেতে লম্বিত জাত শোভয়ে কেবল॥
কপালে উজ্জ্বল শোভে ঝুরি মুক্তাবলী।
মাণিক্যের কর্ণফুল শোভে গণ্ডস্থলী॥
তার উপর চন্দ্রাবলী ঝলকে উজ্জ্বল।
নাসিকা অগ্রেতে পরে মুকুতা কেবল॥
কুঙ্কুমে লেপিয়া স্তন ঢাকিছে কাঁচলি।
গলে পরে গ্রীবাপত্র মুকুতার বলী॥
বিনা মরকতে গাথি মধ্যেতে সোণার।
হাতে পরে বাজুবন্ধ মুকুতার তার॥
হস্তে পরে অলঙ্কার কেয়ূর কঙ্কণ।
রত্ন অঙ্গুরী পরে অতি বিলক্ষণ॥
নেতের উড়নী পরে উপরে পাটসাড়ী।
তাহার উপরে ঘাগর পরে কটি বেড়ি॥
ক্ষুদ্র ঘণ্টিকা তাতে ঘাগর কিঙ্কিণী।
নাভির উপরে পরে নীবিবন্ধ খানি (১)॥
চরণে ঘুঘুরা পরে নূপুর পঞ্চম।
উঞ্জটা পরিল তবে দেখিতে উত্তম॥
হাতে পায় পরিলেক অলক্তার ফুল।
চন্দনে লেপিয়া অঙ্গ সর্ব্ব সমতুল॥

(১) কোমর-বন্ধ

উত্তম উড়নী দিয়া সর্ব্বাঙ্গ ঢাকিয়া।
তাতে যত লিখিয়াছে শুন মন দিয়া॥
কামিনী ভূষণ এ যে জানি পুরন্দরে।
কৌতুকে দিলেন তারে শচী পরিবারে॥
শচীর ঠাঁই নৃত্য করি পাইয়াছে উষা।
সেই বস্ত্র গায়ে দিলে নাহি ক্ষুধা তৃষা (১)॥
বিশ্বকর্ম্মা নির্ম্মায়েছে আপনার হাতে।
ব্রহ্মাণ্ডেতে যত আছে লিখেছে তাহাতে॥
স্বর্গ মর্ত্ত্য পাতাল লিখেছে ত্রিভুবন।
দেব দৈত্য নাগ পক্ষী গন্ধর্ব্ব সুলক্ষণ॥
দেবের প্রধান ব্রহ্মা লিখিয়াছে তাতে।
হংসবাহন রথে ব্রহ্মাণী সহিতে॥
চতুর্ভুজ রূপ লিখেছে নারায়ণ।
লক্ষ্মী সরস্বতী সঙ্গে গরুড়-বাহন॥
বৃষের উপরে হর লিখিয়াছে তথি।
শিরে গঙ্গা উপরে দুর্গা কার্ত্তিক গণপতি॥
শঙ্করের কোলেতে লিখেছে বিষহরী।
চতুর্ভুজা মহামায়া রক্তবস্ত্রধারী॥
আর আর যত ইতি ব্রহ্মাণ্ডেতে আছে।
স্থাবর জঙ্গম আদি সব লিখিয়াছে॥
হেন বস্ত্র গায়ে দিয়া আসিল সুন্দরী।
সভা মধ্যে দাঁড়াইল অঙ্গ ভঙ্গী করি॥
একে একে সভার দৃষ্টি হৈল উষা দিগে।
মোহিত করিল সভা অনুরাগে॥
দ্বিজ বংশী দাসে গায় পদ্মার চরণ।
ভবসিন্ধু তরিবারে বল নারায়ণ॥

উষার নৃত্য।

নৃত্য করে উষা সুন্দরী।
চরণে নূপুর-ধ্বনি তালেতে টঙ্কার হানি
দাঁড়াইল অঙ্গ ভঙ্গী করি॥
উষার মন্দিরা হাতে অনিরুদ্ধ তাল ঘাতে
পাখোয়াজ করে ঢোলঢোলী।

(১) এই বস্ত্রের গুণেই ক্ষুধা তৃষ্ণা হয় না।

তাতা তিতি থৈয়া থৈ হাতে মুখে তাল কৈ (১)
মোহিত করিল সুরপুরী ॥
খঞ্জন-গমন হাটে হাতে লয়ে তাল বাটে
চামর তুলিছে ঘন পাকে।
আর সব দেবলোকে রঙ্গ দেখে কৌতুকে
মনসা রহিছে ছিদ্র তাকে (২) ॥
মাথায় জলের ঘটী দুই হাতে তাল বাটি
নাচে কাচা শরার উপরে।
এক পায়ে করি ভর যেমন ফিরে ভ্রমর
মনসা তখনে মন হরে ॥
পদ্মা হরিল মন তাল হৈল বিস্মরণ
শরা ভাঙ্গি পড়িল ভূমিতে। তালভঙ্গ।
তাল ভঙ্গ হৈল কাযে শাপ দিল দেবরাজে
ভয়ে উষা পরম চিন্তিতে ॥
তালে নাহি অবধান আমা করে অবজ্ঞান শাপ।
অনিরুদ্ধ উষা দুইজনে।
শাপ দিল এই দোষে তোমরা দ্বাদশ বর্ষে
থাক গিয়া এ মর্ত্ত্য ভবনে ॥
উষা যদি পাইল শাপ দেবগণে মনস্তাপ
দেব-সভা করে হাহাকার।
দ্বিজ বংশী দাসে গায় দেবগণ ঘরে যায়
কার্য্যসিদ্ধি হৈল মনসার ॥

## চাঁদ সদাগরের দক্ষিণ পাটন যাত্রা।

চলে সাধু দক্ষিণ পাটন।
চম্পক নগরে মিলি কৌতুকে হুলাহুলি
জয় ধ্বনি উঠিল গগন ॥
বসিয়া কাঞ্চন খাটে যাত্রা মঙ্গল পাটে
ইষ্টদেব করিল স্মরণ।
হস্তে ধান্য দূর্ব্বা নারী পূর্ণ কুম্ভ সারি সারি
বেদ পঠে শুনই ব্রাহ্মণ ॥

(১) কহিয়া। (২) ছিদ্র অনুসন্ধান করিয়া।

যাত্রা করি অধিকারী পূজিলেক হর-গৌরী
প্রণাম করিয়া সপ্তবার।
(সূত) মগধ ভাটে বন্দী শালে স্তুতি পঠে
নারী লোকে দেয়ন্তী জোকার॥
বিনয় করিয়া স্তুতি হৃদয়ে ভাবিয়া অতি
শুভ পাত্র করিয়া সঞ্চার।
যোগান ধরিয়া ঠাটে আসিয়া মিলিল ঘাটে
বাদ্য ভাণ্ড বাজায় অপার॥
সাধু উঠে মধুকর যে নায়ে শিবের ঘর
পাইক সবে পাইল ঘোড়া।
ঢুলাই পাইল যোড়া মির বহর আরে তেড়া
প্রতি নায়ে ঘন বাজে কাড়া॥
দুন্দুভি মৃদঙ্গ কাড়া ঝাঁজর বাজয়ে সারা
শবদ উঠয়ে ঘোরতর।
গোগ্গরী যুড়িয়া যায় চন্দ্রধরে রঙ্গ চায়
রবির কিরণ হৈল ঘোর॥
ঢুলাই বলে বাও বাও বন্দিয়া চণ্ডিকার পাও
প্রথমে মিলিল শঙ্খচূড় (১)।
ছোটিমোটি (২) তার পাছে যে নায়ে ভরিয়া আছে
হাড়ী পাগ ধুতুরা বিস্তর।
তবে সে কাঁজলরেখি (৩) দেখিতে যুড়ায় আঁখি
চতুর্থে মিলিলা দুর্গাবর (৪)॥
মাণিক্য-মেরুয়া (৫) নায়ে ষোল শত দাঁড় বায়ে
তার শেষে আগলপাগল (৬)।
তবেত রাজবল্লভ (৭) রাজহংস ভরা সব
অষ্টমে মিলিল হংসবর (৮)॥
নবমে সাগর-ফেনা (৯) যে নায়ে কলিঙ্গ-সেনা
তার শেষে মিলে উদয়-গিরি (১০)।
একাদশে লক্ষ্মীপাশা (১১) যে নায়ে সুমাইর * বাসা
নিত্য যাতে পূজে হরগৌরী॥
উদয়তারা (১২) দ্বাদশে গঙ্গাপ্রসাদ (১৩) তার শেষে
চতুর্দ্দশে মিলে মধুকর (১৪)।

(১—১৪) ডিঙ্গার নাম। * সোমাই ওঝা (পুরোহিত)।

পঞ্চপাত্র সঙ্গে করি বসিয়াছে অধিকারী
যে নায়ে আপনি চন্দ্রধর ॥
চৌদ্দ ডিঙ্গা বাইয়া যায় পাইক সবে সাইর গায় (১)
তোলপাড় গোঙ্গরী (২) সাগর।
ডিঙ্গা সব চলে ঝাটে দুই কূলে প্রজার ঠাটে
দ্বিজ বংশী মনসা-কিঙ্কর ॥

হরষিতে চন্দ্রধর যায় ডিঙ্গা বাইয়া।
পাইকে ধামালী করে রঙ্গে সাইর গাইয়া ॥
জয়ঢাক বীরঢাক আর জয়ঢোল।
শঙ্খনাদে সিংহনাদে নাহি শুনি বোল ॥
শিলই হাউই ছোটে আকাশ পরশে।
চমকিত পরদল পলায় তরাসে ॥
গোপাল মীর বহর চলে ঠাটের আগুয়ান।
তার সনে নেহাৎ নাও বিয়াল্লিশ খান ॥
জল ছড়িয়া যেন যায় বিয়াল্লিশ নাও।
ঠাটের কাছে থাকি চাঁদ বলে বাও বাও ॥
নিজ রাজ্য ছাড়াইল হাস্য পরিহাসে।
কামার-হাটী ছাড়াইল আঁখির নিমেষে ॥
মধ্যপুর কুলাচল দক্ষিণে থুইয়া।
দুর্জ্জয় প্রতাপগড়া ছাড়াল বাহিয়া ॥
গোপালপুর ছাড়াইল রামের নগর।
জহ্নুতীর্থ বাহিয়া পরে কালিদয় সাগর ॥
দক্ষিণে গন্ধর্ব্বপুর বামে বীরকুনা।
মঞ্চসরা বাহিয়া ধরে মন্দারের থানা ॥
পেছলদা বামেতে যায় তাড়াতাড়ি।

* * * *

দ্বিজ বংশী দাসে গায় পদ্মার চরণ।
ভবসিন্ধু তরিবারে বল নারায়ণ ॥

(১) "সারি" গান করে।
(২) গুঞ্জরী।

## সিংহলের রাজার সহিত চাঁদ সদাগরের সাক্ষাৎ

রাজা ভেটিতে সাধু যায়।
পালঙ্গে চড়িয়া যায় পাটের পাছরা (১) গায়
পট্টাম্বরের বন্দিস মাথায়॥
মাথায় বেরাজ পত্র উপরে ধবল ছত্র
হীরাধরে চামর দোলায়।
পাত্র মিত্র আগে পাছে যোগান ধরিয়া আছে
জয়ধরে তাম্বুল যোগায়॥
রাজা ভেটি মিষ্ট ফল ঝাকা ভরি নারিকেল
সমতাবা নারেঙ্গ (২) কমলা।
বাটা ভরি গুয়া পাণ কুশিয়ারি (৩) থান থান
মিঠা জাম্বি ব্রতামৃত (৪) কলা॥
করমজা বদরী শশা ক্ষীরা বাঙি (৫) ধৃতরসা
মিঠা তাল মিঠা শ্রীফল।
গাড়ল (৬) ছাগল খাশী শুরিমৎস্য (৭) রাশি রাশি
যার গন্ধে রাক্ষস পাগল॥
আগে চলে শুভঙ্কর তার পাছে চন্দ্রধর
তেড়া লেঙ্গা তুলাই কাঁড়ারী।
দেখিতে সকল লোক চাইতে আইল কৌতুক
মিলে সাধু রাজার তুয়ারী॥
দ্বারী গিয়া দিল জান রাজা বলে সাধু আন
পায়েতে নামিয়া অধিকারী।
সুরঙ্গ ফেলাইয়া পায় গজেন্দ্র-গমনে যায়
আগে চলে চতুরঙ্গ দ্বারী॥
সিংহাসনে নৃপবর আগে বাড়ি (৮) সদাগর
প্রণাম করিল করযোড়ে।
যত বস্তু পরিপাটী তেড়া লেঙ্গা তোলে ঝাটি
ভেটাইল রাজার গোচরে॥

---

(১) রেসমের চাদর। (২) কমলা অপেক্ষা বড় অম্ল-রসযুক্ত এক রকম লেবু। (৩) আক্। (৪) মর্ত্তমান। (৫) ফুটি। (৬) গাড়র = মেড়া। (৭) শুটিমৎস্য = শুক্না মাছ। (৮) অগ্রসর হইয়া।

রাজা কৈল অঙ্গীকার ভিন্ন সাধু বসিবার
তুলিচা ফেলাইয়া দিল আগে।
দ্বিজ বংশী দাসে ভণে রাজার কৌতুক মনে
সম ভাবিল পাত্র মিত্র ভাগে॥

রাজা ভেটি হরিষে বসিলা সদাগর।
রাজা ভেটি যত বস্তু দিলেক গোচর॥
দেখিয়া রাজার সভা চাঁদ ভাবে মনে।
সকল নির্ব্বোধ হেন বুঝি অনুমানে॥
এক এক জন দেখি দীঘল ডাগর।
রাঙ্গা রাঙ্গা চক্ষু কর্ণ রাঙ্গা ওষ্ঠাধর॥
কেশ লোম দাড়িগুলি সকল পিঙ্গলা।
পুরাণ গোহাড় হেন সাদা দন্তগুলা॥
দীঘল হাত পাও বেটার কালা শরীর।
খাসী দাউদ ক্ষুদ্র ছলম সর্ব্বাঙ্গ ভূষিত॥
কপালে তিলক দিছে হিঙ্গুল হরিতালে।
মণি মাণিক্য মালা দোলে সমাইর (১) গলে॥
সুবর্ণের খট্টাতে সমাই ভাল বসে।
মাণিক্যেরে ঝলমলে অন্ধকার প্রকাশে॥
সুবর্ণের ভৃঙ্গারে সমাইর আচমন।
ঘর দ্বার পুরী খণ্ড সকল সুবর্ণ॥
সুবর্ণের পুরী খান সুবর্ণের ঠুনি (২)।
রক্তচন্দনে স্তম্ভ লাগাইছে মণি॥
সুবর্ণের ঘরগুলি প্রবেশ নির্গম।
সুবর্ণের পুরী খান দেখিতে উত্তম॥
তৈল তাম্বূল গুয়া নাহি তার দেশে।
মরিচের (৩) অণু গুলি ভক্ষণ বিশেষে॥
কোন পুরুষে তারা গুয়া নাহি খায়।
মুখের দুর্গন্ধ তার সহনে না যায়॥
জাতিতে রাক্ষস তারা মনুষ্য আচার।
কিছু কহি শুন তার দেশের ব্যাভার॥

তদ্দেশীয় আচার ব্যবহার।

(১) সকলের। (২) থাম।
(৩) শুক্না লঙ্কার।

মা বাপ মৈলে তারা রাখে শুকাইয়া। (১)
বেয়াইর বাপের শ্রাদ্ধ করে কায় ক্লেশ পাইয়া॥
মৈলে পুত্র কিছু নহে ভাগিনেয় অধিকারী। (২)
সর্ব্বস্ব বাটিয়া নেয় বেয়াইর বরগিরী॥
সহোদর অংশ না পায় ভগিনীপতির ভাই। (৩)
মৈলে মুখানল করে শালার বেয়াই॥
ভাগিনা ভাগিনী আর ভাগিনা বৌয়ারী (৪)।
এ সকলে মিলিয়া করয়ে হুড়াহুড়ি॥
ভাগিনাবধূ গীত গায় মামাশ্বশুর নাচে।
জামাইয়ে পাখোয়াজ বাজায় শাশুড়ীর কাছে॥
গুরু গর্ব্বিত পাইলে মারে ঘনঠেলা।
কোন আঙ্গুলে মারিলাম কহ দেখি শালা॥
খুড়শ্বশুর পাইলে কাণ মুচড়িয়া।
হাততালি দিয়া বলে আইলা রে ভাড়ুয়া॥
শালার বধূ দেখি তারা অধিক লজ্জিত।
স্বামীর পদে দণ্ডবৎ পড়িয়া ভূমিত॥
এই মত দেখি তার দেশের আচার।
মনে মনে চন্দ্রধর কৌতুক অপার॥
ইহা দেখি বলে চাঁদ মা ভগবতি।
এমত অভব্যেরে (৫) দিছ এতেক সম্পত্তি॥
যদি কৃপা করে মোরে দেবী মহামায়া।
কটাক্ষে নিবারিতে পারি অবোধ ভাড়িয়া॥
যদি দয়া করে মোরে ভোলা মহেশ্বর।
অবশ্য ভাণ্ডিয়া (৬) নিব রাক্ষস বর্ব্বর॥
এত বলি চন্দ্রধর ভাবে মনে মনে।
চাঁদরে দেখিয়া রাজার স্বপ্ন হৈল মনে॥
দেখিয়া চাঁদের তাম্বূল ভক্ষণ।
দিব্য বস্ত্র পরিধান মালা চন্দন॥

---

(১) বৌদ্ধগণের প্রচলিত নিয়মানুসারে অন্ত্যেষ্টি ক্রিয়ার জন্য বহু পূর্ব্ব হইতে শব রক্ষিত হয়।

(২) নায়রদের মধ্যে এই প্রথা প্রচলিত।

(৩) সম্পত্তির ভাগ সহোদর পায় না, কিন্তু ভগিনীপতির ভাই পায়।

(৪) বউ। (৫) অসভ্যকে। (৬) প্রতারণা করিয়া।

দুই পাশে শ্বেত চামরে বাও করে।
নানা রত্নে ঝলমল ধবল ছত্র শিরে॥
গন্ধে আমোদিত মন হইল সবার।
দেবতা গন্ধর্ব্ব হেন লাগে চমৎকার॥
ইহা দেখি মনে মনে চিন্তে নরপতি।
ফলিল স্বপ্নের কথা যা দেখিনু রাতি॥
রাজা বলে আপনার কোন্ রাজ্যে ঘর।
কোন্ কার্য্যে আসিয়াছ আমার সহর॥ পরিচয়।
কতটী সৈন্য তোমার কত খানি নাও।
হেন জানি আমি সবের বার্ত্তা নাহি পাও॥
আমার দেশেতে আসি কেহ না যায় সারি (১)।
বড় বড় ক্ষত্রিয় পাইলে ধনে প্রাণে মারি॥
বিপক্ষ পাইলে মোর কভু নাহি ক্ষমা। রাজার স্ববিক্রম প্রকাশ।
কালীর বিক্রম আমি কি কহিম তোমা॥
বড় ক্ষত্রী আসি মোর রাজ্য লৈল বেড়ি।
দেখ গিয়া তা সবার হাতে পায়ে দড়ি॥
বড় বড় বীর ধরিয়া থালিবিথালি।
শিরশ্ছেদ করি দেই দেবী দুর্গার বলি॥
মুণ্ডমালা গাথিয়া দক্ষিণে দেই শাণে (২)।
তার যত রক্ত দেই ভৈরবীর স্থানে॥
যত কথা তোমাতে কহিয়া কার্য্য নাই।
কালীর বিক্রম মোর শুন রে গোসাঞি॥
মহাদেবী আদি করি যত পুরজনা।
তারাও দেখিছে কালী আমার বর্দ্ধনা॥
চাঁদ বলে রাজা তোমা জানে সর্ব্বজনে।
আমি তোমা কি জানিব শুনহ আপনে॥
তুমি মহারাজা তোমা জানে সর্ব্বদেশে। চাঁদের বিনয়।
এই মত বলি চাঁদ মনে মনে হাসে॥
কর যোড়ে নমস্কার করিয়া বিনয়।
চন্দ্রধরে সৌষ্ঠব্য (৩) কহে শুন মহাশয়॥
চন্দ্রধর বলে আমি হই শূদ্রজাতি।
ভরদ্বাজ গোত্র গন্ধবণিক্য পদ্ধতি॥

(১) নির্ব্বিঘ্নে রক্ষা পাইয়া। (২) মশানে। (৩) প্রাচুর্য্য=প্রচুর

ডিঙ্গয়ান দেখ আমি সফরিয়া সদাগর।
বাণিজ্য করিতে আইনু তোমার সহর॥
রাজা বলে তুমি যদি হও সদাগর।
নব দণ্ড ছত্র কেন শিরের উপর॥
চাঁদ বলে আমার রাজ্যের ব্যবহার।
সদাগরের পুত্রের নব দণ্ডের অধিকার॥
আমার অধিক আর নাহি সদাগর।
এতেক নব দণ্ড ধরি শিরের উপর॥
চন্দ্রকেতু বলে যে বস্তু আনিয়াছ তুমি।
একে একে নাম কহ শুনি চাই আমি॥

বণিকের উপঢৌকন।

এত শুনি বাটা ভরি লৈয়া গুয়া পাণ।
চাঁদ উঠিয়া গেল রাজার বিদ্যমান॥
নারিকেল আনি পুনঃ গোটা পাঁচ সাত।
পুনরপি দিল চাঁদ রাজার সাক্ষাৎ॥
চাঁদ বলে ইহার নাম নারিকেল।
দেবের উত্তম ভোগ অমৃতসম জল॥
গুয়া পাণ বস্তু এই সামান্যে না খায়।
মহামহা নৃপতি যে ভাগ্যে পুণ্যে পায়॥
রাজা বলে ইহা বড় কহিয়া নাহি কাম।
এ সকল যত বস্তু আমি জানিলাম॥

রাজার আতঙ্ক।

নারিকেল বল যারে বড় বড় মোটা।
স্বচক্ষে দেখেছি আমি বিষ-গাছে গোটা (১)॥
গুয়া পাণ বল যারে তার জানি তত্ত্ব।
বিষ-ফল বিষ-পাত বিষ-গাছে সত্ত্ব॥
ইহাকে যে জন খায় সেই জন মরে।
প্রকারে আনিয়াছ আমা বধিবারে॥
চাঁদ বলে বিষ-ফল বলহ ইহারে।
নিরবধি খাই আমি তোমার গোচরে॥
রাজা বলে তুমি জান বিষ-জারণ (২)।
তোমার দেশের বিষ প্রকারে ভক্ষণ॥
চাঁদ বলে একজন মধ্যস্থ আন ডাকি।
সাক্ষাতে খাইয়া দেখ জীয়ে মরে বা কি॥

---

(১) ফল। (২) প্রক্রিয়া দ্বারা বিষের দোষ নষ্ট করা।

গিরিবরের নারিকেল ভক্ষণে ভয়।

রাজা বলে এ কার্য্য আমি একদা করিব।
একজন আনি আমি খাওয়াইয়া বুঝিব॥
এত বলি নরপতি চাহে চারি পাশে।
যার দিকে চায় সেই মরে হেন ভাষে॥
হেন কালে দেখিলেক দারুণ গিরিবর।
রাজা বলে প্রাণে ভাই না হইও কাতর॥
জন্মিলে অবশ্য মৃত্যু আছে একবার।
নারিকেল খাইয়া কেন না বুঝ বিচার॥
রাজার মুখের কথা শুনি অকস্মাৎ।
গিরিবরের মুণ্ডে যেন হৈল বজ্রাঘাত॥
কিবা শূন্যেতে আছে কিবা পৃথিবীত।
আছাড় খাইয়া পুনঃ হইল মূর্চ্ছিত॥
কুক্ষণে পোহাইল রাত্রি বিধি হৈল বৈরী।
আজি সে লুকাইবে নাম গিরিবর দ্বারী॥
কভু নাহি শুনিয়াছি নারিকেলের কথা।
আমারে বধিতে বিধি আনিয়াছে এথা॥
রাজা হৈয়া অবিচার কোন্ দোষ পাইয়া।
হাতে তুলি বধ করে নারিকেল দিয়া॥
নিশ্চয় মরণ মোর নারিকেল খাইলে।
চাহিতে চক্ষুর নীর আপনি নিকালে॥
না দেখিল ইষ্ট মিত্র বন্ধু বান্ধব।
দ্বিজ বংশী দাসে বলে মনসা অনুভব॥

নারিকেল-ফল-পরীক্ষার আদেশে গিরিবরের শোক।

কান্দিয়া কান্দিয়া বলে দ্বারী গিরিবর।
তোমার চরণে গোসাঞি (১) নিবেদন মোর॥
বিষফল হয় যদি জানহ আপনে।
তবে কেন সাধু মোরে মার প্রাণসনে॥
কি ফল হইবে তোমার আমারে মারিলে।
আমার দ্বিতীয় (২) নাঞি কান্দে হেন মৈলে॥
রাজ-রাজ্যেশ্বর তুমি রাজ্যের অধিকারী।
আপনি খাইয়া কেন না বুঝ বিচারি॥

---

(১) রাজাকে সম্বোধন করিয়া বলিতেছে।

(২) দ্বিতীয় ব্যক্তি নাই যে আমি মরিলে কাঁদিবে।

তুমি মৈলে সঙ্গে যাবে দশ পাঁচ নারী। (১)
রাজ্যের লোক কান্দিবে তোমার গুণ স্মরি॥
তোমার চাকর আমি তোমার লুণ খাই।
এই ভাল যুক্তি মোর শুনহ গোসাঞি॥
রাজা বলে তুমি মোর অধিক প্রতীত।
তোমা হৈতে কেবা আছে আমার ব্যথিত॥
তুমি খাইলে যেন আমি খাইয়াছি।
এতেক উচিত কার্য্য বুঝিয়া বলেছি॥
এত শুনি গিরিবর ছাড়িল নিশ্বাস।
এতক্ষণে ছাড়িলাম জীবনের আশ॥
ধর্ম্মের দিগে চাহিয়া বলে সভার ভিতর।
আমার বধের ভাগী এই সদাগর॥
কোথা হৈতে আইল বেটা বিষফল লৈয়া।
আপনি মরিবে বেটা আমারে মারিয়া॥
এত শুনি সভামধ্যে লইল বিদায়।
নারিকেল খাইব বলি চতুর্দ্দিকে চায়॥
ঝুনা নারিকেল গোটা দুই হাতে ধরি।
ত্রাসিত হইয়া প্রাণে কাঁপে থরথরি॥
দ্বিজবংশী দাসের কবিত্ব সুসার।
সত্য এক নারায়ণ মিথ্যা যত আর॥

গিরিবরের নারিকেল ভক্ষণ ও বিপদ।

নারিকেল হাতে করি গিরিবর দুয়ারী
প্রাণশক্তি দিলেক কামড়ি।
ছোবায় ভরিল গ্রাস মুখে বন্দী হৈল শ্বাস
বাক্য না আইসে যায় গড়াগড়ি॥
চাড়াতে কামড় ফুটে দন্ত পড়ে গোটে গোটে
রক্ত বহে দেখি বিপরীত।
যেমত ছিল মনে বিষফল হেন জ্ঞানে
হেট মুণ্ডে পড়িল ভূমিত॥
কাটা ছাগল প্রায় হাত পাও আছড়ায়
বাক্য না আইসে হইল মূর্চ্ছিত॥
মুখে দিয়া রক্ত বয় আকার ইঙ্গিতে কয়
আমি মরি বল হরি হরি।

(১) রাজার সঙ্গে মহিষীবর্গের সহমরণ যাওয়ার প্রথা ছিল।

কত ক্ষণে বলে গিরি গেছিলান যমের পুরী
হেন বিষ কভু নহে দেখি॥
মুখে দিতে দন্ত ঝরে রক্ত পড়ে ওষ্ঠাধরে
খাইলে ত কি হয় না জানি।
রাজা বলে সত্য কথা বিষফল নহে অন্যথা
ভাগ্যে আমি করি নাই ভক্ষণ।
দ্বিজ বংশী দাসে কয় বড় ভাগ্য মহাশয়
এড়াইলা নিকটে মরণ॥

## সাধু-দত্ত গুয়া পাণের পরীক্ষা।

রাজা বলে আগে আইস কোতোয়াল ভায়া।
আপনি বুঝহ তুমি গুয়া পাণ খাইয়া॥
রাজার মুখের কথা শুনি আচম্বিত।
বজ্র ভাঙ্গিয়া যেন পড়িল ভূমিত॥
কাতর হইয়া বলে শুন মহাশয়।
এক নিবেদন করি নিদান সময়॥
গিরিবরের দুর্গতি দেখিয়া বিদ্যমানে।
পূর্ব্বেই আমার মনে ডাকিছে (১) তখনে॥
আজি আমি আসিয়াছি অমঙ্গল দেখি।
গুয়া খাইলে মরিব মনে দিচ্ছে সাক্ষী॥
গোবধ ব্রহ্মবধ করে পর-অত্যাচার।
তারে সে উচিত শাস্তি গুয়া পাণ দিবার॥
রাজকন্যা হরে যে ভাণ্ডার করে চুরি।
তারে সে উচিত শাস্তি গুয়া পাণ দিয়া মারি॥
অপরাধ না করেছি পাপের লেশ নাই।
কোন্ অপরাধে বল গুয়া পাণ খাই॥
তোমার আগে আজি মোর পূরিলেক কালে।
নিশ্চয় মরিব আমি গুয়া পাণ খাইলে॥
নিশ্চয় মরিব আমি কৈনু প্রাণপণ।
স্ত্রী পুত্র রাজা তুমি করিবা পালন॥
আমার ঘরের স্ত্রী অতি পতিব্রতা।
তার গুণ স্মরিয়া মনেতে লাগে ব্যথা॥

(১) আশঙ্কা হইয়াছে

আর নারী সভার দশ পাঁচ স্বামী। (১)
তার আর কেহ নাই সবে মাত্র আমি ॥
রাজা বলে তাকে আমি পালিব যতনে।
ঝিয়ের জামাইর ঠাঁই সাঙ্গা (২) দিব তানে ॥
এত বলি কোতোয়াল রাজা বিদ্যমান।
নিকটে আসিয়া তবে নেহালে গুয়া পাণ ॥
পাণ চুণ একত্র করি দুই হাতে লৈয়া।
পুড়ে কি গায়েতে পুনঃ চাহে ছোয়াইয়া ॥ (৩)
খাইবারে গুয়া পাণ মনে কৈল সার।
রাজার হুকুমে আমি মরি একবার ॥
প্রথমে হস্তেতে লৈয়া মুখে দিল চুণ।
তার পাছে গুয়া পাণ দিলেক দ্বিগুণ ॥
দড় করি ধরিয়া চাবায় দুই গালে।
মুখে চুণ লাগি রক্ত (৪) উঠয়ে বিশালে ॥
গুয়া লাগিয়া (৫) তবে হইল বিহ্বল।
মুখেতে সিদ্ধান্ত (৬) নাহি ঘামে টলমল ॥
উল্টাইয়া দুই আখি পাড়ে গড়াগড়ি।
নাকে মুখে রক্ত উঠে হাত পা আছড়ি ॥
রাজা বলে মৈল মৈল কি আছ চাহিয়া।
তোমরা মরিবা পাছে ধর রে আসিয়া ॥
তবে শুনি ধাইয়া ধরে দশে বিশে সাতে।
আপনি উঠিয়া রাজা জল ঢালে মাথে ॥
মৈল হেন পড়িয়া রহিল নিঃশব্দে।
অগ্নি জ্বালিয়া তার কাণ মুণ্ড স্বেদে ॥
কত ক্ষণে স্থির হৈয়া স্মরে হরি হরি।
মরিবার পথ নাহি গুয়া খাইয়া মরি ॥
দ্বিজ বংশী দাসে গায় পদ্মার চরণ।
ভবসিন্ধু তরিবারে বল নারায়ণ ॥

গুয়াপাণে বিপদ।

(১) স্ত্রীলোকের বহু স্বামীর সঙ্গে বিবাহ-প্রথা সূচিত হইতেছে।

(২) পুনরায় বিবাহ।

(৩) গাত্রে স্পর্শ করাইয়া পরীক্ষা করিল যে গাত্র দগ্ধ হয় কি না।

(৪) রক্তবর্ণ পাণের রস। (৫) গুয়া লাগিয়া = সুপারী চর্ব্বনজনিত নেশা হওয়াতে। (৬) কথা।

খাইয়া গুয়া পাণ সভার বিদ্যমান
বলে দুর্জ্জন কোতোয়াল।
এ সব কারণ আমার যে মরণ
গুয়া নহে এহি বিষের হাল॥
এ যে বড় বড় মোটা নিশ্চয় বিষের গোটা
ভাল সে কান্দিছে গিরিবর।
বিষ লইয়া সদাগর আসিয়াছে সহর
প্রাণ হারাইনু মোর॥
যে পুরুষ হয় কহি শুন মহাশয়
মোর বাক্য না করিও আন।
তেজিয়া পুত্র নারী হইও দেশান্তরী
তবু না খাইও গুয়া পাণ॥
রাজা বলে সত্য কথা বিষ নহে অন্যথা
গুয়া নহে এ যে নেহালি।
কার্য্যের আছয় সন্ধি সাধু নিয়া কর বন্দী
কালীরে কাটিয়া দিব ডালি (১)॥
বেটা বড় ডাকাইত বুঝিলাম ইহার চিত
ইহারে রাখিতে যুক্তি নহি।
আমার প্রাণের বৈরী রাখ নিয়া বন্দী করি
কালিই কাটিয়া দিব বলি॥
রাজার হুকুম পায়্যা দশে বিশে ধরে ধায়্যা
চাঁদের মনে লাগিল তরাস।
পদ্মার কপটে চাঁদের বুদ্ধি ঘাটে (২)
বলে দ্বিজ বংশী দাস॥

## চাঁদ-সদাগর বন্দী।

রাজার বচনে তারে সভা হৈতে তুলি।
চড় চাপড় কেহ দেয় ঘাড়ে শিলি॥
পাছে গিয়া ধাক্কা মারে কেহ ধরে চুলে।
নানা মত অবস্থা করি নেয় বন্দী-শালে॥
হাত পায় বান্ধি নিয়া থুইল কারা ঘরে।
পাথর তুলিয়া দিল বুকের উপরে॥

---

(১) উপহার। (২) লোপ পায়।

তেড়া লেঙ্গা দুই জনা যত সব ঠাটে।
বস্তু সব ফেলাইয়া গেল নাও ঘাটে ॥
একত্রে বসিয়া সবাই করয়ে যুকতি।
কিমতে মোচন হয় চম্পকের পতি
সীলই হায়ই লইয়া হাতে পলিতায়। (১)
জাঠি শেল লইয়া কেহ খাণ্ডা পাকায় (২) ॥
রাউত সভে অস্ত্র লইয়া নেহায়।
অস্ত্র হাতে চতুর্ভিতে বীর সভে চায়।
মারিয়া লইব রাজ্য না করিও মানা।
চাঁদের লুণ শুধিতে আজি গলে দিব হানা ॥

## বেসাতি।

সিংহলের রাজাকে চাঁদ সদাগরের আনীত দ্রব্যাদির বিনিময়ে যে সকল দ্রব্যাদি দিতে হইবে, মধ্যস্থ হইয়া দুলাই কাঁড়ারী তাহা মীমাংসা করিয়া দিতেছে।

দুলাই কাঁড়ারী বলে রাজা বিগুমান।
বস্তু রাহা (৩) করি রাজা কর অবধান ॥
এই যে বার কোষ যোড় দেখ হিঙ্গুলাল।
ইহার বদলে দিবা স্থবর্ণের থাল ॥
কাষ্ঠের এই কৌটা যোড় রঙ্গে টল মল।
স্থবর্ণের বাটী দিবা ইহার বদল ॥
তাম্বুলের বাটা যোড় নানা রঙ্গের।
রজতের বাটা দিবা বদলেত এর ॥
বড় বড় চাড়ীগুলা (৪) দেখিতে সুন্দর।
ইহার বদলে দিবা সোণার ডাবর ॥
কাষ্ঠের তাগাড়ী নেও এক এক গোটী।
ইহার বদলে দিবা স্থবর্ণের ঘটী ॥
সুন্দর এ পিড়িগুলা মান্দারের সার।
স্থবর্ণ আসন দিবা বদলে ইহার ॥

---

(১) নানা প্রকার বারুদ নির্ম্মিত অস্ত্র লইয়া কেহ কেহ পলিতা সংযুক্ত করিতে লাগিল। (২) ঘূর্ণন করে।

(৩) মূল্য নির্ণয় করিতে আরম্ভ।

(৪) কাঠের গামলা;

চৌঘুরী কুরসী খাট যত হিঙ্গুলালী।
সুবর্ণের সিংহাসন ইহার বদলি॥
নেয়ারের (১) ছানী খাট ধরে নানা রঙ্গ।
দীঘে পাশে মাপি দিবা সোণার পালঙ্গ॥
চাঁপা নাগেশ্বর পাটী কাষ্ঠের চৌদল।
নানা চিত্রাবলী তাতে আঁকিছে সকল॥
ইহার বদলে দিবা সোণার ভেটাই (২)।
তথাপিও আমি রাজা মূলে ঘাটি যাই॥
যত সব হাঁড়ী পাগ (৩) নেহ ই সকল।
বদলে আপনি দিবা কাংস্য পিত্তল॥
সানক (৪) পিয়ালা নেও লেখা যোখা করি।
ইহার বদলে দিবা লোটা গাড়ু ঝারী॥
ডালা কাটা আড়ি খুচি বড় বড় কুলা।
ইহার বদলে দিবা সিসা রাঙ্গ তৌলা॥
তৈল ঘৃত বদলে দিবা যত সিসারস।
কুঙ্কুম বদলে মধু ভরিয়া কলস॥
পোস্তের বদলে দিবা সোণার ঘুঘুর।
পোস্তের যতেক গুণ কহিতে প্রচুর॥
বৃদ্ধে খাইলে হয় যুবা হনে (৫) ভাল।
যুবায় খাইলে পোস্ত বাড়ে গাবুরাল (৬)॥
এমন পোস্তের গুণ কহন না যায়।
হংস হেন চার (৭) করে বক হেন চায় (৮)॥
চান্দ বলে আর ই বদলে কার্য্য নাই।
কাপড় বদল কিছু করিবারে চাই॥
আনিয়াছি বসন বদল করিবারে।
ঘাটী টুটী আগে কিছু দিবাম তোমারে (৯)॥

---

(১) মোটা ফিতার।

(২) ভেটাই = বল্ (ball)। (৩) পাতিল = হাঁড়ীবিশেষ।

(৪) দগ্ধ মৃত্তিকা পাত্র বিশেষ। "সানকী।"

(৫) হইতে। (৬) যৌবনের শক্তি, যথা, মাণিকচাঁদ রাজার গানে অদুনার বিলাপে = "মোক ছাড়ি যাও আমার বৃথা গাবুরাল।"

(৭) বল। (৮) দৃষ্টি করে।

(৯) আমি অল্প লাভবান্ হই বা ক্ষতিগ্রস্ত হই তথাপি কিছু দিব।

ছুলাই কাঁড়ারী জানে বাণিজ্যের ভাও।
বস্তা হনে খসাইল ভুটী (১) ভরা তাও (২)।
দীঘে পাশে যত যত বড় বড় বারা।
চিত্র বিচিত্র সব রাঙ্গা পাটের ডোরা॥
রাঙ্গা পাটের থোপে ফুল সারি সারি।
চটের (৩) চান্দুয়া (৪) থোলে চটের মশারি
চটের ছুলিচা আর চটের বিছানা।
তাম্বু গ্রিদা (৫) চটের চটের সামিয়ানা॥
চটের পালঙ্গপোষ চটের বান্ধিস (৬)।
চটের ইজারবন্ধ চটের বালিস॥
চট পিন্ধিয়া রাজা বসিল সভাত।
কাজিরে বেড়িয়া যেন সেখের জমাত (৭)॥
চটের কামড়ে রাজার গাত্র চুলকায়।
চান্দ বলে পুণ্য বস্ত্রে অধর্ম্ম খেদায়॥
ইকামড় খায়্যা যদি অষ্ট চারি থাক।
রোগ পীড়া ব্যাধি যত না রহিব এক॥
মহাপাত্রে বলয়ে জানিলাম উদ্দেশে।
খাসি (৮) দাউদ খণ্ডিবেক ই বস্ত্রের ঘশে॥
নিধিশূন্যে (৯) বলে আমি অনুমানে জানি।
চুষিয়া খাইবেক গায়ের লোণা পানী॥
ধীশূন্যে বলয়ে শুন আমি কহি সাচা।
এর তুলনায় আমরার বস্ত্র পঁচা॥
ইহার বদল করি পাট পাটাম্বর।
নেতের পতাকা সনে ইহা সমসর॥
দ্বিজ বংশী দাসে গায় মধুর পয়ার।
সত্য এক নারায়ণ মিথ্যা সব আর॥

(১) ভুটী=ভোট=কম্বল। (২) খণ্ড। (৩) শণের কাপড়ের। (৪) চন্দ্রাতপ। (৫) পাশবালিস, তাকিয়া। (৬) পাগ্‌ড়ি। (৭) সভা। (৮) খোস। (৯) নিধিশূন্য, ধীশূন্য প্রভৃতি পাত্রের নাম।

## ডিঙ্গা বোঝাই করা।

চান্দ বলে শুভঙ্কর কুল পুরোহিত।
নায়ে ভরাভরি দেশে চলহ ত্বরিত ॥
আসিয়া রাক্ষস দেশে করিলু পাটন (১)।
রাক্ষস ভাঁড়িয়া নেই বহু মূল্য ধন ॥
চট ভুটি (২) দিয়া যত বস্ত্র লৈয়া যাই।
জানাজানি হৈলে পাছে সকল হারাই ॥
এতেকে সত্বরে তুমি নায়ে দেও ভরা।
গাব কস দিয়া নাও করহ সুসারা (৩) ॥
মণি ও মাণিক্য আর প্রবাল পাথরে।
বহুমূল্য যত ধন তোল মধুকরে ॥
গঙ্গা প্রসাদেত তোল মুকুতা হীরা।
সূর্য্যমণি চন্দ্রমণি শোভে উদয় তারা ॥
কাঞ্চন ভরায় ভর নাও লক্ষ্মী-পাশা।
উদয় গিরিতে ভর রূপা সীসা কাঁসা ॥
পিত্তল তামার যত বড় বড় থাল।
বড় বড় পাথর হিঙ্গুল হরিতাল ॥
কাংস্য শিলা তুল নিয়া যত রঙ্গ রস।
কস্তূরী কুঙ্কুম তোল ভরিয়া কলস ॥
মরিচ জয়িত্রী তোল জীরা জাতিফল।
ইসব বেসাত ভরা ভরহ সকল ॥
রাজবল্লভেত ভর হস্তীর দশন।
ফটিক অঙ্গুরী আর যতেক চন্দন ॥
মাণিক্য মেড়ুয়া ডিঙ্গা ভর নানা ধনে।
আর দুর্গাবরে ভর অতি সাবধানে ॥
সমার প্রধান ডিঙ্গা নামে চুয়াঠুটী।
পূর্ব্বে যাতে ভরিছিলা খেঁস খুঞি ভূটী ॥
নেত কথিবায় ভর সিতি মকমল।
শুদ্ধ যে সকল বস্ত্র রক্তকম্বল ॥

---

(১) বানিজ্য। (২) ভোটবস্ত্র = মোটা কাপড় বিশেষ
(৩) সুদৃঢ়

মাটী ভরা ভরিয়া সে ডিঙ্গা শঙ্খচূড়।
যতেক শঙ্খের ভরা ভর ভরপূর ॥
উপরে চামর তোল মুখে তোল পাটে।
সফরিয়া (১) যত বস্ত্র আর যত ঠাটে ॥

## ডিঙ্গা-ডুবি।

চাঁদ সদাগরের নৌকা ডুবাইবার জন্ত, বায়ু, নদ, নদী ও মেঘগণের সজ্জা।

সংসারের নদনদী আইল শীঘ্রগতি।
দেখি হরষিত অতি হৈল পদ্মাবতী ॥
নানা রঙ্গে নদী আসে কালিদহে মিলে।
একত্র হইল যেন প্রলয়ের কালে ॥
কোনও নদীর জল ফটিকের জ্যোতি।
কালা রাঙ্গা নীল কত মেঘের আকৃতি ॥
তোল পাড় করিছে কোনও নদীর পাকে
মেঘের গর্জ্জন হেন কোন নদী ডাকে ॥
কেহর ঘুরণা-পাকে পাথর ভাসায়।
সমুদ্র মন্থনে যেন পর্ব্বত ফিরায় ॥
যতেক আছিল জল হৈল দশগুণ।
ভাসায় গাছ পাথর ঢেউয়ে নিদারুণ ॥
অদ্ভুত জলের ঠাট দেখি আচম্বিত।
জীবনে নিরাশ লোক হৈল চমকিত ॥
উনপঞ্চাশ বায়ু সঙ্গে বায়ু রাজে।
চৌষট্টি মেঘ লৈয়া চারি মেঘ সাজে ॥
দশ মেঘ সনে পূর্ব্বে সাজিল আবর্ত্ত।
ষোল মেঘ সনে সাজে পশ্চিমে সম্বর্ত্ত ॥
সাজে দ্রোণ উত্তরে আঠার মেঘ সনে।
কুড়ি মেঘ সনে সাজে পুষ্কর দক্ষিণে ॥
আবর্ত্ত সম্বর্ত্ত আর দ্রোণ পুষ্কর।
চারি দিকে চারি মেঘ সাজিল দুষ্কর ॥
চৌদিগে মেঘের সাজ ঘোর অন্ধকার।
ঘন ঘন বজ্রাঘাত বিজলী সঞ্চার ॥
মুসল প্রমাণ ফোটা ঘন বরিষণ।
শিলা বৃষ্টি ঝাঁকে ঝাঁকে হয় ঘনঘন ॥

(১) বাণিজ্য-সংক্রান্ত।

একার্ণবে দারুণ সে অন্ধকারময়।
ভাবিতে লাগিল লোক পায়্যা মহাভয়॥
শিমুল তুলার হেন ডিঙ্গা তোলে পাড়ে।
ঘূর্ণাবায়ে পাক দেয় ঢেউয়ে আছাড়ে॥
ক্ষণেকে একত্র করে ক্ষণে নেয় দূরে।
ক্ষণেকে ঘূরে যেন কুলুর গাছ ফিরে॥
দেখিয়া চান্দর মনে লাগিল তরাস।
ধন প্রাণ হারাইলু জীবন নিরাশ॥
দ্বিজ বংশী দাসের মধুর পদবন্ধ।
সত্য এক নারায়ণ আর সব ধন্দ (১)॥

কালিদ সাগর রীত দেখি চান্দ চমকিত
মনে বড় পাইল তরাস।
আকাশ পাতালে ডাক বিষম জলের পাক
দেখি হৈল জীবনে নিরাশ॥
নির্ঘাত বিজলী ঠাটা মুসল প্রমাণ ফোটা
শিলা বৃষ্টি ঝড় বরিষণ।
ছই ঘর খান খান নঙ্গরে না ধরে টান
ঢেউয়ে আছাড়ে ঘন ঘন॥
নায়ে থাইল মুখসাট ভাঙ্গিল মালুম কাঠ
নঙ্গর ছিঁড়িল আউলা বায় (২)।
ভয়ঙ্কর অন্ধকারে চাক ভাউরি ফিরে
কাঁড়ার (৩) রাখন নাহি যায়॥
যক্ষ দানবগণে নায়ে উঠে জনে জনে
ধায়্যা আসে ডুবান কারণ।
ভয় পায়্যা সদাগর হইল অতি কাতর
চণ্ডিকারে করিল স্মরণ॥
চান্দ বলে ভগবতী তোমা পরে নাহি গতি
সেবকেরে না হৈও নিদয়া।
দ্বিজ বংশী দাসে ভণে সমর্পিলু ধনে প্রাণে
পদতলে রাখ মহামায়া॥

(১) ধাঁধা=মিথ্যা। (২) এলোমেলো বাতাসে।
(৩) কাণ্ডার=হাইল।

## কন্যা-বিচার।

ভাট করিছে পরে কন্যার বিচার।
যে যে কন্যা জানি আমি শুন বার্ত্তা তার।
মেহার পাটনে রাজা প্রচণ্ডের পুত্র।
জয় সেন নাম তার ভরদ্বাজ গোত্র॥
তার কন্যা চন্দ্রকলা রূপ অতিশয়।
চান্দ বলে সগোত্রে এ কার্য্য নাহি হয়॥
ভগবান্ সদাগর মথুরা নগরে।
পদ্মাবতী নাম কন্যা আছে তার ঘরে॥
চান্দ বলে শ্রীবিষ্ণু ইহার নাহি কাম।
শুনিতে উচিত নহে কাণীর সনাম (১)॥
ভানুপুরা নগরে আছয়ে আর কন্যা।
ভানু রাজার ঘরে রূপে গুণে ধন্যা॥
সর্ব্ব সুলক্ষণ কন্যা কেশ অল্প গাছি।
চান্দ বলে না কহিও পূর্ব্বে শুনিয়াছি॥
প্রতাপ রুদ্রের কন্যা নামেত সোণাই।
তার সম রূপে গুণে ত্রিভুবনে নাই॥
চান্দ বলে ইসম্বন্ধ করিবারে নহি।
লক্ষ্মীন্ধরের মাতৃ নাম মোর হয় সহি॥
সিন্ধুপ দ্বীপেতে বৈসে অনন্ত-মাণিক্য।
অলম্যান গোত্র সেহি গন্ধ-বণিক্য॥
চান্দ বলে তার নহে সমানে গমন।
ঘাটিয়া (২) সম্বন্ধ করাইব কি কারণ॥
লক্ষ্মীধর সদাগর বৈসে লক্ষ্মীপুরা।
তার ঘরে আছে কন্যা নাম উদয়-তারা॥
পদ্মিনী জাতীয় কন্যা অধিক সুন্দরী।
চান্দ বলে অনুচিত লখাইর ঝীয়ারী॥
উড়িষ্যা দেশেতে বৈসে শ্রীবৎস ধর।
শশীপ্রভা নাম কন্যা আছে তার ঘর॥
চান্দ বলে ই সম্বন্ধ মনে নাহি সাধ।
চণ্ডীর সহিত বেটা করিছে বিবাদ॥

(১) তুল্য নাম। (২) নীচ।

এহি মত যত কন্যা দোষে গুণে আছে।
ভাবিয়া মাধব ভাট কহিলেক পাছে ॥
ভাটে বলে শুন সাধু বচন আমার।
শাস্ত্রে যা বিহিত আছে কন্যার বিচার ॥
কপালেতে কালপুত (১) জিহ্বা নীলরেখ।
সেই কন্যা পুরুষের যম পরতেখ (২) ॥

কন্যা-লক্ষণ-বিচার।

সর্প লেজ কেশ যার শকুনের আঁখি।
আছুক বিয়ার কথা প্রভাতে না দেখি ॥
কর্কট সমান নাসা মর্কট বদনী।
কুঞ্জর সমান মাঝা মহিষ-গামিনী ॥
দন্ত উথর (৩) আর ঊর্দ্ধ মুখে চায়।
সেহি কন্যা পুরুষের প্রাণ লৈয়া যায় ॥
অতি কালা অতি গোরা অতি দীর্ঘ কেশ।
অধিক পাণ্ডরা (৪) যে বা অত্যন্ত বয়েস ॥
বুক উচা নাগফট (৫) চিরণ (৬) দাঁত যার।
সেহি কন্যা বিয়া কৈলে পুরুষ সংহার ॥
খট্টা পদ জ্যোতি হীন মুখ যদি হয়।
প্রভাতে দেখন তারে উপযুক্ত নয় ॥
অঙ্গুলী যাহার ছোট চঞ্চল কমর।
ছয় মাসে পতি যায় যমের নগর ॥
মাতৃ নামে কন্যা আর পিতৃ নামে বর।
সেহি বিয়া অনুচিত শুন সদাগর ॥
মাতৃ পক্ষে পঞ্চ গোত্র (৭) ত্যজিবেক নারী।
পিতৃ পক্ষে সপ্ত গোত্র ত্যজিবে বিচারি ॥
তবে বিয়া করিবেক শুন সদাগর।
নিকটে করিব বিয়া ত্রিগোত্র অন্তর ॥
এহি মতে কন্যার যে দোষ গুণ আছে।
ভাবিয়া মাধব ভাট সকল কহিছে ॥
দ্বিজ বংশী দাসে বলে হইল স্মরণ।
সা রাজার কন্যা আছে সর্ব্ব সুলক্ষণ ॥

(১) জটুল=আঁচিল। (২) প্রত্যক্ষ=সাক্ষাৎ। (৩) উচ্চ
(৪) পাণ্ডুবর্ণ। (৫) নাগ ফণার ন্যায় নাসিকা।
(৬) চিরুণীর মত। (৭) গোত্র=পুরুষ।

## কবি ষষ্ঠীবর।

ষষ্ঠীবর সেন ও তৎপুত্র গঙ্গাদাস সেন ৩৫০ বৎসর পূর্ব্বে জীবিত ছিলেন। ইঁহারা উভয়েই প্রাচীন বঙ্গের বিখ্যাত কবি। পূর্ব্ববঙ্গের ৩০০ বৎসরের প্রাচীন পুঁথিগুলিতে ইহাদের বহুসংখ্যক কবিতা পাওয়া গিয়াছে। ইঁহারা রামায়ণ, মনসা-মঙ্গল, মহাভারত প্রভৃতি বহুবিধ গ্রন্থ রচনা করিয়াছেন। (বিশেষ বিবরণ বঙ্গভাষা ও সাহিত্য, 'তৃতীয় সংস্করণ' ৫০৪ পৃষ্ঠা দ্রষ্টব্য)। ইঁহাদের জন্মভূমি বিক্রমপুর দীনারদি গ্রাম। এখন এই গ্রামের নাম ঝিনারদি। আমার পূর্ব্বে সংস্কার ছিল ইঁহারা বৈদ্যজাতীয়, কিন্তু সম্প্রতি একখানি প্রাচীন পুঁথিতে গঙ্গাদাসের এই রূপ ভণিতা পাইয়াছি। "বিরচিল গঙ্গাদাস বণিক্য তনয়" সুতরাং ইঁহারা বণিক্ জাতীয়, খুব সম্ভব সুবর্ণ বণিক্ জাতীয় ছিলেন বলিয়া অনুমিত হয়। এখনও ঝিনারদি গ্রামে বহু সংখ্যক সুবর্ণ বণিক্ বাস করিতেছেন। ষষ্ঠীবরের উপাধি ছিল 'গুণরাজ খাঁ'।

### চাঁদ-সদাগরের পুত্র-বিবাহের চেষ্টা।

সোণকাতে (১) জিজ্ঞাসা করিল সদাগর।
বিবাহ নি (২) করিয়াছে পুত্র লক্ষীন্ধর॥ (৩)
সোণকাএ বোলে পুত্র বিবাহ নাঞি করে।
কেমতে হইব বিহা তুমি নাই ঘরে॥
সদাগরে বোলে শুভে গো পোহাক রজনী।
কালিকা কহিব পুত্র-বধূর কারণী॥
সূর্য্যের উদয় হৈল হইল বেহান।
বাহির মণ্ডপে সাধু করিলেক দেয়ান (৪)॥
কোতোয়ালে নগরে নগরে কহে বাত।
সকল হারায়্যা আইল চম্পকের নাথ॥
হরিষ বিষাদ হৈল শুনিঞা কত লোক।
সর্ব্বজন চলি আইল দেখিতে কৌতুক॥
শ্রীধর পণ্ডিত আইল সুবুদ্ধি মনোহর।
দলে বলে চতুরঙ্গে মিলিল সকল॥

---

(১) সনকারে। (২) কি না।

(৩) চাঁদ সদাগর বানিজ্যের পথ হইতে গৃহে ফিরিয়া আসিয়া স্ত্রী সনকাকে লক্ষীন্ধরের (পুত্রের) বিবাহ হইয়াছে কিনা জিজ্ঞাসা করিতেছেন।

(৪) দেয়ান = দরবার = সভা।

মেঘডম্বুর ছত্র (১) ধরিলেক তুলি।
দুই পাশে শ্বেত চামরে ঢুলাঢুলি॥
পণ্ডিতেরে নমস্কার করিলেক নৃপতি।
চিরজীবী করি দ্বিজে করিলেক স্থিতি॥
হস্ত যোড় করিয়া কহত সদাগর।
শুন শুন পুরোহিত পণ্ডিত শ্রীধর॥

পুরোহিত শ্রীধরের প্রস্তাব।

ধন জন হারাইলু পাইলু বহু দুঃখ।
সকল পাসরি মুঞি দেখিয়া পুত্র মুখ॥
যৌবন পূর্ণিত পুত্র বিবাহ নাঞি করে।
সোণকার দোষ নাই আমি নাঞি ঘরে॥
এই হেতু জিজ্ঞাসা করিএ তোমা ঠাঁঞি।
লক্ষীন্ধরের যোগ্য কন্যা কথা গেলে পাই॥
শ্রীধর পণ্ডিতে তবে দিলেক উত্তর।
শুন কহি কন্যা আছে যার যার ঘর॥
ভট্টাচার্য্যে কহে তবে জানিয়া বিশেষ।
সর্ব্বরাজ্য আমি যে ভ্রমিল নানা দেশ॥
মাণিক্য পাটনে আছে সাধু ধন দত্ত।
অষ্ট বৎসরের কন্যা তাহার ঘরেত॥
সদাগরে বোলে মোর তার দাএ নাই। (২)
আর কার কন্যা আছে কহ মোর ঠাঞি॥
কনক-পাটনে আছে সাধু হরেশ্বর।
দশবৎসরের কন্যা আছে তার ঘর॥
সদাগরে বোলে মোর তার দাএ নাই।
আর কার কন্যা আছে কহ মোর ঠাঞি॥
সাহ নামে বেণে আছে নগরে উজানী।
যার ঘরে দ্বাদশ বৎসরের কন্যা থানি॥
সুন্দর শ্যামল (৩) বর্ণ সুরুচি যে কাম।
ভুবনে নাহিক হেন গুণ অনুপাম॥

---

(১) মেঘডুম্বর একরূপ উৎকৃষ্ট বস্ত্র বিশেষ, তাহার নির্ম্মিত ছত্র। আমরা কবি কঙ্কণ চণ্ডীতে লহনাকে স্বামীর প্রত্যাগমন উপলক্ষে নানাবিধ বেশ শজ্জার মধ্যে "মেঘডুম্বর" শাড়ী পরিধান করিতে দেখিতে পাই।

(২) সে কন্যা দিয়া কায নাই।

(৩) গৌর।

সর্ব্বগুণে বিশারদ সেই কন্যা খানি।
জানিঞা আদেশ কর পাঠাও কোরণী (১)॥
যশাই দৈবজ্ঞে যদি কহিল উত্তর।
কহিতে লাগিল তবে চাঁদ সদাগর॥
রাজাএ রাজাএ কর্ম্ম করিবারে চাই।
সাহের কুমারী বিহা করিব লখাই॥
কেমতে যে কন্যা গিয়া চাহিয় (২) আপনে
তবেসে (৩) করিব বিহা আমার নন্দনে॥
ব্রাহ্মণ দৈবজ্ঞ ভাট নট যে বা ছিল।

রামাই সেবক বলি করিল হাকার। (৪)
সঙ্গে করি লও সৈন্য পঞ্চাশ হাজার॥
কন্যাদর্শনে যাত্রা।
সফরিয়া (৫) পঞ্চ মাণিক্য লৈল তুলি।
হস্তী ঘোড়া সৈন্য সেনা চতুরঙ্গ বলী॥
রাজার আদেশ রামাই মাথে করি লৈল।
রাজ্যের ভিতরে সব সৈন্য সাজাইল॥
দৈবজ্ঞ গণিয়া দিল শুভ ক্ষণ করি।
বিজয় মঙ্গল ঘট বসায় সারি সারি॥
ঘটের উপরে আনি দিল আম্র ডাল।
সুবাসিত জল ভরিয়া দিল পুষ্পমাল॥
রজত কাঞ্চন আর আনেন দক্ষিণে।
হাতে দূর্ব্বা ধান্য বেদ পঠএ ব্রাহ্মণে॥
ঘৃতের প্রদীপ হাতে লয়ে নারীগণ।
মঙ্গল করন্তি সবে জোকার (৬) গগন॥
সর্ব্ব সৈন্য লইয়া সাধু করিল পয়ান (৭)।
ধানুকীর ঠাট (৮) সব হইল আগুয়ান॥
তেলেঙ্গার ঠাট (৯) লড়ে (১০) বত্রিশ হাজার
নট নত্তকী চলে নাই ওর পার (১১)॥

(১) করণী = ঘটকী (২) ভাল করিয়া দেখিব।
(৩) তাহা হইলে। (৪) হুঙ্কারের অপভ্রংশ।
(৫) বাণিজ্যে প্রাপ্ত। (৬) জয়কার, হুলুধ্বনি।
(৭) প্রস্থান। (৮) সৈন্য। (৯) তৈলঙ্গীয় সৈন্য।
(১০) যাত্রা করে। (১১) ওর পার = সীমা-সংখ্যা।

বেয়াল্লিশ বাদ্য বাজে কাংশ্য করতাল।
পঞ্চস্বরী বাদ্য বাজে ঢাককে বিশাল॥
গজ কান্ধে সোয়ার চলিল লক্ষ্মীন্ধর।
কনক চৌদলে (১) চড়ি চলে সদাগর॥
কহে কবি ষষ্ঠীবর মনসার বর।
বেলাবেলি এড়াইল চম্পক নগর॥
নদ নদী এড়াইল পর্ব্বত কানন।
খাল বিল এড়াইল পর্ব্বত বিস্তর॥
তিন রাত্রি পরবাস পথেত করিঞা।
বেহার-পাটনে চাঁদ মিলিলেক গিয়া॥
দশ দণ্ড বেলা আছে হৈতে অবশেষ।
হেন কালে কৈল চাঁদ নগরে প্রবেশ॥
দেখিল উজানী লোক বয়ান (২) আনন্দ।
সুবর্ণের ঘর দ্বার সুবর্ণ নির্ব্বন্ধ (৩)॥
সুবর্ণের চিত্র ঘর সুবর্ণের চাল।
চতুর্দ্দিকে শোভা করে মণি মুক্তা মাল॥
ঘরের উপরে শোভে সোণার কলসী।
নেতের পতাকা উড়ে গগন পরশী॥
সুন্দর রমণী সব দেখি নানা বেশ।
স্থানে স্থানে ক্রীড়া করে সুন্দর পুরুষ॥
ব্রাহ্মণে পঠএ বেদ ক্ষেত্রী অস্ত্র ধরে।
বিদ্যাধরী নাচয়ে গন্ধর্ব্বে নৃত্য করে॥
দেখি হরষিত হৈল সদাগর মনে।
ধন্য ধন্য করি চন্দ্র তখন বাখানে (৪)॥

## লক্ষ্মীন্ধরের বিবাহ যাত্রা।

চোরের নগর এড়ি যায় সদাগর।
কাজির নগরে গিয়া মিলিল সত্বর॥
প্রথম চলিল কাজি মীর বহরবাণি। — কাজির নগর
গাএ আঙ্গি মাথে টুপি কুল হিঙ্গুলানি॥

(১) স্বর্ণ চতুর্দ্দোলে (২) বদন।
(৩) বাঁধা, নির্ম্মিত (৪) প্রশংসা করে

বড় বাবু ছোট বাবু কাজি এক লাখ।
হিন্দু খেদাই ভাত খাইব নহে যেত লোক
সেখ মীনা চলি আইল ঘোড়াত শোয়ার।
রাজা সঙ্গে চলে শতে শতে পরিবার॥
শতেক মোল্লা চলে হাতে ফুল হাতা।
মুদ্দলিষ কাজি চলে শোনা বিবির আতা॥
ফুল সৈদ কাজি লড়ে চুহা বিবির ভাই।
চলিল কাঁজির মিঞা খিতি বাসাই॥
কাটা তকেয়া মাথে কাটা যে ইজার।
লাখেরাজি কাজি চলে এগার হাজার॥
পাটী ঢুলিচা বহা (১) চলে শতে শতে।
টোপর বহা ষোল শত চলে রাজপথে॥
হুষণের সালা চলে কাজি খবত।
খেপড়িবহা চলিল শতে শত॥
দুশত চলিল হুষণের উদ বখি।
উদ বখির শস্ত চলে তাহা কত লেখি॥
ঠেঠা বোচা যত চলে লেখা যোখা নাই।
চাখলিয়া তের হাজার চলে ঠাঁঞি ঠাঁঞি॥
চৌদ্দ শত দরবেশ চলে আরবেলা (২) হাতে
ভাঙ্গ লাড়ু খাএ পাটের থুপি মাথে॥
যত কাজি যত সৈদ যতেক মোল্লনা।
সকল চলিল না রহিল এক জনা॥
চলিল কাজি হুষণ সৈয়দ সুলতান।
আগে পাছে দোলা ঘোড়া পদাতি যোগান॥
প্রথমে চলিল কাজি মীর বহর তাজি।
আঠার হাজার পাইক তাহার বামবাজি॥
সতর হাজার পাইক বামবাজ লড়ে।
ধানুকীর ফৈদ সব লড়ে ঘোড়ে ঘোড়ে॥
মুখে দোয়া (৩) করে কাজি হাতেত কোরাণ
সাহেমানি দোলা আনি দিল বিদ্যমান॥

(১) বাহক। (২) আলবোলা, গড়গড়ী
(৩) মঙ্গল প্রার্থনা

দোলাএ চড়ি কাজি খসাইল মজা।
সেই দিন যুম্মা বার (১) পেগম্বরি রোজা॥
ভণে গুণরাজ খাঁনে (২) কাজির বড়াই (৩)।
হিন্দুয়ান খণ্ডাইয়া খাওয়াইব গাই॥

আইল হুষণ কাজি গুয়ার অন্তর (৪)।
হরষিত হৈল তাহা দেখি লক্ষীন্ধর॥
চাঁদে বোলে শুন অএ লেভাই নফর।
তাম্বুল আনিয়া দেয় হুষণ-গোচঁর॥
সাধুর বচন লেভা না করিল আন।
পাণ ফুল আনি দিল কাজি বিদ্যমান॥
হরিষ হরিষ কাজি গুয়া পাণ দেখি।
গুয়ার লাগি না চাহি দেশের মান্য রাখি॥

এতেক বলিয়া কাজি করিল বিদায়।
বিজয়া নগরে দিয়া সদাগর যাএ॥

বিজয়ানগরে গমন।

ধানুকী ছিপাহি (৫) সম (৬) আগুসারে ধাএ।
পরদল (৭) আইসে দেখি রাজ্য পলাএ॥
কি হৈল কি হৈল করি বোলে সর্ব্ব নর।
কোথা হৈতে পরদল আইল বহুতর॥
স্বদেশী বিদেশী পলাএ আর তীর্থবাসী।
নিকারী ভিখারী পলাএ আর যে সন্ন্যাসী॥
ব্রাহ্মণ শিষ্যগণ পলাএ পুথির পাটা (৮) মাথে।
ক্ষেত্রী বৈশ্য শূদ্র পলাএ চারি ভিতে॥
কান্দে ভার করি পলাএ তেলী গোয়াল।
চণ্ডাল কৈবর্ত্ত পলাএ এড়ি (৯) নৌকা জাল॥

(১) ঈশ্বরের দিন।
(২) কোন কোন স্থনে "গুণানন্দ খাঁ" এইরূপ পাঠান্তর দৃষ্ট হয়।
(৩) গর্ব্ব।
(৪) মন। গুয়ার (পাণের) কথা মনে করিয়া।
(৫) সিপাহী। (৬) সব।
(৭) শত্রু আসিয়াছে মনে করিয়া রাজ্যের লোক পলাইতে লাগিল।
(৮) কাষ্ঠাবরণ। (৯) ত্যাগ করিয়া।

চুওয়াল (১) সকল পলাএ করি লড়া লড়ি (২)।
বৃদ্ধ সকল পলাএ হাতে লৈয়া লড়ি॥
প্রাণ ভয়ে বুড়া সব ধাইয়া লড়ে (৩)।
উচ্চ নীচ ভূমিতে পাছাড় খাইয়া পড়ে॥
ত্রাস পাইয়া উঠিয়া দিবারে চাহে লড়।
উপুড় হইয়া পড়িয়া আঁঠুর (৪) গেল ছড় (৫)॥
নবীন যুবতী ধাএ ত্রাস পাইয়া মনে।
বেতাগ কাটায় (৬) লাগ পাইয়া আছড়িল ভূমে॥
কি বলিব সাহে রাজা শুনিয়া বচন।
নটেরে বোলহ বাজাউক মঙ্গল বাজন॥
সদাগরের বচন শুনিয়া কুতূহল।
নানা মত বাদ্য বাজে বিবিধ মঙ্গল॥
বহ বহ বলিয়া ঢোলেত মারে বাড়ি।
ঢাক মৃদঙ্গ শানাই পঞ্চ শব্দ জুড়ি॥
কেহ ধাএ কেহ রহে নাগরী সকল।
যুক্তি ভাবি আইলেক সুবুদ্ধি মণ্ডল॥
মণ্ডলে বোলে স্থির হও না হও বিকল।
বৃথা কাযে লড় পাড় সকল কুশল॥
চম্পক নগরে ঘর চাঁদ সদাগর।
তান পুত্র লক্ষ্মীন্ধর পরম সুন্দর॥
বিবাহ করিতে যাএ সাহের কুমারী।
যার যেই ঘরে রহ মন স্থির করি॥
রহিল মণ্ডলের বাক্যে পাইয়া প্রবোধ।
দেখিয়া বহুল সৈন্য মণ্ডল হৈল ক্রোধ॥
আগু বাড়ী চল যাই রাখিতে বেকর।
রহ রহ বলিয়া রাখিল লক্ষ্মীন্ধর॥
অশ্ব পৃষ্ঠে থাকি বসিল সদাগর।
দুই চক্ষু পাকাইয়া বোলে ধর ধর॥
পাত্র মিত্র কোতোয়ালে দিল ঘোড়া এড়ি।
মার মার করিয়া তোলে চাবুকের (৭) বাড়ী॥

---

(১) যাহারা মদ চুয়ায়=শুঁড়ী। (২) দৌড় দিয়া। (৩) ধাবমান হইয়া দৌড় দেয়। (৪) হাঁটুর। (৫) ছিঁড়িয়া যাওয়া। (৬) বেত কাঁটায়। (৭) চাবুকের

মণ্ডলে বোলে তোর ভাবু কি এ নড়ে রাই।
দেশের মান্য রাখিয়া বেকইর গুয়া চাই॥
বিনি গুয়া না দিলে যাইতে না পারিবা।
গুই ছাএ না দিলেই যে অপমান পাইবা॥

যাত্রাকালে কুলক্ষণ।

সোণকারে বিদায় দিয়া চলিল তৎকাল।
ঘর হতে বাহিরিতে মাথে লাগে চাল॥
বসন পরিতে চাঁদ আঁঠুতে ঠেকে কোচা।
আচম্বিত চোখে লাগে আঙ্গুলের খোঁচা॥
শঙ্কর পূজি চলে সাধু ললাটেত ফোটা।
নগরের মধ্যে দেখে হস্ত পদ কাটা॥
আলুদল (১) চুলি দেখে বিকৃতি শরীরে।
কান্দয়ে বার্দ্ধক (২) ভিক্ষা মাঁগি ঘরে ঘরে॥
মুক্তকেশী দিগম্বরী মাঁগএে যোগিনী।
আকাশে ভ্রমন্ত দেখে সাচান (৩) গৃধিনী॥
তাহা না গণিয়া চাঁদ চলিল সকাল।
বাম হতে দক্ষিণ দিগে যাওন্তি শৃগাল॥
যত যত বাধা পড়ে তাহা নাহি গণে।
নৌকার নিকটে গেল প্রসন্ন বদনে॥
নাসিকার স্বর বুদ্ধি (৪) নাএ তোলে পাও। (৫)
ত্বরমাণে মেলি দিল চৌদ্দখান নাও॥
এক দুই তিন চারি মাস পঞ্চ ছয়।
মিলিলেক সদাগর নদী কালিদয়॥
কালিদহের তীরে চাঁদ ছয় মাসে যায়।
তবেত বাহন্ত নৌকা উত্তরের বাএ (৬)॥

---

(১) আউদর বা আলুদল=এলায়িত। (২) বৃদ্ধ।
(৩) বাজ পাখী। (৪) বুঝিয়া।
(৫) নাকের শ্বাস কোন দিকে বেশী বহিতেছে তাহা পরীক্ষা করিয়া সেই দিকের পদ অগ্রে নৌকায় তুলিয়া দিল।
(৬) বাতাসে।

## গঙ্গাদাস সেন—খৃঃ ১৬শ শতাব্দীর শেষার্দ্ধ।

### পদ্মার বেশ-পরিধান।

পদ্মা আনি সখীগণ বেশ করে সুশোভন
শিবের নন্দিনী অভিরামা।
কপালে তিলক-শোভা ময়ূর-পুচ্ছের আভা
যেন দেখি পূর্ণ চন্দ্রিমা॥
কর্ণেতে কুণ্ডল-মণি অরুণ-বরণ জিনি
গণ্ডকোণে করে বিরাজিত।
চিকুর বান্ধিয়া ভালে বেড়িয়া বকুল-মালে
যেন তারা মেঘেত বেষ্টিত॥
কপালে সিন্দূর-শোভা অরুণ-কিরণ আভা
নাসামূলে বেসর-মণ্ডন।
বক-হংস জিনি গলা দুলিছে চম্পক-মালা
কোন্ বিধি করিল ঘটন॥
জয় দেবি ব্রহ্মাণি কুরঙ্গ-নয়ন জিনি
অঞ্জনে রঞ্জিত তিন আঁখি।
চরণে নূপুর বাজে কটিতে কিঙ্কিণী সাজে
রূপ দেখি না পিছলে (১) আঁখি॥
কনক চম্পকপাঁতি অপূর্ব্ব অঙ্গের ভাতি
হেম জিনি মুক্তাহার সাজে।
রত্ন অলঙ্কার অঙ্গে কে হেন পতঙ্গ অঙ্গে
হেমাঙ্গুরী অঙ্গুলি বিরাজে॥
ভূরুর ভঙ্গিমা দেখি কামের কামান লুকি (২)
মদনে তজিল ধনুখান।
গজেন্দ্র-গমনে জিনি চলিতে কিঙ্কিণীধ্বনি
মুনিগণে ছাড়িল ধেয়ান॥
বিচিত্র গৌরিন শাড়ী জয় দেবী বিষহরি
সাজাইয়া নিল সখীগণ।

---

(১) ফিরে।

(২) কামের কামান আত্ম-গোপন করে।

রাজকৃষ্ণ দ্বিজে (১) কয় নারীগণে জয় জয়
গঙ্গাদাস সেনে সুরচন ॥

## কেতকাদাস ক্ষেমানন্দ।

কেতকাদাস ক্ষেমানন্দ অনুমান ১৬৫০ খৃষ্টাব্দে মনসামঙ্গল রচনা করেন। ইনি কায়স্থ-সংশোদ্ভব ছিলেন। কেতকাদাস উপাধি, ক্ষেমানন্দই প্রকৃত নাম। ইঁহার বিশেষ বিবরণ বঙ্গভাষা ও সাহিত্যের ( তৃতীয় সংস্করণ ) ৪৭০ পৃষ্ঠায় দ্রষ্টব্য। বঙ্গদেশে এই মনসার ভাসান বটতলার কৃপায় এবং অসামান্য কবিত্বগুণে সর্ব্বত্র প্রচারিত।

লক্ষ্মীন্দরের বিবাহ।

যতেক বর্যাতীগণ (২) হরিষ অন্তর।
নিশিযোগে পাইল গিয়ে নিছনি নগর ॥
মধুর মাদল বাজে কাড়া পড়া মানি।
কাঁসর সুন্দর বাজে হরি হরি ধ্বনি ॥
দণ্ডী মুহুরি বাজে রসাল মৃদঙ্গ।
ঝাঁঝরি ডিণ্ডিম বাজে পিনাক সুরঙ্গ ॥
কন্যাতী বর্যাতী পথে হৈল হুড়াহুড়ি।
কন্দল করিয়া পথে নিভাইল দেউটী ॥ (৩)
অমলা (৪) ফেলাইয়া দিল এ গুড় চাউলি (৫)।
জামাতা দেখিয়া সায় বাণ্যা উত্তরোলি ॥ (৬)
যতেক বণিকের নারী বএস (৭) কিশোরী।
দেখিয়া সন্তোষ বড় অমলা সুন্দরী ॥

---

(১) সম্ভবতঃ ইনি গঙ্গাদাসের রচনার মধ্যে নিজের নামটি যোজনা করিয়া গৌরবান্বিত হইতে চাহিয়াছেন। বিদ্যাপতির পদ লইয়া গোবিন্দ-দাস যে ভাবে নিজের নামের ভণিতা দিয়াছেন, তাহাতে গোবিন্দদাসের কৌশল ও কবিত্বের পরিচয় আছে। কিন্তু অনেক সময় পুঁথি-নকলকারগণ ও কবির ভণিতার সঙ্গে এই ভাবে নিজের নাম যুড়িয়া দিয়া কৃতার্থ হইয়াছেন। এখানে তাহাই হইয়াছে বলিয়া মনে হয়।

(২) বরযাত্রিগণ।

(৩) দেউটী=দীপ। বরপক্ষ ও কন্যাপক্ষীয় লোকগণের কৃত্রিম কলহ ও দীপ-নির্ব্বাণ-প্রথা এখনও অনেক সমাজে প্রচলিত আছে।

(৪) বেহুলার মাতা। কোন কোন মনসামঙ্গল কাব্যে ইঁহার নাম 'সুমিত্রা' ও কোন কোন কাব্যে ইনি 'কমলা' নামে অভিহিত।

(৫) লাজ ও পুষ্প-বর্ষণের ন্যায় বোধ করি গুড় ও চাউল বর্ষণের রীতি ছিল। (৬) জামাতা দেখিয়া সায় বেণে (বেহুলার পিতা) উপস্থিত হইলেন। (৭) বয়স।

সুনীলা সুভদ্রা নীলা বাণের তনয়া।
চিত্রাবতী কৌশল্যা আইল বিজয়া॥
রুক্মিণী রোহিণী রতি সতী সত্যভামা।
পার্ব্বতী তুলসী নারী আর তিলোত্তমা॥
তারা হীরা আইল আর যশোদা যমুনা।
হীরা নীলা হরিপ্রিয়া সর্ব্বশী মদনা॥
আইল ইন্দ্রাণী নারী শচী রূপকলা।
প্রসন্ন বদন সভে সোহাগ কমলা॥
দৈবকী দ্রৌপদী কুন্তী আইল রমণী।
সীতা গঙ্গা সুলোচনা ভরত-জননী॥
যতেক রমণী সঙ্গে চপল গমন।
এক চক্ষে কোন জন দিয়েছে অঞ্জন॥
অপর অঞ্জন দিয়ে ত্বরা করি সাজে।
এক পদে পাসলি কেহ তাড় অর্দ্ধভুজে॥
* * কেহ নাঞি হার গলে।
এক কর্ণে কর্ণপূর বিপরীত দোলে॥ (১)
নগরে নাগরী যত আইল ত্বরাতরি।

বেহুলার বেশ ও সজ্জা।

বেহুলার রূপ (২) তারা সভে মেলি করি
হরিদ্রা বাটিয়া দিল বেহুলার গায়।
নারায়ণ তৈল দিল তাহার সিঁথায়॥
সোণার চিরণী দিয়া আচ্ছড়িলা কেশ।
বিবিধ বিধানে তার সভে করে বেশ॥
কুন্তল বান্ধিল তার মুকুতার ডোরে।
নবীন জলধর যেন জিনি শশধরে॥
লক্ষ্মীরূপা বেহুলা লক্ষণ আছে ভাল।
পূর্ণিমার চন্দ্র যেন মুখ কৈল আলো॥
নানা আভরণ পরে যেখানে যে সাজে।
রতন পাসলি দিল চরণ-পঙ্কজে॥
শুভক্ষণে দুই জনে গন্ধ অধিবাস।
ক্ষেমানন্দ বলে দেবি রিপু কর নাশ॥

(১) কৃষ্ণের বাঁশী শুনিলে গোপীগণের এই ভাব হইত, বৈষ্ণব পদে এরূপ অনেক স্থানে বর্ণনা আছে। ভাগবতে এই ভাবের কবিতার প্রথম সূচনা দ্রষ্টব্য। (২) বেশ।

কোলাকুলি আলিঙ্গন বেহাই বেহাই।
চাপিল পাটের দোলা (১) বেহুলা লখাই ॥
বেহুলা লাগিয়া কান্দে অমলা বাণ্যানী।
ছয় ভাএর কোলে (২) তুমি দুলাল বহিনী (৩) ॥
নিকটে তোমার তরে না মিলিল বর।
কেমনে পাঠাব ঝিএ দেশ দেশান্তর ॥
সঙ্গের খেলুয়া সব বেড়িছে কান্দিয়া।
কোথাকারে যাহ আমা সভারে এড়িয়া ॥
কোন্ দেশে যাহগো আসিবে কত দিনে।
কেমনে রহিব মোরা তোমার বিহনে ॥
বেহুলা নাচনী (৪) প্রবোধিয়া সভাকারে।
শুভক্ষণে যায় রামা দোলার উপরে ॥
বর কন্যা যাইতে বাজে ব্যাল্লিশ বাজনা।
দেখিতে ধাইল যত নগরের অঙ্গনা ॥
পুত্রবধূ লৈয়া সাধু নিজ দেশে যায়।
হংসরথে বিষহরী দেখিবারে পায় ॥
মনসার ভয় সাধু মনে মনে গুণি।
ইথে দুঃখ দেই পাছে চেঙ্গ মুড়ি (৫) কাণী ॥
মুখে হলা হলা (৬) সাধু হৃদয়েতে দুঃখ।
প্রভাতে উঠিএ কালি কুড়্যাব যৌতুক ॥
পুত্রবধূ সদাগর না লইল ঘরে।
সেই রূপে শোয়াইল লোহার বাসরে ॥

বেহুলা লক্ষ্মীন্দরের লোহার বাসর।

(১) যে দোলা পট্টবস্ত্রের আবরণে ঘেরা।

(২) কোলে = কনিষ্ঠ। (৩) ভগিনী।

(৪) বেহুলা নর্ত্তকী-শ্রেষ্ঠা ছিলেন, এবং নৃত্য-প্রভাবেই তিনি দেব-সভায় সফলতা লাভ করিয়াছিলেন। বাল্যকালে বেহুলা যখন নাচিতেন, তখন "তার নৃত্য দেখি অমলা মোহ যায়" প্রভৃতি বর্ণনা আমরা এই কাব্যের পূর্ব্বাধ্যায়ে পড়িয়াছি।

(৫) চেঙ্গ = চিংড়ী মৎস্য। চেঙ্গমুড়ি = চিংড়ী মৎস্যের মস্তকের ন্যায় মস্তক যাহার। চাঁদ সদাগর মনসাদেবীকে এই প্রকার কটূক্তি করিতেন।

(৬) হলহলা শব্দ = কলরব।

## কালীনাগ লক্ষ্মীন্ধরকে দংশন করিয়াছে। বেহুলা স্বামীর মৃত দেহের পার্শ্বে কাঁদিতেছেন। এই অবস্থায় বেহুলার শাশুড়ী সোণকার বাসর-গৃহে প্রবেশ ও বেহুলাকে গালাগালি।

প্রাণনাথ কোলে কান্দে বেহুলা নাচনী।
ঘরে হৈতে শোনে তাহা সোণকা বাণ্যানী॥
ক্রন্দন শুনিঞা তার শুকাইল হিয়া।
পুত্রবধূ দেখিবারে চলিল ধাইয়া॥
বেহুলা নাচনী কান্দে বড় উচ্চৈঃস্বরে।
দুর্ল্লভ লখাই মৈল খট্টার উপরে॥
দেখিয়া বিদরে প্রাণ চক্ষে পড়ে পানী।
মরা পুত্র কোলে কর‍্যা কান্দেন বাণ্যানী॥
পুত্রশোক দিতে বেহুলা এতদিন ছিল।
দুর্ল্লভ লখাই মোর না জানি কি কৈল॥
হা পুতির (১) পুত্র মোর বাছা লক্ষ্মীন্ধর।
তোমা লাগি গড়াইল লোহার বাসর॥
কার শাপ হৈল মোরে কেবা দিল গালি।
বংশে কেহ না রহিল দিতে জলাঞ্জলি॥
সোণকা কান্দিয়া দেয় বেহুলারে গালি।
সিঁথার সিন্দূরে তোর না পড়িল কালী॥
পরিধান বস্ত্রে তোর না পড়িল মলি।
পাএর আলতায় তোর না পড়িল ধূলি॥
খণ্ড কপালিনী বেহুলা চিরনীঞা দাঁতী।
বিভা দিনে মৈল পতি না পোহাইল রাতি॥

## মৃত পতি লইয়া বেহুলার কলার মান্দাসে যাত্রা।

সোণকার নিষেধ।

কলার মান্দাস ভাসে গাঙ্গুড়্যার (২) জলে।
বেহুলা ভাসিতে যায় প্রভু লয়্যা কোলে॥
সোণকা কান্দিয়ে বোলে আলো অভাগিনী।
এ তিন ভুবনে ইহা কোথাহ না শুনি॥

---

(১) পুত্রহীনার। (২) গাঙ্গুড় নদীর।

শিশু যুবা অবলা যাহার পতি মরে।
বিধবা হইয়া সে থাকয়ে নিজ ঘরে॥
কিসের কারণে তুমি জলে ভাসে যাবে।
প্রতীত কাহার মনে কান্ত জীয়াইবে॥ (১)
বেহুলা বিনয়ে বলে শাশুড়ীর তরে (২)।
মরা পুত্র জীয়ন্ত পাইবে তুমি ঘরে॥
কড়ার তৈলেতে রামা প্রদীপ জ্বালিয়া।
শাশুড়ীর তরে যান বিশেষ বলিয়া॥
কড়ার তৈলেতে দীপ ছয় মাস জ্বলিবে।
তবে সে জানিবে মোর লক্ষীন্দর জীবে॥
সিজান (৩) ধান্যেতে যদি অঙ্কুর নিঃসরে।
মরা পুত্র জীয়ন্ত পাইবে তুমি ঘরে॥
প্রভুর অন্ন ব্যঞ্জন পূরিয়া হেম থালে।
পুতিয়ে রাখিল লৈয়া দাড়িম্বের তলে॥
বেহুলা ভাসিল জলে কলার মান্দাসে।
মনসা আইলা তথা শ্বেত কাক বেশে॥

শ্বেত কাকের দৌত্য।

শ্বেত কাক ঘন ডাকে বিপরীত বাণী।
তাহারে আরতি (৪) করে বেহুলা নাচনী॥
বসিয়া চাঁপার ডালে শুন শ্বেত কাক।
লোহার বাসরে হৈল আমার বিপাক॥
মনসা সহিত বাদ করে সদাগর।
কাল সাপে খাইল মোর কান্ত লক্ষীন্দর॥
তখনি মরিল পতি কালিনীর বিষে।
জলেতে ভাসিয়া যাই জীবন উদ্দেশ্যে॥
প্রাণনাথ কোলে লৈয়া জলে ভাস্যা যাই।
এক নিবেদন আমি কহি তব ঠাঞি॥
জলেতে ভাসিয়া যাই তাহে নাহি তাপ।
অতি দেশ দেশান্তর আমার মা বাপ॥
এমত ব্যথিত এথা নাহি যে আমার।
আমার বাপের বাড়ী কহে সমাচার॥
শ্বেত কাক বলে আমি যাইতে পারিব।
সেখানে মনুষ্য-ভাষা কেমতে কহিব॥

---

(১) তুমি স্বামীকে পুনর্জীবিত করিবে, ইহা কোন ব্যক্তির বিশ্বাস হইবে? (২) নিকটে। (৩) সিদ্ধ। (৪) প্রার্থনা।

## বেহুলাকে ফিরাইয়া লইয়া যাইবার জন্য তাঁহার ভ্রাতৃগণের চেষ্টা ও বেহুলার উত্তর।

সোদর দেখিয়া কান্দে বেহুলা সুন্দরী।
সুবল সুন্দর ভাই শুন প্রাণ হরি॥ (১)
লোহার বাসর ঘরে হইল বিপরীত।
কালসাপে মোর পতি খাইল আচম্বিত॥
প্রাণনাথ লয়্যা কোলে জলে ভাস্যা যাই।
কহিয় আমার মায়ে আর দেখা নাই॥
বিভা দিনে মৈল পতি যত অকুশল।
মনেতে মনসা মাত্র ভরসা কেবল॥
সায় সদাগর পিতা কহিয় তাহারে।
বেহুলার পতি মৈল লোহার বাসরে॥
জলে ভাস্যা যাই আমি জীয়াবার আশে।
ব্যথিত শুনিঞা কান্দে রিপুগণ হাসে॥ (২)
সুবল সুন্দর বলে শুনগো বহিনী।
মড়াটা লইয়া কোলে জলে ভাস কেনি (৩)॥
ছাড়িয়া আইস ঘরে ফিরাহ মান্দাস।
মাতা পিতা নাহি জীব (৪) শুনিঞা হুতাশ॥
ঘরের প্রধান তুমি সভাকার ভাল।
কুলে ধিকাধিক (৫) দেখ্যা তোমা বিভা দিল॥
বিভা দিনে পতি মৈল তোমার কপালে।
স্বামীর সৌভাগ্য নাহি ভুঞ্জ চিরকালে॥
তিন ভাই কান্দি মোরা দণ্ডাইয়া কূলে।
তুমি কেন জলে ভাস মড়া লৈয়া কোলে॥
শুনিঞা অমলা মাতা মরিব এখনি।
ফির‍্যা আইস ঘরে যাই বেহুলা নাচনী॥
বেহুলা বলেন আমি হইলাঙ কড়্যা রাণ্ডী (৬)।
কত আর ফেলাইব নিরামিষ হাণ্ডী॥

---

(১) সুবল, সুন্দর ও হরি—তিন ভ্রাতার নাম।

(২) যাহারা দুঃখের দুঃখী (ব্যথিত) তাহারা শুনিয়া কাঁদিল, আর শত্রুগণ (রিপুগণ) শুনিয়া হাসিল।

(৩) কেন।

(৪) নাহি জীব=বাঁচিবে না।

(৫) শ্রেষ্ঠ।

(৬) বাল বিধবা।

মা বাপের বাড়ীতে আমার নাহি সাজে।
সকল ভাউজের (১) সঙ্গে মোর দ্বন্দ্ব বাজে॥
সহিতে না পারি আমি দুরক্ষর বাণী।
কূলে দাণ্ডাইয়া ভাই আর কাঁদ কেনি॥
তিন ভাই বলে দিদি (২) তোর অল্প জ্ঞান।
সর্পাঘাতে মৈলে কেবা পায় প্রাণ দান॥
শিশুমতি ভগিনিগো বুঝ বিপরীত।
তোর পতি প্রাণ দান পায় কদাচিত॥
নগরের যত লোক অশেষ বুঝায়।
মড়াটা লইয়া কোলে কোথা ভাস্যা যায়॥
তুমি শিশু সীমন্তিনী নহলী (৩) যৌবনী।
কেমতে যাইবা ভাস্যা বেহুলা নাচনী॥
জলে জলজন্তু আছে হাঙ্গর কুম্ভীর।
দেখিয়া তোমার মন হইব অস্থির॥
অরণ্য অতুল বনে চরে সিংহ বাঘ।
প্রবল মহিষ গণ্ডা চরে লাখে লাখ॥
অবলা অকৃতী তুমি বড় অভাজন।
দেখিয়া তোমার রূপ মোহে মুনিগণ॥
যে জন ব্যথিত হয় প্রবোধিয়া কয়।
কেমনে ভাসিয়া যাবে মনে নাঞি ভয়॥
বেহুলার মন তাহে প্রবোধ না মানে।
নিমিখ মিলায় তার প্রভুর বদনে॥ (৪)
চাঁদ বাণ্যা নাহি কান্দে পেয়ে পুত্রশোক।
লখাই লাগিয়া কান্দে নগরের লোক॥
কূলে দাঁণ্ডাইয়া কান্দে বেহুলার ভাই।
বাহড় বাহড় (৫) দিদি চল ঘরে যাই॥

(১) ভাজের = ভ্রাতৃ-বধূগণের।
(২) ছোট বোনকে [illegible] করিয়া 'দিদি' সম্বোধন করা হইয়াছে।
(৩) নহলী = নবীন।
(৪) নিমিখ = নিমিষ = পলক, অর্থাৎ অপরের সহিত কথোপকথন হইলেও বিপুলা লক্ষ্মীন্দরের মুখেই দৃষ্টি রাখেন।
(৫) ফিরিয়া এস, ফিরিয়া এস।

বেহুলা বলিল দাদা না কান্দিহ আঁর।
চাঁপাতলায় পুত্যা রাখ মেল্যানির (১) ভার
প্রভু জীয়াইতে পারি তবে সে আসিব।
খাইয়া মেলানি ভার মায়েরে দেখিব॥
অকারণে কান্দ ভাই দাণ্ডাইয়া কূলে।
পাইবে আমার দেখা প্রাণনাথ জীলে (২)
এত বলি বেহুলা জলেতে ভাস্যা যায়।
ডুকূলের যত লোক অশেষ বুঝায়॥
বনী (৩) নিতে আন্যা ছিল নানা উপহার।
চাঁপাতলায় পুত্যা রাখে মেলানির ভার॥

তিন ভ্রাতার গৃহে প্রত্যাবর্ত্তন।

হায় হায় করে যত নগরের লোক।
তিন ভাই ঘরে গেল পায়্যা বড় শোক॥
বেহুলা দেবীর দাসী জানে নানা সন্ধি।
তিন পরে (৪) তিন নাগ কর্য্যাছিল বন্দী॥
সাপের সাঁপুড়্যা হাতে স্বুবর্ণের জাতি।
বেহুলা ভাসিয়া যায় কোলে প্রাণপতি॥
বান্ধিয়া কালির পুচ্ছ নেতের আঁচলে। (৫)
কলার মান্দাস ভাসে ঢেউর হিল্লোলে॥
দেবীর কৃপার তা র নাহি কোন সন্দে।
চাঁপাতলা এড়াইয়া গেল কোঙরবন্দে॥
ক্ষেমানন্দ বলে এত মনসার মায়া।
করগো করুণাময়ী নাএকেরে (৬) দয়া॥

মান্দাসে জল-পথে।

তিন দিনে বেহুলা ভাসিল রাজপুর।
নবখণ্ড এড়াইয়া গেল বহুদূর॥
প্রাণহীন পতি যার কোলে লক্ষীন্ধর।
ভাসিতে ভাসিতে পাইল বাঁকা দামোদর॥
যুঝাটী গোবিন্দপুর বর্দ্ধমান ভাস্যা।
আল্যা গাঙ্গপুরে বেহুলা উত্তরিলা আস্যা॥

(১) তত্ত্বের দ্রব্যাদির। (২) জীবন পাইলে।
(৩) ভগিনী। (৪) প্রহরে।
(৫) বেহুলা কালিনাগের খানিকটা লেজ কাটিয়া বস্ত্রাঞ্চলে বন্ধন করিয়া রাখিয়াছিলেন। (৬) নায়কেরে = গায়কেরে।

বিষহরী বিনোদিনী বিড়ম্বিল তায়।
গাঙ্গপুরে বেহুলার মান্দাস আল্যায় (১) ॥
বাঁশের গজাল যত সব গেল ছাড়্যা।
থান থান হয়্যা যত ভাসে কলা গাড়্যা (২) ॥
হাঙ্গর কুম্ভীর জোঁক জল-জন্তু যত।
বেহুলার আশে পাশে ভাসে শত শত ॥
ক্ষণে ক্ষণে জলে ডুবে ক্ষণে ভাস্যা উঠে।
লোহার করাত যেন ত্রিশিরার পীঠে ॥
দেখিয়া বেহুলা কান্দে পায়্যা বড় শোক।
ধরিল মড়ার গায় হানে এক জোঁক ॥
ছাড়াইলে নাঞি ছাড়ে মাংসেতে লুকায়।
হরি হরি বেহুলার কি হবে উপায় ॥
কলার মান্দাস গেল হয়্যা খানি খানি।
বিষাদ ভাবিয়া কান্দে বেহুলা নাচনী ॥
মনসার মন্ত্র রামা জপে নিরবধি।
দাসীরে এতেক দুঃখ তুমি দিবে যদি ॥
বিষম তোমার মায়া কহনে না যায়।
মান্দাস লাগুক যোড় তোমার কৃপায় ॥
বেহুলা বিনয় করে মনসার তরে।
মান্দাস লাগিল যোড় ব্রহ্মাণীর বরে ॥
অবিরত মনে কত গণিব হুতাশ।
দেউল্যার ঘাটে ভাসে কলার মান্দাস ॥
উলিয়া দেউল্যার জলে বেহুলা নাচনী।
স্নান করি জপ করে হরের নন্দিনী ॥
মৃণ্ময়ী বিষহরী পূজয়ে কমলা।
তিন দিন তার পূজা করিল বেহুলা ॥
বান্ধিয়া পূজার ঘাটে কলার মান্দাস।
দেবীর দেউলে বসি করে উপবাস ॥
পূজায় আকাশ বাণী হৈল আচম্বিতে।
এখানে বসিয়া তুমি জপ কর কি করিতে ॥

(১) এলাইয়া পড়িল=খসিয়া পড়িল।

(২) গেউড়=মূল; এখানে গাছ।

দৈববাণী।

সুরপুরে তোর পতি পাবে প্রাণদান।
পূজায় বসিয়া কত সব (১) মড়া-ঘ্রাণ ॥
পূজায় করিয়া পূজা জগতী কমলা।
ভাসিল আমাদিপুর সুন্দরী বেহুলা ॥
গোদাঘাটা পশ্চাৎ করিয়া সীমন্তিনী।
জলেতে ভাসিয়া যান দিবস রজনী ॥
পথের পথিক যত পথ বায়্যা যায়।
বেহুলার রূপ দেখি ঘন ঘন চায় ॥
ত্রিজগৎ মোহিনী কন্যা মড়া লয়্যা কোলে
কলার মান্দাসে ভাসে ঢেউএর হিল্লোলে।
গহন কানন বনে গমাগম নাই।
নির্গম গম্ভীর জলে কোলেতে লখাই ॥
বেহুলা ভাসেন তাহে জপিয়া মনসা।
তোমার চরণমাত্র কেবল ভরসা ॥
পচা মড়া জলে ভাসে বিপরীত ঘ্রাণ।
কদাচ চঞ্চল নহে বেহুলার প্রাণ ॥ (২)
তাহাতে দ্বিগুণ প্রেম বেহুলার বাড়ে।
মড়া অঙ্গে বৈসে মাছি ঘন ঘন তাড়ে ॥
দিবসে দিবসে তাহে কীট ক্রিমি মাছি।
ঘন ঘন বৈসে তাহে মড়া অঙ্গে মাছি ॥
বেহুলা তাড়েন যত নহে নিবারণ।
পুতিকা (৩) প্রবেশে তাহে মশক-নন্দন ॥
অস্থি মর্ম্ম পচে তার কি কহিব কথা।
মাতিস্বরে মড়া অঙ্গে পাড়িল মাছ্যাতা ॥
বেহুলা ভাঙ্গেন যত নিবারণ নয়।
বেহুলা ভাঙ্গেন যত পূর্ণরূপী হয় ॥
প্রভুর শরীরে মাছি করে ডিম্ব ছা।
মনসা জপিয়া মনে কান্দেন বেহুলা ॥
পচিয়া গলিয়া গেল সে তনু সুন্দর।
আর কি পাইব প্রাণ প্রভু লক্ষীন্ধর ॥
অবিরত মনে কত গণিব হুতাশ।

(১) সহিবে। (২) গলিত শবের দুর্গন্ধেও বেহুলা বিচলিত হইলেন না। (৩) ছোট মাছি

## কুকুর-ঘাটা।

কুকুর-ঘাটায় ভাসে কলার মান্দাস॥
কালিয়া কুকুর এক লোটা দুই কাণ।
শ্রম বসে আইল করিতে জল পান॥
জিহ্বা বাড়াইয়া শুনা (১) জল খাএ ঘাটে।
কলার মান্দাস আইল তাহার নিকটে॥
সহজে কুকুর জাতি পায়্যা মড়া গন্ধ।
তাহার মনেতে যেন সুধা মকরন্দ॥
পুলকিত হৈল অঙ্গ চারি পানে চায়।
ছোঁ ছোঁ করিয়া ভূমি শুঁকিয়া বেড়ায়॥
দেখিয়া শুনার হইল চঞ্চলিত মন।
জলে ঝাপ দিয়ে পড়ে পায়্যা মড়া-ঘ্রাণ॥
ছি ছি বলি বেহুলা ভাসিল বহুদূর।
কুম্ভীরে খাউক তোরে দারুণ কুকুর॥
বেহুলার শাপ তারে বৃথা নাহি যায়।
কুকুর অস্থির হৈল ঘুরিয়া বেড়ায়॥
সাঁতার না জানে শুনা নাহি পায় তীর।
হেন কালে তার পাএ ধরিল কুম্ভীর॥
হাসিয়া কুকুর-ঘাটা ভাসিল যুবতী।
রচিল কেতকা দাস সেবিয়া জগতী॥

## শৃগাল-ঘাটা।

কান্ত কোলে করি বেহুলা সুন্দরী
জলেতে ভাসিয়া যায়।
সঘনে হুতাশ কলার মান্দাস
চলে মন্দ মন্দ বায়॥
মাছি ঘনে ঘনে প্রভুর বদনে
উড়িয়া বৈসে গিয়া।
বেহুলা নাচনী তাড়েন আপনি
নেঁতের আঁচল দিয়া॥
মৃত পতি কোলে মাংস পচে গলে
ঘ্রাণে প্রাণ নহে স্থির।

---

(১) শ্বা=কুকুর।

দিবস রজনী ভাসেন নাচনী
পায়্যা স্রোত পথ নীর ॥
বনে বনচারী শার্দ্দূল কেশরী
শশক হরিণী চরে।
বেহুলা ভাস্যে যায় দেবীর কৃপায়
দেখিতে না পায় তারে ॥
পায়্যা পচা ঘ্রাণ স্থির নহে প্রাণ
যত পশুগণ কয়।
এ হেন সুন্দরী মড়া কোলে করি
কোথা জলে ভাস্যা যায় ॥

শৃগালগণের অনুনয়।

হুকাই ঘুকাই তারা দুই ভাই
শৃগাল ছাগল-ধরা।
যতেক শৃগাল হয়্যা এক পাল
কূলে দাণ্ডাইঞা তারা ॥
মড়া-ঘ্রাণ পাঞা কূলে দাণ্ডাইঞা
আপন ভাষাতে ডাকে।
মড়াটা ফেলাঞা দেহনা সুন্দরী
প্রাণ পাই তোর পাকে (১) ॥
সপ্ত দিবা নিশি আছি উপবাসী
যতেক শৃগালপাল।
মড়া দিয়া মোরে তুমি যাহ ঘরে
খ্যাতি রহু চিরকাল ॥
উদর পূরিয়া খাই মড়া-মাস
যতেক শৃগাল মোরা।
কুলধর্ম্ম যত রাখিতে উচিত
তুমি ঘরে যাহ ফিরা ॥
ঐ প্রাণধন দেখ যেই জন
যাহার পায়্যাছ ঘ্রাণ।
কি আর কহিব যারে খাইতে চাহ
মড়া নহে মোর প্রাণ ॥
কিবা কর আশ সকলি নিরাশ
যতেক জম্বুকী শুন।

(১) কৃপায়।

প্রভু পুনর্ব্বার জীবেক আমার
তোমরা না কর দূন (১)॥
এত কথা শুনি যত জম্বুকিনী
এ পড়ে উহার গাএ।
অপূর্ব্ব কাহিনী কভু নাহি শুনি
মড়া নাকি প্রাণ পাএ॥
শুন ধনী আলো কূলে টাঙ্গা ফেল
উদর পূরিয়া খাই।
তুমি নিজ ঘরে চলহ সত্বরে
মোরা বনে বনে যাই॥
এ নব যৌবনে কিসের কারণে
মড়াটী লইয়া কোলে।
লাজহীন নারী শুনহ সুন্দরী
কোথা ভাস্যা যাহ জলে॥
শৃগাল কথনে বেহুলার মনে
কিছু নাহি অভিমান।
এ সব শোচন ঘুচিব তখন
প্রভু পাইলে প্রাণদান॥
ভাসিঞা সিয়ালা (২) নাচনী বেহুলা
গেল বহু দূরান্তর।
মনসা-চরণ পরম কারণ
ক্ষেমানন্দ মাঁগে বর॥

## মৃত পতিকে সঞ্জীবিত করিয়া বেহুলা গৃহাভিমুখে।

নগর নিকট আইল আপনার দেশ।
স্বর্গের কিন্নরী যেন বেহুলার বেশ॥
লখার দ্বিগুণ রূপ দেবীর কৃপায়।
বেহুলা সাবিত্রী যারে মনসা সহায়॥
নগরের নিকটে আইল ঘাট চাঁপাতলা।
হেন কালে প্রাণনাথে কহেন বেহুলা॥

(১) অভিশাপ।
(২) শিয়াল-ঘাটা।

চাঁপাতলার উপহার।

বেহুলা বলেন শুন সুন্দর লখাই।
তোমারে লইয়া যবে জলে ভাস্তে যাই ॥
সহিত মেলানি ভার সঙ্গে সহচর।
আমা নিতে আস্যা ছিল তিন সহোদর ॥
ফিরিয়া না গেলাঙ আমি তা সভার বোলে।
মেলানির ভার পুত্যা রাখে চাঁপাতলে ॥
পূর্ব্বকথা ভাল মনে পড়িল আমার।
আছে কি না আছে সেই মেলানির ভার ॥
কোদালে কূলের মাটী কুড়েন কাণ্ডারী (১)।
নানা দ্রব্য তোলে তলে বেহুলা সুন্দরী ॥
চিপট (২) মুড়কি তাহে মোলাম সন্দেশ।
রসাল পাণের বিড়া ভোগাদি বিশেষ ॥
ডাঁগর ঝালের লাড়ু চিনি-চাঁপা কলা।
তাহা হৈত্যে নানা দ্রব্য তুলেন বেহুলা ॥
বিচিত্র নলদ খেমি (৩) দিয়ে ছিল তায়।
শ্রবণে সোণার গাঠা নানা দ্রব্য পায় ॥
সোণার কৌটা তাহে সুরঙ্গ সিন্দূর।
পরশের হার তথি শোভিত প্রচুর ॥
বিচিত্র চিরণী তাহে আগুনার ঠুলি।
সরস গুবাক তাহে ছিল কথোগুলি ॥
ছয়মাস ছিল দ্রব্য মাটীর ভিতর।
নাহি টুটে নাহি পচে পরম সুন্দর ॥
বেহুলা কেবল মাত্র মনসার দাসী।
তেকারণে যতদ্রব্য ছিল অবিনাশী ॥
তুলিয়া সে সব দ্রব্য স্নান দান করি।
বেহুলা লখাই পূজে জয় বিষহরী ॥
দেবীরে প্রণাম করে যোড় দুই করে।
তবে স্নান করাইল ছয়টী ভাসুরে ॥
চিপট মুড়কি তাহা হরষিতে খায়।
রচিল কেতকা দাস মনসার পায় ॥

তুলিয়া মেলানির ভার যত নানা উপহার
বেহুলা দিলেন সভাকারে।

---

(১) মাঝি। (২) চিপিটক = চিড়া। (৩) ক্ষৌম বস্ত্র।

মা বাপ পড়িল মনে ফুকরিয়া সেই থানে
বিস্তর কান্দেন শোকাতুরে ॥
বাড়ে বড় মনস্তাপ সায় সদাগর বাপ
মাতা মোর অমলা বাণ্যানী।
বিভার দিবস দিনে নাহি দেখি ইহা বিনে
কি হইল বেহুলা অভাগিনী ॥
তথা মোর ছয় ভাই চিরকাল দেখি নাই
শোকে প্রাণ ধারণে না যায়।
শুন হে প্রাণের পতি যদি কর অবগতি
আগে সে দেখিব বাপ মায় ॥

পিতৃগৃহে যাইবার ইচ্ছা।

শুন হের প্রভু লক্ষীন্ধর।
অতি দেশ দেশান্তরে নিছনি করি নগরে (১)
মোর প্রত্যাশায় সদাগর ॥
প্রাণ পোড়ে রহি রহি তোমার সদনে কহি
মা বাপ দেখিতে যাব তথা।
না দেখিয়ে প্রাণ ফাটে বহিত্র (২) রাখিয়া ঘাটে
আগে সে দেখিব মাতা পিতা ॥
তথা হৈতে আসি তবে নিজ পুর চল সভে
পরিচয় চিন্তিব উপায়।
বেহুলার কথা শুনি লক্ষীন্ধর কহে বাণী
কি রূপেতে যাইবে তথায় ॥

হরি হরি বিধাতার মায়া।
মরিয়া পাইলা প্রাণ পূর্ব্ব শাপ পরিত্রাণ
পুনরপি দেবী কৈল দয়া ॥
লখারি ভাঙ্গিল ভ্রম পুনরপি পাইল জন্ম
বেহুলাকে প্রবোধিয়া কয়।
এরূপ যৌবন বেশে তোমার বাপের দেশে
গেলে যদি পায় পরিচয় ॥
তবে সে আসিতে আর নাহি দিব পুনর্ব্বার
তবে হবে কেমন উপায়।

পিত্রালয়-পথে।

(১) "নিছনি" নামে নগর
(২) বহিত্র=নৌকা।

যোগিনী-বেশে।

নিজ মূর্ত্তি পরিহর যোগিনীর বেশ ধর
বিভূতি ভূষণ সর্ব্ব গায়॥
বেঁহুলা প্রভুর বোলে নানা আভরণ ফেলে
ধরে রামা যোগিনীর বেশ।
রঙ্গণ কাপড় পরে শ্রবণে কুণ্ডল দোলে
জটা হৈল মস্তকের কেশ॥
ধবল দশনপাঁতি অঙ্গে লেপে বিভূতি
তেজিয়া গলার সাত-নরী।
বিভূতি ভূষণ ঢালি অচিরাতে অঙ্গ কালী
পিনাক (১) করে করিয়া সুন্দরী॥
যাইতে বাপের দেশ হইলা যোগিনীর বেশ
লক্ষীন্ধর চলে তার সাথে।
শঙ্খের কুণ্ডল কাণে যোগী হয়্যা দুই জনে
মায়ারূপে থাল কৈল হাতে॥
চৌদ্দ ডিঙ্গা ঘাটে থুয়্যা যোগী আর যোগিনী হয়্যা
চলিল বেহুলা লক্ষীন্ধর।
রূপে জিনি তিলোত্তমা রাঙ্গণ কাপড়ে রামা
ঢাকাইল শঙ্খ সুন্দর॥
গলায় রুদ্রাক্ষ মাল কান্ধে ঝুলি হাতে থাল
লক্ষীন্ধর চলে আগে আগে।
বেহুলা তাহার পাছু লজ্জায় না বলে কিছু
মায়া রূপে দুঁহে ভিক্ষা মাঁগে॥
সিংহনাদ শুনি গলে শিব শিব ঘন বলে
মুখে অন্য না নিঃসরে কথা।
দেবী মনসার গীত ক্ষেমানন্দ বিরচিত
নাএকেরে হবে বরদাতা॥

বেহুলা পিত্রালয়ে।

বেহুলা লখাই হৈল যোগী আর যোগিনী।
ঘরে ঘরে ভিক্ষা মাঁগে হেতু নাই জানি॥
সভাকার ঘরে গিয়া সিংহনাদ পূরে।
শিব শিব বাণী তার বদনে নিঃসরে॥
বেহুলা লখাই ভিক্ষা মাগে বাড়ী বাড়ী।
থালের উপর কেহ দেই চাস্যু কড়ি॥

(১) শিঙ্গা

থালে চালু কড়ি দিতে আচম্বিতে উঠে।
চিনিতে না পারে কেহ বুলে কোন ভাবে॥
বেহুলার বাপ তিনি সায় সদাগর।
নগরের মধ্যখানে বটে তাঁর ঘর॥
সুগঠন ঘর দ্বার বিচিত্র আকার।
প্রাচীর প্রচুর বড় চারি দিকে তার॥
বাড়ীর ভিতরে ঘর সোণার ছিটনি।
সায় সদাগর তাহে অমলা বাণ্যানী॥
বেহুলা নাচনী গেছে মা বাপ দেখিতে।
মায়ার কারণে কেহ না পারে চিনিতে॥
দুই প্রহর বেলা যখন গগন-মণ্ডলে।
যোগী আর যোগিনী গিয়া প্রবেশে মহলে॥
সত্য জাগে জাগে সিংহনাদ শুনি।
ঘরে হৈতে বার্যাইল অমলা বাণ্যানী॥
সুবর্ণের থালে রামা লয়্যা চালু কড়ি।
লখাই অন্তর হৈল দেখিয়ে শাশুড়ী॥
বিমুখ বাণ্যার বালা (১) পরম লজ্জায়।
বেহুলা ঈষৎ হাসে প্রতিমার প্রায়॥
চালু কড়ি দেই রামা যোগিনীর থালে।
আচম্বিতে উড়ে তাহা দেবী অনুবলে (২)॥
অমলা বাণ্যানী যদি দেখে এত সব।
যোগিনীরে জিজ্ঞাসিল মনে অনুভব॥
সত্য কথা বল মোরে শুন লো যোগিনী।
এ তিন ভুবনে আমি বড় অভাগিনী॥
তোমারে দেখিয়া মোর কান্দেত পরাণ।
মোর ঝী বেহুলা ছিল তোমার বন্ধান (৩)॥
না জানি কোথারে গেল মড়া লৈয়ে কোলে।
যোগিনী জাগাইলে শোক বেহুলার বদলে॥
অমলা বলেন তুমি কহ আদ্য মূল।
থালে দিতে নাঞি কেন কড়ি আর তণ্ডুল॥
বেহুলা বলেন তুমি কি কর জিজ্ঞাসা।
যোগী আর যোগিনী মোরা তরুতলে বাসা॥

(১) বালক = লক্ষীন্দর (২) মায়ায়। (৩) মত।

নগরে মাঁগিএ খাই হাতে কর‍্যা থালে।
সন্ধ্যাকাল হৈলে মোরা যাই তরুতলে॥
ইহা বিনু আর মোরা কিছু নাঞি জানি।
ইহাতে পুছহ কিবা অমলা বাণ্যানী॥
অমলা বেহুলারূপ সঘনে নেহালে।
দ্বিতীয় বেহুলা তুমি বেহুলা বদলে॥
তোমারে দেখিয়ে মোর বিদরে হৃদয়।
বেহুলা লখাই বট দেহ পরিচয়॥
বেহুলা বলেন মাতা নিবেদিব কি।
যোগী তোমার জামাতা যোগিনী তোমার ঝী॥
বেহুলা লখাই বটি না কান্দিহ আর।
প্রাণপতি জীয়াইল পূর্ব্ব সমাচার॥

পরিচয় ও মিলন।

শুনিঞা অমলা কান্দে পাইঞা পূর্ব্বশোক।
ক্রন্দন শুনিয়া আইল নগরের লোক॥
কেন কেন কেহ বলে কেহ পুছে বাণী।
কেহ বলে হেদে আইল বেহুলা নাচনী॥
ধন্য ধন্য বলে যত নগরের লোক।
এত দিনে নিভাইল মা বাপের শোক॥
অমলা বলেন বেহুলা আইস নিজ ঘরে।
বেহুলা বলেন আমি যাব কোথাকারে॥
শুন শুন জন্মদাতা শুন গো জননী।
মোর পতি খাইয়াছিল এ কাল নাগিনী॥
বিষহরী মোর তরে করিল কল্যাণ।
ছয় মাস মর‍্যা পতি পাইল প্রাণ দান॥
আমার শ্বশুরা তাঁর করে অপমান।
এত দিনে পূজিবেন হয়্যা সাবধান॥
আর কিছু মোর তরে না কর জিজ্ঞাসা।
পরিচয় শেষে আছে পূজিলে মনসা॥
বিদায় হইতে গড় করে বাপ মায়।
রহ রহ বলি রামা ধরণী লোটায়॥
কাতর হৃদয়ে কান্দে নগরের লোক।
কেন বা আইলে তবে জাগাইতে শোক॥
আর বার বেহুলা লখাই দুই জনে।
চাঁপাতলা আইল বহিত্র যেই খানে॥

## লক্ষের বিয়নি।

বহিত্রর কাছে গিয়ে বেহুলা লখাই।
পরিচয় বুদ্ধি গিয়ে সৃজিল তথাই॥ (১)
বেহুলা দেবীর (২) দাসী বুদ্ধের সাগর।
ডাক দিয়ে আনিল কামিল্যা বিশ্বম্ভর॥
বিশ্বকর্ম্মে পাণ (৩) দিল বেহুলা নাচনী।
আমারে গড়িয়া দিবে লক্ষের বিয়নি (৪)॥
আমার শ্বশুরা চাঁদ সোণকা বাণ্যানী।
পরিচয় লিখ তাহে কহিল নাচনী॥
বেহুলা লখাই লিখ সভাকার শেষে।
আর চিত্রকর যত নগরে নিবৈসে (৫)॥
কামিণ্যারে (৬) আরতি (৭) দিলেন ফুল পাণ।
ক্ষেমানন্দ বলে কর নাএকের কল্যাণ॥

বেহুলা আদেশে কামিল্যা হরিষে
লক্ষের বিয়নি গড়ে।
অতি সুগঠন কৈল আয়োজন
চাঁদ চুয়াইয়া পড়ে॥
কামিল্যা বন্ধানী গঠিছে বিয়নি
শুধু সুবর্ণের ডাটী।
বিয়নি দেখিয়া স্থির নহে হিয়া
পবন মানিল ভাটী॥ (৮)
কি যে অপরূপ সোণার বিম্বুক
শোভিছে বিয়নি বুকে।
তাহে ঝলমল সোণার কমল
শোভে তার চারি দিকে॥

বিয়নি নির্ম্মাণ

(১) কি পরিচয় দিতে হইবে সেই বুদ্ধি স্থির করিল।
(২) মনসার।
(৩) পাণ হস্তে দিয়া আদেশ করার রীতি ছিল।
(৪) লক্ষের = লক্ষ মুদ্রা মূল্যের। বিয়নি = বিজনী।
(৫) নিবসে। (৬) শিল্পীকে। (৭) পুরস্কার
(৮) বায়ু পরাজয় মানিল।

ভাঙ্গি পূর্ণ ইন্দু রচে বিন্দু বিন্দু
কনক কুসুম ফুলে।
ভানু হেন দেখি করে ঝিকি মিকি
কিব্যা দিব সমতুলে॥
সোণার গুণাতে তার চারি ভিতে
বিনোদ বন্ধানে বান্ধে।
রাখি পৃথিবীতে বিয়নি দেখিতে
চাঁদ ভূমে যেন কাঁদে॥
চিত্র মনোহর দেখিতে সুন্দর
লক্ষের বিয়নি খানি।
আর লিখে তায় বিশেষ উপায়
পূর্ব্ব পরিচয়-বাণী॥
চাঁদ সদাগর সোণকা ব্যণ্যানা
লিখেন তাহার বাড়ী।
ছয় পুত্র তার চিত্র কৈল আর
ঘরে ছয় বধূ রাঁড়ী॥
নগর নিবাসী এ পাট পরশা (১)
লিখি প্রতি জনে জনে।
সাতালি পর্ব্বতে লোহার বাসরে
বেহুলা লখাইর সনে॥
লিখে এই সব শোক কলরব
বেহুলা ভাসিয়া যায়।
লক্ষের বিয়নি কামিল্যা আপনি
এত চিত্র কৈলা তায়॥
চাঁদ সদাগর নেড়াত নফর
আর লিখে ঝাউয়া চেড়ী (২)।
কামিল্যা উল্লাস করিতে বাতাস
গঠিল সোণার ডাঁড়ী (৩)॥
কামিল্যা তথাই বলিছে লখাই
শুন তোরা এক ভাবে।
লক্ষের বিয়নি গড়্যা দিল আনি
ইহাতে সকলি পাবে॥

(১) পাড়া প্রতিবাসী। (২) ঝাউয়া নাম্নী দাসী। (৩) বাঁট।

এত বলি কথা নিজ পুরী যথা
চলি গেলা বিশ্বকর্ম্ম।
ভাবিয়া আপনি বেহুলা নাচনী
প্রাণনাথে কহে মর্ম্ম॥
শুন প্রাণপতি কর অবগতি
ইহার উপায় পিছে।
শুনি লক্ষীন্ধর কহিছে উত্তর
যে তব মনেতে ইচ্ছে॥
প্রভুর বচনে ভাবে মনে মনে
বেহুলা ডোমনী হৈল।
মনসা-চরণে ক্ষেমানন্দ ভণে
দেবী যারে কৃপা কৈল॥

বেহুলার ডোমনী-বেশ।

লক্ষের বিয়নি লয়্যা বেহুলা নাচনী।
ডোমনীর বেশ তবে হইল আপনি॥
রূপার ম্লাকড়ী কাণে ঘন ঘন নাড়ে।
ডাগর রসের কাঁঠি গাঁথ্যা পরে গলে॥
লক্ষীন্ধর ডোম হৈল বেহুলা ডোমনী।
সঘনে ফিরায় রামা লক্ষের বিয়নি॥
এই রূপে বেহুলা লখাই দুই জনে।
সাধুর বাড়ীর কথা শুন সাবধানে॥
চাঁদ বাণ্যার পুত্র মরিল যেই মাসে।
লখাইর ছয় মাসি (১) সাধু দেই সেই মাসে॥
পুত্রের ছয় মাসি দেই চাঁদ সদাগর।
এথা জীয়ে আইলা বেহুলা লক্ষীন্ধর॥
হেন কালে চাঁদ বাণ্যার বধূ ছয় জন।
জল আনিবারে তারা কর‍্যাছে গমন॥
ছয় কুম্ভ কাখে কর‍্যা ছয় জন রাঁড়ী।
চাঁপাতলার ঘাটে দেখে বিপরীত বাড়ী (২)॥
চৌদ্দ ডিঙ্গা জলে ভাসে তাহাতে রমণী।
ঘন ঘন ফিরাইছে লক্ষের বিয়নি॥

(১) যান্মাসিক শ্রাদ্ধ। (২) বিপরীত বাড়ী=বিশাল গৃহ। ডিঙ্গাগুলি গৃহের মত দেখাইতেছিল।

জিজ্ঞাসিব আগো দিদি বেচে কি না বেচে
এত বলি ছয় জাএ গেল তার কাছে॥
তারা ছয় জাএ বলে শুন লো ডোমনী।
কত মূল্য হৈলে তুমি বেচিবে বিয়নি॥
ডোমনী বলেন যদি লক্ষ তঙ্কা পাই।
লক্ষের বিয়নি আমি বেচি তার ঠাঞি॥
লক্ষে এক উন হৈলে না বেচি বিয়নি।
ছয় জাএ এই কথা কহিল নাচনী॥
বেহুলা সভারে চিনে তারা নাহি জানে।
তারা ছয় জাএ অনুমান করে মনে॥
রঙ্গিয়া (১) ডোমনী ভাল লক্ষ টাকা চায়।
কত ধন উপার্জ্জিবে বিয়নির বায়॥
বেহুলা বলেন তোরা সুখে সাধারণ।
তে কারণে বিধবা হয়্যাছ ছয় জন॥
যে জন সুখদ হয় সুজন রসিক।
বিয়নি কিনিবে দিয়ে লক্ষের অধিক॥
তারা ছয় জাএ বোলে চল মোর বাড়ী।
লক্ষের বিয়নি নিবেন আমার শাশুড়ী॥

**বিয়নি বিক্রয়**

বেহুলা বলেন আমি তথা যাব চল।
কারদিগের জল বহ (২) আগে মোরে বল
চাঁদ বাণ্যার ছয় বহু বলে হাসি হাসি।
মর্‌যাছেন লক্ষীন্দর আজি তার ছয়মাসি॥
চাঁদ বাণ্যার বহু মোরা সর্ব্বলোকে জানে।
এত শুনি বেহুলা হাসেন মনে মনে॥
তারা ছয় জাএ চলে কাখে কুম্ভ লৈয়া।
ডোমনী চলিল তার পশ্চাৎ গোড়াইয়া॥
কাখের কলসী তারা থুয়্যা ভূমিতলে।
ডোমনীর কথা গিয়ে শাশুড়ীরে বলে॥
সোণকা শাশুড়ী হেদে শুন প্রিয় বাণী।
ডোমনী এস্যাছে ভাল বেচিতে বিয়নি॥
বেহুলার আকৃতি দেখি চিনিতে না পারি।
আমা সভায় কহে কথা কপট চাতরী॥

---

(১) রসিকা। (২) কাহার বাড়ীর জন্য জল বহিয়া নিতেছ

বারি হয়্যা (১) ঠাকুরাণী দেখগো আপনি।
দিবেগো উচিত মূল্য লবেগো বিয়নি॥
শুনিয়া সোণকা আইল বিয়নি কিনিতে।
বেহুলা ডোমনী সেই না পারে চিনিতে॥
সোণকা কহেন কহ তোমার কি নাম।
কোথাকার ডোমনী তুমি বাড়ী কোন্ গ্রাম॥
ডোমনী তাহাকে কহে প্রবঞ্চনা কথা।
বেহুলা ডোমনী আমি সায় ডোম পিতা॥
চাঁদ ডোম শ্বশুর লখাই ডোম পতি।
অতি কুলে হীন মোরা বটি ডোম জাতি॥
ধুচনি চুপড়ি বুনি আর বুনি ডালা।
সিয়নি (২) বিয়নি বুনি আর বুনি কুলা॥
নগরে বেচিয়ে মোরা জাতি অনুসারে।
লখাই আমার ডোম আছে নিজ ঘরে॥
আমার বিয়নি খানি লক্ষ টাকা মূল।
চাঁদ ঝলমল করে কনকের ফুল॥
মদন বসন্ত আইসে বিয়নির বায়।
নিরাগের (৩) কালে লাগে সুশীতল গায়॥
যে জন সুখদ হয় সুজন রসিক।
বিয়নি কিনিবে দিয়ে লক্ষের অধিক॥
লক্ষের বিয়নি সেই কিনিবারে পারে।
এত কথা কহে রামা শাশুড়ীর তরে॥
বেহুলা লখাইর নামে পূর্ব্ব শোক জাগে।
সোণকা ক্রন্দন করে ডোমনীর আগে॥
সোণকা বলেন সতি সত্য কথা বল।
বেহুলা লখাই মোর কেবা লয়্যা গেল॥
হেন বুঝি বেহুলা লখাই হৈল ডোম।
বিষম দারুণ শোক দিল মোরে যম॥
সোণকা বলেন শুন হেদে লো ডোমনী।
হের আন দেখি কেমন লক্ষের বিয়নি॥

(১) বাহির হইয়া। (২) জল-সেচনি
(৩) নিদাঘের = গ্রীষ্মকালের

এত শুনি ডোমনী রহয়ে এক ভিতে।
লক্ষের বিয়নি দিল অলক্ষিতে হাতে॥
বিয়নির গাএ দেখে অষ্টাদিমঙ্গল।
ক্ষেমানন্দ বিরচিল দেবীর মঙ্গল॥

## বিয়নি পরীক্ষা ও সোণকা রাণীর শোক।

সোণকা বাণ্যানী লক্ষের বিয়নি
যদি কৈল নিরীক্ষণ।
তাহে শুন নীত অনেক বিহিত
দেখে নিজ পুরীজন॥
বেহুলা লখাই লিখিল তথাই
চিত্র বিয়নির পাতে।
পুত্র ছয় জন মঙ্গল কথন
চৌদ্দ ডিঙ্গা তার সাথে॥
দেখি এত সব বিয়নি কিনিব
কে এত গঠন জানে।
বিয়নি দেখিয়া স্থির নহে হিয়া
শোক জাগে পোড়া প্রাণে॥
কান্দিয়া বাণ্যানী বলিছে ডোমনী
মুখ তুলি কহ কথা।
দেখিয়ে তোমায় আমার হৃদয়
জাগে পূর্ব্ব শোক ব্যথা॥

পূর্ব্ব স্মৃতি।

চিনিতে না পারি না কর চাতুরী
বেহুলা বটগো তুমি।
দেহ পরিচয় জুড়াকু হৃদয়
তোমার শাশুড়ী আমি॥
বলেন ডোমনী তুমি ঠাকুরাণী
মোরা ডোম জাতি হীন।
আমি যে তোমার বহুর আকার
কি পাইলে তার চিন॥
ধুচনি চুপড়ি বেচি বাড়ী বাড়ী
জাতির বেভার হেন।
আমারে দেখিয়ে তুমি কি লাগিএ
ক্রন্দন করিছ কেন॥

সোণকা বাণ্যানী সঘনে আপনি
নেহালে ডোমনী-মুখ।
বেহুলার শোকে দেখিএ তোমাকে
বিদরে আমার বুক॥
শুন শুন বলি পরাণ-পুতলী
তোমারে দেখিএ কান্দে।
আপনা আপনি পরিতোষি ধনী
তবু স্থির নাহি বান্ধে॥
না দেখি না শুনি এ হেন বিয়নি
কে দিল তোমার হাতে।
পুত্র পরিজন ইথে কি কারণ
চিত্র বিয়নির পাতে॥
বলিছে ডোমনী লক্ষের বিয়নি
আমরা গড়িতে জানি।
ক্ষেমানন্দ কয় পূর্ব্ব পরিচয়
শুনহ মঙ্গল বাণী॥

পরিচয়।

সোণকা বিয়নি দেখি মাগে পরিচয়।
পূর্ব্ব কথা বেহুলা তখন শাশুড়ীরে কয়॥
শুনগো শাশুড়ী বলি তুয়া পদতলে।
মুঞি যে ভাসিয়া গেলু মড়া লৈয়া কোলে॥
আমি যে বেহুলা বটি না কান্দিহ আর।
প্রাণপতি জীয়াইলু পূর্ব্ব সমাচার॥
সোণকা বলেন বেহুলা কোথা হৈতে আইলে।
দুর্ল্লভ লখাই মোর না জানি কি কৈলে॥
বেহুলা বলেন তুমি না হয় কাতর।
কপাট ঘুচাইয়া দেখ লোহার বাসর॥
কড়ার তৈলেতে দীপ অদ্যাবধি জ্বলে।
মরা পুত্র জীয়ন্ত পাইবে তুমি কোলে॥
এত শুনি সোণকা হরষিত হৈয়া।
লোহার বাসর দেখে কপাট ঘুচাইয়া॥
সিজান ধান্যের গাছ লোহার বাসরে।
কড়ার তৈলেতে দীপ ছয় মাস জ্বলে॥

দেখিয়া শুনিঞা মনে হইল উল্লাস।
হাত বাড়াইয়া যেন পাইল আকাশ॥
দেখি সোণকার হৈল পরিতোষ মনে।
বেহুলার গলা ধরি কান্দে সকরুণে॥
কহগো সাবিত্রি সতি কুশল বারতা।
প্রাণপতি জীয়াইয়া থুয়্যা আইলা কোথা॥
দেখাইয়া রাখ প্রাণ তোর জন্ম ধন্যা।
এ তিন ভুবনে তুমি পতিব্রতা কন্যা॥
বেহুলা বলেন তুমি না হয় কাতর।
আমার শ্বশুর কোথা চাঁদ সদাগর॥
মনসা সহিত তিনি ঘুচানু বিবাদ।
পূর্ব্ব শাপ বিমোচন অভয় প্রসাদ॥
মনসার পূজা করুন আমার শ্বশুর।
চৌদ্দ ডিঙ্গা আন্যা দিব ছয়টী ভাসুর॥
সোণকা বলেন তবে আর কিব্যা চাই।
চরণে পড়িয়া তবে সাধুকে বুঝাই॥
নাড়া (১) গিয়ে ধাঞা কয় শুন সদাগর।
পুনরপি প্রাণ পায়্যা আইল লক্ষ্মীন্ধর॥
ছয় পুত্র আইল তোমার চৌদ্দ মধুকর।
শুনিঞা হরিষ হৈল চাঁদ সদাগর॥
শুনিঞা যে চাঁদ বাণ্যা হরষিত হৈল।
কান্ধে হেঁতালের বাড়ি নাচিতে লাগিল॥
কোথা সে বেহুলা রাঁড়ী কোথা সে লখাই।
মরা পুত্র জীয়ন্ত পুরীতে যদি পাই॥
তবে সে পূজিব আমি মনসার বার।
শুনিঞা হরিষ হৈল পুরে যত তার॥
আপন শ্বশুরে রামা বলে প্রবোধিয়া।
চৌদ্দ ডিঙ্গা জলে ভাসে দেখনা আসিয়া॥
ছয়টি ভাসুর তাহে লক্ষ্মীন্ধর পতি।
বহিত্র দেখিবে যদি চল শীঘ্রগতি॥
প্রতীত না যায় চাঁদ বেহুলার বোলে।
লাফ দিয়ে চাঁদ বাণ্যা উঠিল দেয়ালে॥

(১) চাঁদের ভৃত্য।

দেয়ালে উঠিয়া চাঁদ চৌদিকে নেহালে।
চৌদ্দ ডিঙ্গা ভাসে দেখে গাঙ্গুড়ের জলে ॥
দেখিয়া শুনিঞা সভার বাড়িল উল্লাস।
হাত বাড়াইআ যেন পাইল আকাশ ॥

নারায়ণ দেব, জানকীনাথ ও শিবরামের ভণিতাযুক্ত। অধিকাংশ জনকীনাথের। প্রায় ৩০০ বৎসরের প্রাচীন পুথি।

## দেব-সভায় বেহুলার নৃত্য।

নাচে সুন্দরী বেউলা অলক্ষিতে করে খেলা
নানা রূপে করে অঙ্গ ভঙ্গ।
নয়ন কটাক্ষে চায় প্রাণ হরি নিয়া যায়
অপরূপ মদন তরঙ্গ ॥
খঞ্জন-গঞ্জন-গতি চলিতে সুভাতি অতি
ঘনে ঘনে অঙ্গুলি দেখায়।
ক্ষণে ক্ষণে উঠে বৈসে অতি সুললিত বেশে
ক্ষণে ক্ষণে মন্দিরা বাজায় ॥
মুখে গীত গায় ভাল সঞ্জোগে বাজায় তাল
ময়ূর পেখম জিনি নাচয়ে যে পাকে।
সুর মুনি আদি যত দ্রব হৈলা জলবত
করুণায় ভেদিল অধিকে ॥
কোকিলা জিনিয়া রব নৃত্য করে অসম্ভব
ক্ষীণ কটি সদায় হেলায়।
অপরূপ নৃত্য করি মোহিলেক ত্রিপুরারি
পণ্ডিত জানকীনাথে গায় ॥

অলক্ষিতে গতি করে শূন্যে করি ভর।
মধুলোভে মত্ত যেন উড়য়ে ভ্রমর ॥
ধীরে ধীরে বসি বেশ ধনী সুধারাশি।
অল্পে মাধুরী ঈষৎ করে হাসি ॥
নাটআ (১) খঞ্জন জিনি নয়ন-ভঙ্গিমা।
লজ্জিত করিছে মুখে শারদচন্দ্রিমা ॥

---

(১) নৃত্যশীল

দেখিয়া উষার (১) নৃত্য সব দেবগণ।
ধন্য ধন্য বুলি (২) করে পুষ্প বরিষণ॥
দেখিলাম ভাল নৃত্য অনেক দিবসে।
হেন বুলি সুরলোকে উষারে প্রশংসে॥
পারিজাত মালা দিয়া বুলে ত্রিলোচন।
বর মাগ অভিলাষে যেই লয় মন॥
এত শুনিয়া তবে সাহের কুমারী।
প্রণাম করিয়া বোলে হস্ত যোড় করি॥

## জগজ্জীবন ঘোষাল।

কবি জগজ্জীবন ঘোষাল দিনাজপুরের রাজা প্রাণনাথের সময়ে বিদ্যমান ছিলেন। প্রাণনাথ ১৬০৯ শক বা ১৬৮৭ খৃষ্টাব্দে রাজা হইয়াছিলেন। সুতরাং কবি ১৬শ শতাব্দীর শেষ ভাগে কিম্বা ১৭শ শতাব্দীর প্রথম ভাগে গ্রন্থ রচনা করিয়া থাকিবেন। কবির নিবাস দিনাজপুরের অন্তর্গত "কোচআ-মোরা" গ্রামে ছিল।

### স্বর্গ-পুরে বেহুলার বেশ-বিন্যাশ।

আনিয়া পেটারি তার ঘুচাইল ঝাপনি।
হস্তে করি নিল বালি (৩) দর্পণ বসনখানি॥
করে ঝারিয়া বালি বিচারিল (৪) কেশ।
খোপায় পুতিয়া থুইল ভাটি উজানদেশ॥ (৫)
সুবর্ণ চিরণি লইল হস্তেত করিয়া।
একে একে কেশ সব লইল উগারিয়া (৬)॥
নারাণ তৈল বিষ্ণু তৈল কেশের গোড়ে দিয়া।
খোপাখানি বান্ধে রামা চারি দ্বার থুয়া (৭)॥

(১) বেহুলা পূর্ব্ব-জন্মে উষা ছিলেন, এখানে সেই নামে তাঁহাকে অভিহিত করা হইয়াছে। (২) বলিয়া।
(৩) বালিকা। (৪) আঁচরিল।
(৫) সম্ভবতঃ ভাটি-উজান দেশের চিরুণী খোপায় গুজিয়া রাখিল।
(৬) নিঙড়াইয়া।
(৭) চারিটি সিঁথিতে কেশদাম বিভক্ত করিয়া।

পূর্ব্ব দ্বারে শোভা করে স্বুবর্ণ কেতকী।
দক্ষিণ দ্বারে শোভা করে যুথি মালতী ॥
কত কত ভ্রমর পড়ে উড়ে উড়ে যায়।
খোপার উপড়ে পড়ে খোপার মধু খায় ॥
কনক দর্পণ লইল হস্তেত করিয়া।
আপনার রূপ দেখে আপনে নিরখিয়া ॥
উড়ে গেল ভ্রমরা খোপার মধু খায়া।
মনোরম্য নহে খোপা ফেলিল আউলিয়া ॥
তার পাছে খোপা আউলাইয়া চুল।
কেশের গোড়ে শোভা করে স্বুন্দর চাম্পাফুল ॥
স্বুবর্ণ চিরণে ফেলায়া গেল জানি।
কেশের গোড়ে শোভা করে মুক্তা সারি সারি ॥
খোপার মধ্যে শোভা করে চাম্পা নাগেশ্বর।
কেয়া কেতকী শোভে সপ্তদল কমল ॥
খোপার মধ্যেত দিল ময়নার ডাল।
ভ্রমরা ভ্রমরী তাথে করে কোলাহল ॥
ক্ষেণে ক্ষেণে ভ্রমর খোপার মধু খায়ে।
কত কত ভ্রমরা তাথে হরিগুণ গায়ে ॥

* * * *

সিন্দূরেত ইন্দু বিন্দু কজ্জলের রেখা।
কালীয়া মেঘের আড়ে চন্দ্রে দেছে দেখা ॥
নিরমাণ করি খোপা লইল বান্ধিয়া।
কনক দর্পণখানে হস্তেত করিয়া ॥
আপনার রূপ দেখে আপনে রক্ষিয়া।
মনোরম্য নহে খোপা চাহে নিরখিয়া ॥
খান কত গহনা নিল নিচিয়া বাছিয়া।

* * * *

উপর কর্ণে চাকি পরে নাম্বা কর্ণে বলি। (১)
তাহার মধ্যে শোভা করে হীরা মঙ্গল কড়ি (২) ॥

---

(১) কর্ণের উপরিভাগে চাকি নামক অলঙ্কারবিশেষ ও নিম্নভাগে (নাম্বা কর্ণে) 'বলি' পরিলেন।

(২) মদন-কড়ি নামক অলঙ্কার।

গলায়ে তুলিয়া পরে সরস্বতী-হার।
দুই বাহে (১) পরিল ঝাম্পানি (২) চারি তার ॥
নাকেত তুলিয়া পরে নাকের বেশরি।
হৃদয়ে তুলিয়া পরে লক্ষের কাঁচুলি ॥
দুই হাতে পরে শঙ্খ শ্রীরাম লক্ষ্মণ (৩)।
হেটের উপরে শোভে মাণিক কঙ্কণ ॥
পায়ে তুলিয়া পরে ছয় যোড় পাষুলি।
দশ নখে পরে কন্যা সুবর্ণ অঙ্গুরী ॥
চরণে পরিল কন্যা বাজন নুপূর।
শুনিতে সুরঙ্গ বাদ্য যায় বহু দূর ॥
জগজ্জীবন কবি মনসার দাস।
পদ্য ছন্দে পাঁচালী করিল প্রকাশ ॥

বাও নহে বাতাস নহে তরু কেনে হেলে।
নবীন কদম্বের ডাল বায়ে ভাঙ্গে পড়ে॥ ( ধুয়া ) ॥
কাপড়ের পেটারি বালি আনে টান দিয়া।
খান কত বস্ত্র তোলে নিচিয়া বাছিয়া ॥
প্রথমে পরেন সাড়ী নামে যাত্রাসিদ (৪)।
নাটুয়ায় নাট করে গায়ানে গায় গীত ॥
সে কাপড় পরিয়া বালি আগে পাছে চায়।
মনোরম্য নহে কাপড় পেটারি পূরায় ॥
তার পাছে পরে কাপড় কাপড়ের রাজা।
সরুয়া কাকালি রামা মুষ্ঠে (৫) ধরে মাজা ॥
সে কাপড় পরে বালি আগে পাছে চায়।
মনোরম্য নহে কাপড় খসিয়া ফেলায় ॥
তার পাছে পরে কাপড় নামে খুঞ্রা নেত।
সরুয়া কাকালি মাজা ভরে বান্ধে ছাচি বেত ॥
সে কাপড় পরিয়া বালি আগে পাছে চায়।
মনোরম্য নহে কাপড় পেটারি পূরায় ॥

---

(১) বাহুতে। (২) ঝাম্পানি = ঝাঁপা।
(৩) শ্রীরাম ও লক্ষ্মণ শঙ্খের নাম। (৪) যাত্রাসিদ = যাত্রাসিদ্ধ, যে সাড়ী পরিলে যাত্রাসিদ্ধি হয়। (৫) মুষ্ঠে = মুষ্টি দ্বারা। অর্থাৎ কটি এত ক্ষীণ যে মুষ্টিদ্বারা ধরা যায়।

তার পাছে পরে কাপড় নাকর মঞ্জাফুল (১)।
যাহার সুতার তোলা পঞ্চাশ টাকা মূল॥
দশীর (২) দিগে লেখা আছে দশ গিরিআ বন।
কুপের দিগে লেখা আছে কালার বৃন্দাবন॥
কানাইর বৃন্দাবনে বালকে বাঁশী বাএ।
সে সকল গোপাল কৃষ্ণের তাম্বূল যোগায়॥
সে কাপড় পরিয়া বালি আগে পাছে চায়।
মনোরম্য নহে কাপড় পেটারি পূরায়॥
তাহার পাছে পরে সাড়ী নামে অগ্নিফুল।
কাপড়া সুন্দরী দুহে হইল সমতুল॥
সে কাপড় পরিয়া বালি আগে পাছে চায়।
মনোরম্য হইল কাপড় নাচিয়া বেড়ায়॥
খোল মৃদং লইল সাজন করিয়া।
চলিল সুন্দরী কন্যা যাত্রা করিয়া॥
জগজ্জীবন কবি মনসার দাস।
পদ্মছন্দে পাঁচালী করিল প্রকাশ॥

## রামবিনোদ।

রামবিনোদের কোন পরিচয় পাওয়া যায় নাই। পুথির হস্তলিপি প্রায় ১৫০ বৎসরের প্রাচীন।

### মালিনীর বেশে মনসা-দেবীর শঙ্কুর নগরীতে প্রবেশ।

মালিনীর বেশ ধরি ফুলের পসার করি
চলে দেবী শঙ্কর-কুমারী।
বেশ করে নানা ছান্দে সফরিয়া সাড়ী পিন্ধে
যাএ দেবী শঙ্কুর নগরী॥
ধরিয়া মোহন বেশ করিয়া চিরণী কেশ
কবজ বান্ধিল কুণ্ড দেখি।
প্রকাশিত মুখ ইন্দু কপালে তিলক-বিন্দু
অঞ্জনে রঞ্জিত আখি দেখি॥

---

(১) মঞ্জা = মুঞ্জ = কুশ; অর্থাৎ কুশ-কুসুমের তুল্য সুকোমল ও শুভ্র।

(২) বস্ত্রাগ্রের লম্বা সূতাকে 'দশা' বা 'দশী' বলে। এখানে কাপড়ের পার।

কেশুর কেতকী যূথী শেফালী পারুলী জাতি
লবঙ্গ পদ্মিনী শতদল।
বকুল চম্পক মালী সবামালী করবী
গণরিকা মল্লিকা উৎপল॥
কস্তূরী কাঞ্চনদল কাজলা দাড়িম্ব ফল
কলিকা মান্দার যূথে যূথে।
চম্পা বকুল মালী সাজাইয়া সারি সারি
বিশলি বিষম গণ্ড ঝাকে॥
পসার সাজাইয়া ফুলে পদ্মাবতী লৈয়া চলে
সৌরভে ভ্রমরা পড়ে উড়ি।
শ্রীরামবিনোদ ভণে মনসার চরণে
যাএ দেবী শঙ্কর নগরী॥

## শঙ্কুর ওঝার শিষ্যগণ কর্ত্তৃক বল-পূর্ব্বক মালা গ্রহণ ও কালকূট-বিষে মূর্চ্ছা।

পসার লইয়া দেবী চলিল কৌতুকে।
কে লৈবা কে লৈবা পুষ্প এহি মাত্র ডাকে॥
কড়ি লৈয়া সর্ব্ব লোক পাছে পাছে ধাএ।
কিনিয়া বিচিত্র মালা পরিল গলাএ॥
ফুল বেচি মালিনীএ যাএ ধীরে ধীরে।
উপস্থিত হইল গিয়া শঙ্কুর বাজারে॥
নগরেত গিয়া তবে বসিল মালিনী।
পসার লইয়া দেবী করে বিকিকিনী॥
শঙ্কুর শতেক শিষ্য আইল হেন কালে।
শিষ্যগণ মালিনীরে দেখিল নগরে॥
মালিনীর রূপ দেখি হইল আকুল।
নিকটে চলিয়া গেল কিনিবারে ফুল॥
তোর সম রূপ আর না দেখেছি কথা:
ত্রৈলোক্যমোহন বেশ ধর সুচরিতা॥
কহ কহ মালার মূল্য স্বরূপ বচন।
কিনিব তোমার মালা হরষিত মন॥
হাতে করি মালা সবে লইল তখন।
দেবী বোলে এহি মালা কিনে দেবগণ॥

গাঁথিয়াছি এহি মালা সুগন্ধি রচিত।
পাঁচ কাহন কড়ি মুল্য মালার উচিত॥
শিষ্য সবে বোলে তবে শুনএ মালিনী।
কোন দ্রব্য আমরা নগরে নাহি কিনি॥
গুরুর প্রসাদে আমরা নগরে বাজারে।
লুটিয়া সকল দ্রব্য খাই বলে ছলে॥
নগরে জিজ্ঞাসি চাহ প্রতি কোণে কোণে।
না দিলেহ মালা কাড়ি নিব এই ক্ষণে॥
দেবী বোলে মাগিয়া বেড়ায় ঘরে ঘরে।
তোমারগো বনিতা সবে আর্য্য (১) কষ্টে মরে॥
ঘরে ভাত নাই মালা কিনিবা কেমতে।
কোন্ বলে চাহ আমার মালা কাড়ি নিতে॥
এই মিথ্যা বাক্য তোরা কহ কি লাগিয়া।
কার শক্তি নিবে মালা বিনে কড়ি দিয়া॥
পাটের রাজা আছে মোর বসন্ত কেদার।
তাহার প্রসাদ মোর ডর আছে কার॥
এত দর্প করহ হইয়া সর্প-ওঝা।
সকল মরিবি তোরা শুনিলে মোর রাজা॥
কার শক্তি আছে মোর পসার লুটিতে।
বসন্ত কেদার রাজা পাটেত থাকিতে॥
দেবীর বচনে শিষ্য ক্রোধ হইয়া মন।
পসার লুটিয়া সবে নিলেক তত ক্ষণ॥
কোপে মালিনীএ ফুল ফেলে আছাড়িয়া।
মায়া পাতি কান্দে দেবী বিষাদ ভাবিয়া॥

কেনে আইলুম পসার লইয়া।
সাপের বাড়ুয়া (২) হইয়া বল ছল করিয়া
নিল মোর পসার লুটিয়া॥
সব শুনি লোক মুখে ফুল লৈয়া কৌতুকে
বেচিবারে আইল কৌতুক।
লাভের বাণিজ্যে আইল আসল পতিত হৈল
ঘরে গিয়া কি বুলিবাক॥

(১) আরও। (২) বেদে।

স্বামী মোর কি বলিব ঘরে যাইতে নাহি দিব
ভূমিতলে পড়ি দেবী কান্দে।
রাজা ডাকে কোতয়াল মণ্ডলিয়া সারায়াল
কড়ি না দিলেহ মালা পিন্ধে॥
বিচার নাহিক দেশে তাতে কোন লোক বৈসে
কান্দি দেবী শঙ্কুর নগরে।
ডাকিনী খাউক আসি শিষ্য সবের বুকে বসি
বাহুড়িয়া (১) না যাইবে ঘরে॥
ফুল ছড়া লৈয়া কান্ধে শিষ্যগণে ফুল পিন্ধে
কালকূট নাগিনী তখন।
পদ্মাবতী বাণ (২) মারে সব শিষ্য ঢলি পড়ে
শ্রীরামবিনোদ সুবচন॥

## দ্বিজ রসিক।

দ্বিজ রসিকের মনসা-মঙ্গল অতি বিরাট্‌গ্রন্থ। আমরা ১২৫৮ সালের হস্ত-লিখিত পুথি হইতে তদীয় রচনা উদ্ধৃত করিলাম। গ্রন্থ-রচনার সময় পাই নাই। ভাষা দেখিয়া মনে হয় দ্বিজ রসিক অন্যূন ১০০ বৎসর পূর্ব্বের লেখক। ভণিতায় তাঁহার সম্বন্ধে এই কয়েকটি বিবরণ পাওয়া যায়ঃ সেনভূম ও মল্লভূমের মধ্যবর্ত্তী আখড়াশাল নামক স্থানে তাঁহার নিবাস ছিল। কবির পূর্ব্ব মিরাসী তালুক পাড়িগ্রাম, কাকুটা, চন্দনপুর প্রভৃতি স্থানের নামও ভণিতায় পাওয়া যায়। ইঁহার বৃদ্ধ-প্রপিতামহের নাম কালিদাস, পিতামহের নাম মহেশ মিশ্র, পিতার নাম প্রসাদ বা শিবপ্রসাদ। কবির অপর দুই ভ্রাতা ছিল, তাঁহাদের নাম রাজারাম ও অযোধ্যা; এক ভগিনী, নাম সাবিত্রী। তাঁহার ভাগিনেয় শুকদেবের জন্য এবং সীতামণি নামক একটি (সম্ভবতঃ তাঁহার পুত্র) শিশুর জন্যও তিনি ভণিতায় মনসাদেবীর নিকট প্রার্থনা জানাইয়াছেন। দ্বিজ রসিকের দুইটি উপাধি দৃষ্ট হয়, তাহার একটি 'কবিবল্লভ' ও অপরটি 'কবিকঙ্কণ'। আখড়াশালের নিকটবর্ত্তী শাষপুর গ্রামের নাম কবিতার মধ্যে লেখিত আছে।

### কলার মান্দাসে বেহুলার খেদোক্তি।

কান্দেন বেহুলা রামা পতি কোলে করি।
তোমার লাগিয়া ভাসি জলের উপরি॥

(১) ফিরিয়া। (২) বিষ-প্রেরক মন্ত্র পড়িলেন

খণ্ডাইতে নারে কেহ দৈবের নির্ব্বন্ধ।
দৈবে মৈল বনবাসে রাজা হরিশ্চন্দ॥
যত কিছু কর্ম্ম সব দৈবযোগে করে।
অভিমন্যু মৈল দুর্য্যোধনের সমরে॥
ভাল কভু নাহি হয় দৈবের কারণে।
দৈবের কারণে আমি ভাসিলাম জলে॥
মড়া কোলে যেন কান্দে মদনা সুন্দরী।
ভাবিয়া চিন্তিয়া যে দেবের অধিকারী॥
বেহুলা মান্দাসে কান্দে প্রাণনাথ কোলে।
নিদ্রা তেজ প্রাণনাথ শুন মোর বোলে॥
অধম নির্ল্লজ্জ বড় কান্দে মোর প্রাণ।
মুখে জল দিয়েছি বাটার খায় পাণ॥
লুকাইয়া ছিলে তুমি লোহার বাসরে।
কলার মান্দাসে ভাস জলের উপরে॥
দেশান্তরী হঞা কান্দে বেহুলা অভাগিনী
আপদ ঘুচুক বল জয় যে ব্রাহ্মণী (১)॥
প্রাণনাথ বল্যে কর্য্যা কান্দে উচ্চৈঃস্বরে।
কত নিদ্রা যাও প্রভু মান্দাস ভিতরে॥
চেয়্যাছে চেয়্যাছে লক্ষের অধিকারী।
বেহুলা অভাগী কান্দে হঞা দেশান্তরী॥
কান্দিতে কান্দিতে চলে সাধু সীমন্তিনী।
বেহুলার ক্রন্দনে কান্দে বনের হরিণী॥
প্রাণহীন পতি কোলে ভাসে একাকিনী।
হেন কালে দিল দেখা জগতী ব্রাহ্মণী॥
নিজ বেশ ছাড়ি হইলাও মনুষ্য আকৃতি।
যাতে যাতে ব্রাহ্মণী মাতা প্রথম যুবতী॥
গগন মণ্ডলে হৈল তিন প্রহর বেলা।
সিনানের ঘাট ছলে উঠিলা কমলা (২)॥
স্বামীর লাগিয়া রামা করিছে রোদন।
হাতসান দিয়া দেবী ডাকে ঘনে ঘন॥

---

(১) বিষহরী। ঋষিপত্নী বলিয়া 'ব্রাহ্মণী' বলা হইয়াছে।

(২) কমলা = লক্ষ্মী। এখানে লক্ষ্মী-স্বরূপা ব্রাহ্মণী।

সেই ঘাটে বেণ্যা নারী উত্তরিল আস্থা।
ব্রাহ্মণী বলেন মাতা কোথা যায় ভাস্থা॥
শ্রীকবিকঙ্কণ গায় মনসার পায়।
মনসা-মঙ্গল গীত রসিকেতে গায়॥

বেহুলা ও হনুমানের কথাবার্ত্তা।

নেতানী ধোবানী আছে টান্যে রাখ তার কাছে
তরঙ্গ নদীর সন্নিধান।
সবিনয় ব্যবহারে হনু লঙ্ঘিবারে নারে
অবিলম্বে চলে হনূমান্॥
যাঞা বেহুলার স্থান কহে বীর হনূমান
কে তোমার বটে মাতা পিতা।
মোরে কহ সত্য বাণী পরিচয় আগে শুনি
লঞা যাব বেণ্যা আছে যথা॥
বলেন বেহুলা সতী কর বীর অবগতি
মোর সম নাই অভাগিনী।
সায় সদাগর পিতা অমলা আমার মাতা
মোর নাম বেহুলা নাচনী॥
মঙ্গল বিভার রাতি কালী নাগে মাইল পতি
ছয় মাস আমি ভাসি জলে।
বড়ই আমার ভাগ্য পাইনু তোমার লাগ
পূর্ব্ব-জন্ম-তপস্যার ফলে॥
ময়নার সেন (১) রাজা করিত ধর্ম্মের পূজা
চলে সেন হাকণ্ড নগরী।
এই ত গঙ্গার নীরে বিড়ম্বনা করি তারে
ঢেউ নিল পাতাল নগরী॥
পালে (২) লাউসেন গিয়া কয় ধর্ম্ম ধেয়াইয়া
পড়ে গেল বিষম সঙ্কটে।
ধর্ম্মের আদেশ পাঞা তুমি আইলা দূত হঞা
উদ্ধার করিলে জল বাটে॥
অবধানে শুন হনূমান্।
নেতানী ধোবানী আছে টেন্যা রাখ তার কাছে
আমার কি হব পরিত্রাণ॥

(১) ময়নামতীর লাউসেন। (২) পাতালে

অঙ্গীকরি কপিরাজ শ্রীরামের কৈলে কায
সীতার বারতা যেই আনে।
সমুদ্র লঙ্ঘন করি পোড়াইল লঙ্কাপুরী
কলার মান্দাস সেই টানে॥

## মনসা-দেবীর কৃপায় বেহুলার নেতা-ধোপানীর ঘাটে প্রবেশ।

পেঞা রামা উপদেশ দূর গেল দুঃখ ক্লেশ
তিন ধারা চক্ষে তিন বার।
মিষ্ট লবণ জল দুই ধারা সুশীতল
আর ধারা লাগে যেন খার॥
পাইয়া খারাণীর নীর মান্দাস চালান ধীর
অনাহারে অঙ্গ টলবল।
মুখে না নিঃসরে বাণী ক্ষীণ হৈল তনুখানি
বিষহরী জানিল সকল॥

বেহুলার দুঃখে মনসা-দেবীর কষ্ট।

বেহুলার নাই সুখ মনসা ভাবেন দুঃখ
দাসী বাছা আহা মরি মরি।
পতি জীয়াবার আশে ছয় মাস জলে ভাসে
ধন্য ধন্য বেহুলা সুন্দরী॥
অন্তরীক্ষে দেবী থাকি হনূকে আনিল ডাকি
শুন বীর শ্রীরামের দাস।

হনূর প্রতি আদেশ।

বড় দুঃখ বেহুলার দেখিতে না পারি আর
টেন্যা আন কলার মান্দাস॥
অবিলম্বে হনূ বীর লম্ফে লম্ফে ধীরে ধীর
রাখে লঞা ধরণীর কাছে।
তবে হনূ কপিবর গেলেন আপনার ঘর
মান্দাস বান্ধিয়া ঝাউ গাছে॥
মাথায় সোণার পাট (১) নেতা এস্থে সেই ঘাট
কাচিবারে দেবতার বসন।
দুই পুত্র সঙ্গে ধায় শ্রীকবিবল্লভ গায়
বেহুলা না করে নিরীক্ষণ॥

(১) যাহাতে কাপড় কাচা হয়।

নেতার সহিত বেহুলার কথাবার্ত্তা।

নেতা বলে শুন রামা পদ ছাড় মোর।
কহ দেখি মোরে যত পরিচয় তোর॥
রাক্ষসী মানুষী তুমি কিছুই না জানি।
শুনিঞা সুন্দরী রামা হয় অভিমানী॥
কার বধূ কোথা ধাম কার বট নারী।
কিবা নাম বটে কহ কাহার ঝিয়ারী॥
জাতিহীন রজকিনী কিবা আমি জানি।
কার বোলে ভুল্যা ধর মোর পদখানি॥
সবিনয়ে বলে কিছু বেহুলা নাচনী।
অশেষ পাপের পাপী আমি অভাগিনী॥
শুন বলি সায় সদাগর জন্মদাতা।
বেহুলা অভাগিনী নাম অমলাবতী মাতা॥
চম্পক নগরে মোর আছএ শ্বশুর।
মনসা সহিত বাদ বড়ই প্রচুর॥
বাসর ঘরে শুয়্যা ছিলাম মঙ্গল-সূতা (১) হাতে
অকস্মাৎ স্বামী মোর মৈল সর্পাঘাতে॥
শ্বশুর নিষ্ঠুর গালি সহিতে নারিল।
মৃত পতি কোলে করি মান্দাসে ভাসিল॥
বেহুলা বলেন ওগো তুমি মোর মাসী।
তোমার উদ্দেশে ছয় মাস জলে ভাসি॥
পাইলাম তোমার স্থান কি বলিব আর।
বিষম সঙ্কটে তুমি করিবে উদ্ধার॥
বলিতে বলিতে রামা হইল মূর্চ্ছিত।
দু লোচনে বহে জল বড় বিপরীত॥
রচিল রসিক দ্বিজ বল শিব শিব।
দারা পুত্র লক্ষ্মী বৃদ্ধি হয় চিরঞ্জীব॥

বেহুলার লোচনে দেখিয়া শোক-জল।
নেতাই ধোবানী বলে হইয়া বিকল॥
পদ ছাড় শুন রামা বিলম্ব না সয়।
ত্বরায় যাইতে চাই দেবতা-আলয়॥
আজিকার দিন তুমি থাক এইখানে।
বস্ত্র দিতে যাব আমি দেবতার স্থানে॥

(১) বৈবাহিক মঙ্গলাচরণের সূতা

বাসি বস্ত্র কাচিবারে আসিব প্রভাতে।
কালি তবে যাইবে আমার তবে সাথে॥
বেহুলা বলেন মাসি মোর প্রাণ ফাটে।
বাসি বস্ত্র আন মাসি কাচি লঞা পাটে॥
হাসিয়া বলেন তবে শুনলো সুন্দরি।
এই বস্ত্র কাচিবারে কার বাপে পারি॥
বেহুলা বলেন মাসি শুন মোর বাণী।
দেবতার বসন কাচিতে আমি জানি॥
নেতাই কাপড় কাচে সাবানের বোলে (১)।
বেহুলা কাপড় কাচে শুধু গঙ্গাজলে॥
সকল কাপড় তবে শুকায়্যা বান্ধয়।
কুঙ্কুম চন্দন গন্ধ কাপড়েতে কয়॥
রজকিনী বলে রামা কর অবগতি।
কোথা লঞা রাখিয়াছ নিজ প্রাণপতি॥
বেণ্যানী বিনয়ে বলে বিশেষ প্রকারে।
মান্দাস সহিত মড়া রাখিয়াছি ধারে॥
বহুত বিনতি করি ধোবানীর পায়।
মৃত পতি মান্দাসেতে আনিবারে যায়॥

## মনসা-দেবীর সর্প-সজ্জা। (২)

বিমুখ হৈয়া বৈসে দেব শূলপতি।
আপনার নিজমূর্ত্তি ধরে পদ্মাবতী॥
যত নাগ অবশেষ আইল বিদ্যমান।
অর্চ্চিয়া বাঁকাএ দেবী কৈল পরণাম॥ (৩)
শঙ্খিনী চিত্রাণী নাগে শঙ্খ পেন্ধে (৪) হাতে।
কাগুড়িয়া নাগে দেবীর খোপা বান্ধে মাথে॥

---

(১) বোলে=ফেণে।

(২) এই অংশ স্পষ্টতই মনসা-মঙ্গলের আদি-কবি কাণা-হরিদত্তের রচনা অবলম্বনে সঙ্কলিত।

(৩) তাহারা বক্র হইয়া অর্চ্চনাপূর্ব্বক দেবীকে প্রণাম করিল।

(৪) পরে।

কর্কটিয়া নাগে যে কর্ণের করে শলি।
ফণী-মণি জিনিয়া যে কাঞ্চলিয়া বলি॥
সিন্দূরিয়া নাগে দেবীর শিরের সিন্দূর।
খঞ্জনিয়া বোড়াএ দেবীর চরণে নূপূব॥
কজ্জোলিয়া বোড়াএ দেবীর কজ্জল পদ্মাবতী।
গগনিয়া নাগের যে গলার গ্রীবা-পাতি (১)॥
তাড়ুয়া নাগে যে বিচিত্র চারি তাড়।
সিতলিয়া নাগে দেবীর সাত-লরী-হার॥
নাগ-আভরণ পরি হরিষ অতুল।
অনন্ত বোড়াএ কৈল মাথে পঞ্চ ফুল॥
চারিদিকে নাগের স্তম্ভ নাগের যে ফণা।
চতুর্দ্দিকে শোভা করে নাগের থোপনা (২)॥
নাগ ঝারি নাগ পাটি নাগের খুরসি (৩)।
আভরণ দেখি পদ্মা মনে মনে হাসি॥
তক্ষক সারথি রথ বহে অষ্ট নাগে।
রথভরে গেল পদ্মা মহাদেব আগে॥
মস্তক তুলিয়া হর দেখে নাগচয়।
সেই খানে ঢলিয়া পড়িল কালিদয়॥
ইকি ইকি বলি পদ্মা নামে রথ হতে।
বাপ বাপ করি কোলে লইল আস্তে ব্যস্তে॥
যেই খানে সদাশিব পড়িল ঢলিয়া।
নাগ আভরণ যত গেল ফেলাইয়া॥
একেশ্বর রৈল পদ্মা কেহ নাই তোলে।
অকান্দনে কান্দে পদ্মা পিতা লৈয়া কোলে॥
বৈদ্য শ্রীজগন্নাথ রচিত পদ বন্ধ।
স্বরচিত কহি গাহি লাচারী প্রবন্ধ॥

## কবি জীবন মৈত্রেয়।

কুন্তলে চুলটি জাদ স্বর্ণ খোপা তার মাঝ
কেশে কত অলঙ্কার বিন্দু।
চন্দন কস্তুরী খোলে যাতে অলিরাজ ভুলে
মুখ-পদ্ম যেন পূর্ণ ইন্দু॥

(১) গ্রীবা-পত্র=হাস্‌লী। (২) স্তূপ, রাশি। (৩) কুর্সী=নাগাসন।

সিন্দূরের বিন্দু ভালে অলকা উজ্জ্বল করে
যেন নক্ষত্র-সহিত দ্বিজরাজ।
ললাট করিছে শোভা কল্যাণ-কার্ম্মুক-লোভা
ভুরুযুগ যেন চাপরাজ (১)॥
তবেত মেনকা নারী বিপুলার বেশ করি
সাজাইয়া দিল বিনোদিনী।
সখীগণ সঙ্গে করি চলিলেন বিদ্যাধরী
তারামধ্যে শশীর মেলানী॥

কিবা সে রূপের শোভা পূর্ণ শশধর।
থাকুক মনুষ্য কায দেবতা চঞ্চল॥
বদনের শোভা কিবা পূর্ণিমার চান্দ।
বধিতে যুবক যেন পাতিয়াছে ফান্দ॥
নয়ান বন্দুক তাহে রঞ্জক কজ্জল।
পলক পলিতা তাহে তোতা (২) দুই কর॥

(১) শ্রেষ্ঠ ধনু (২) টোটা

# চণ্ডী-কাব্য।

নিম্নোদ্ধৃত কবিতা মাণিক দত্তের চণ্ডী-কাব্যের প্রথমাংশ হইতে গৃহীত হইল। মাণিক দত্ত সম্ভবতঃ খৃষ্টীয় এয়োদশ শতাব্দীর লোক। উদ্ধৃত অংশ এবং রামাই-পণ্ডিতের শূন্য-পুরাণের সৃষ্টিতত্ত্ব প্রায় একরূপ। এই চণ্ডী যে সময়ে রচিত হইয়াছিল, তখন বৌদ্ধ-প্রভাব বিশেষরূপ ছিল। চণ্ডী-কাব্যের এই অংশে আমরা ধর্ম্ম-ঠাকুরের কথা পাইতেছি। (বিশেষ বিবরণ History of Bengali Language & Literature পুস্তকের ৩৩৪ পৃষ্ঠায় দ্রষ্টব্য)।

সৃষ্টিতত্ত্ব।

অনাদ্যের উৎপত্তি জগৎ সংসারে।
হস্ত পদ নাই ধর্ম্মের ভ্রমে নৈরাকারে॥
আপনে ধর্ম্ম গোসাঞি গোলোক ধেয়াইল।
গোলোক ধেয়াইতে ধর্ম্মের মুণ্ড স্থজিল॥
আপনে ধর্ম্ম গোসাঞি শূন্য ধেয়াইল।
শূন্য ধেয়াইতে ধর্ম্মের শরীর হইল॥
আপনে ধর্ম্ম গোসাঞি যুহিত (১) ধেয়াইল।
যুহিত ধেয়াইতে ধর্ম্মের দুই চক্ষু হইল॥
জন্ম হৈল ধর্ম্ম গোসাঞি গুণে অনুপামা।
পৃথিবী স্থজিয়া তেঁহো রাখিবে মহিমা॥
ইম্ব জিনিয়া তবে সিন্ধু উথলিল।
মুখের অমৃত ধর্ম্মের খসিয়া পড়িল॥
হস্ত পদ পৃথিবীতে জল উপজিল।
জলেত আসন গোসাঞি জলেত বৈসন॥
জল ভর করিয়া ভাসেন নিরঞ্জন।
ভাসিতে ধর্ম্ম গোসাঞি পাইল চৈতন॥
চৌদ্দ যুগ বহিয়া গেল ততক্ষণ।

*  *  *  *

ধর্ম্ম বৈসন হইতে উলূক জন্মিল।
যোড় হস্ত করি উলূক সম্মুখে দাঁড়াইল॥
হাসিয়া কহেন কথা ত্রিদশের রায়।
কহ কহ উলূক কত যুগ যায়॥

---

(১) জ্যোতিঃ (?)।

যত যুগ গেল তবে ব্রহ্মার উদ্ধরণে।
তখনে আছিলাও আমি মন্ত্র ধিয়ানে॥
মন্ত্র ধিয়ানে আমি ভাল পাইলাঙ বর।
চৌদ্দ যুগের কথা শুন আমার গোচর॥
চৌদ্দ যুগের কথা তুমি শুন নৈরাকার।
ই তিন ভুবনে পাতকী নাহি আর॥
সম্মুখে রচিল গোসাঞি পদ্মফুল।
তাহাতে বসিয়া গোসাঞি জপে আগু মূল॥
নানা পত্র বাহ্যা গেল এ তিন ভুবন।
পাতাল ভুবন লাগি করিল গমন॥
দ্বাদশ বৎসরে মৃত্তিকার লাগি পাইল।
হস্ত করি মৃত্তিকা শরীরে বুলাইল॥
বাটুল প্রমাণ মৃত্তিকা হস্তেত করিয়া।
শূন্যাকারে ধর্ম্ম গোসাঞি উঠিল ভাসিঞা॥
পুনরপি আসিঞা পদ্মেত কৈল ভর।
মনে মনে চিন্তে গোসাঞি ধর্ম্ম নৈরাকার॥
মনে মনে চিন্তে তবে ধর্ম্ম অধিপতি।
কার উপর স্থাপিব নির্ম্মল বসুমতী॥
আপনে ধর্ম্ম গোসাঞি গজমূর্ত্তি হইল।
গজের উপরি বসুমতীকে স্থাপিল॥
গজ সহিতে নারে পৃথিবীর ভার।
গজ সহিতে পৃথিবী যায় রসাতল॥
টানিঞা ছিঁড়িল গলার কনক পৈতা।
এক গোটা নাগ হৈল সহস্রেক মাথা॥
নাগের নাম বাসুকি থুইল নিরঞ্জন।
তাহাকে ধরিতে আজ্ঞা ই তিন ভুবন॥
যাও যাও বাসুকি হউক চিরাই।
আমি যাকে জন্ম দিব তাকে দিও ঠাঞি॥
গান করে দেবীর ব্রত সুখী সর্ব্বজয়া।
যে ঘাটে অবতার করিবে মহামায়া॥
দেবীর চরণে মাণিক দত্তে গায়।
নায়কের তরে দুর্গা হবে বরদায় (১)॥

(১) বরদাত্রী

## মুক্তরাম সেন।

মুক্তারাম সেন বৈদ্য, চট্টগ্রামের অন্তর্গত দেবগ্রামবাসী (১)। ১৪৪৭ খৃষ্টাব্দে ( ১৩৬৯ শকে ) এই চণ্ডী-কাব্য প্রণীত হয়।

### কালিদহে।

কেলি কমলেগো ত্রিপুরসুন্দরী ছোহে (২)।
একি অঙ্গ-ছটা, কথ (৩) অরুণ ঘটা,
শিব যোগিয়া মন মোহে॥
কালিদহে স্থজে মাতা কমলের বন।
তছু (৪) পরি মাহেশ্বরী কুমারী বরণ॥
অবহেলে গজ গিলে হেরিয়া অবলা।
ক্ষেণে ক্ষেণে ক্ষেণে পেলে (৫) অতিশয় চপলা॥
কোন খানে ব্যাঘ্র সনে মেষে করে কেলি।
ফণী সঙ্গে ভেক রঙ্গে রহে একু মেলি॥
ব্যাঘ্র ঠাঞি মৃগে যাই পুছএ কুশল।
তথাপিয় কারে কেহ নাহি করে বল॥
গ্রহ ঋতু কাল শশী শক শুভ জানি।
মুক্তারাম সেনে ভণে ভাবিয়া ভবানী॥

## ভবানীপ্রসাদ কর।

অন্ধকবি ভবানীপ্রসাদ কর—১৬৫০ খৃঃ চণ্ডীর অনুবাদ করেন।
বঙ্গভাষা ও সাহিত্যের ৫৪১-৫৪৩ পৃষ্ঠা দ্রষ্টব্য।

### সুরথ রাজার বিপদ।

চণ্ডীর চরণে করি শত নমস্কার।
কহিছে মার্কণ্ড মুনি করিয়া বিস্তার॥
সাবর্ণিক নামে হৈল সূর্য্যের তনয়।
হইল অষ্টম মনু সেহি মহাশয়॥

---

(১) 'দেবগ্রাম' অপভ্রষ্ট হইয়া 'দেয়াঙ্গ' নামে পরিচিত। কিছুকাল পূর্ব্বে কাগজ-পত্রে 'দেবগ্রাম' বলিয়া লিখিত হইত, এখন তৎস্থলে 'আনোয়ারা' হইয়াছে। (২) ছোহে=শোহে=শোভে।
(৩) কত। (৪) তাহার উপর।
(৫) ফেলে=উদ্গীরণ করে।

শুন শুন মুনিগণ উৎপত্তি তাহার।
কহিব সে সব কথা করিয়া বিস্তার॥
সাবর্ণিক নামে মনু রবির তনয়।
মহামায়া প্রাদুর্ভাবে মনু সেহি হয়॥
চৈত্র বংশ সমুদ্ভূত সুরথ রাজন।
সকল পৃথিবীপতি মহাপরাক্রম॥
কুলে শীলে দানধর্ম্মে অতি অনুপম।
পুত্রের সমান রাজা পালে প্রজাগণ॥
মহাসুখে আছে রাজা পুরে আপনার।
পর দলে নিয়া গেল রাজ্য অধিকার॥
দৈবের নির্ব্বন্ধ কথা কি কহিব আর।
অমাত্য সকলে চাহে রাজা মারিবার॥
কি মতে রাখিব প্রাণ ভাবেন রাজন।
ঘোটকে চড়িয়া যায় গহন কানন॥
একা-একী (১) অশ্ব চড়ি চলি গেলা বন।
প্রবেশ করিলা রাজা গহন কানন॥
দুঃখিত হইয়া রাজা ফিরে বনে বন।
স্ত্রী পুত্র কারণে প্রাণ কান্দে অনুক্ষণ॥
অমাত্য সকলে রাজাকে দিছে খেদাইয়া।
তা সবার লাগি প্রাণ উঠিছে কান্দিয়া॥

## সমাধি বৈশ্য ও সুরথ রাজা।

সর্ব্বস্ব হারায়ে সদা অস্থির রাজন।
সমাধি বৈশ্যের সঙ্গে হইল দরশন॥
বৈশ্যকে জিজ্ঞাসা করে সুরথ রাজন।
আদি হৈতে কহে বৈশ্য আত্ম-বিবরণ॥
তাহা শুনি অসন্তব হৈল নৃপবর।
আপনার দুঃখ কহে বৈশ্যের গোচর॥
যেমত দুঃখের দুঃখী সুরথ রাজন।
সেহি মত দুঃখ কহে বৈশ্যের নন্দন॥
যার যার দুঃখ যত কহে দুই জনে।
দোঁহের মিলন হৈল সেহি ঘোর বনে॥

(১) একাকী।

রাজা বলে শুন বৈশ্য বচন আমার।
বন্ধুবর্গ লাগি প্রাণ পোড়ে সদা মোর॥
বৈশ্য বলে মহারাজ করি নিবেদন।
আমার কান্দিছে প্রাণ স্ত্রী পুত্র কারণ॥
ভাই বন্ধু সবে মোরে দিছে খেদাইয়া।
তবু তার লাগি প্রাণ উঠিছে কান্দিয়া॥
কি করিব কোথা যাব স্থির নাহি পাই।
দুই জনে উঠি গেলা মেধসের ঠাঁই॥
ফলে ফুলে শোফিয়াছে (১) মুনির কানন

মেধসাশ্রম।

পৃথিবীর যত সুখ আছে সেহি বন॥
ধ্যানযোগে মহামুনি আছেন তথায়।
নৃপতি যাইয়া প্রণমিলা তাঁর পায়॥
মুনি বলে কহ তুমি সুরথ রাজন।
একেলা হইয়া কেন আসিয়াছ বন॥
রাজা বোলে মুনিবর কি কহিব আমি।
পর দলে নিল রাজ্য শুন মহামুনি॥
মৃগয়ার ছলে আমি পলায়া আসি বনে।
রাজ্য ছাড়ি পলালাম ভয় পাইয়া মনে॥
অমাত্য সকলে মোরে দিছে খেদাইয়া।
তবু তার লাগি প্রাণ উঠিছে কান্দিয়া॥
হস্তী ঘোড়া রথ রথী আছে কোন্ স্থানে।
ঐরাবত হস্তীর ঘাস দিবে কোন্ জনে॥
কোথা বা রহিল মোর উচ্চৈঃশ্রবা হয়।
স্বপুত্র সহিত তারা কিমত আছয়॥
আমার অনুগত ছিল যত সহচরী।
কিমতে আছয়ে তারা আমা পরিহরি॥
এহি মতে প্রাণ মোর পীড়ে অনুক্ষণ।
সমাধি বৈশ্যের সঙ্গে হৈল দরশন॥
যেহি দুঃখে বনে বনে ফিরি একেশ্বর।
সে সব দুঃখের দুঃখী এহি বৈশ্যবর॥
করিয়া অধর্ম্ম যেহি জ্ঞাতি বন্ধুগণ।
রাজ্য ধন নিল কাড়ি আসিলাম বন॥

(১) শোভিয়াছে।

তা সবার লাগি প্রাণ কান্দে কি কারণ।
বুঝিতে না পারি মুনি এই বিবরণ॥
যদি কৃপা কর মোরে অহে মুনিবর।
ইহার বৃত্তান্ত কহ আমার গোচর॥

## চণ্ডিকা-বিজয়।

১৭৩৩ শকের হস্তলিখিত পুথি দৃষ্টে এই পুস্তক নকল হয়। শ্রীযুক্ত হরগোপাল দাস কুণ্ডু আবিষ্কর্ত্তা। দ্বিজ কমললোচন ১৬০৯—১৬৩০ খৃষ্টাব্দের কোন সময়ে পুস্তক রচনা করেন।

দ্বিজ কমললোচনের চণ্ডীর ১৭৩৩ শকের হস্তলিখিত পুথি দৃষ্টে রঙ্গপুর সাহিত্য-পরিষৎ কর্ত্তৃক এই গ্রন্থ মুদ্রিত হয়। রয়েল ৪১২ পৃষ্ঠায় পুস্তকখানি সম্পূর্ণ। গ্রন্থকার রঙ্গপুর জেলার মিঠাপুর থানার অন্তর্গত চাকড়াবাড়ী গ্রামে জন্মগ্রহণ করিয়াছিলেন। ইহার পূর্ব্ব-পুরুষের নাম যতুনাথ ছিল।

ধূম্রলোচনের যুদ্ধ-সজ্জা।

শুম্ভ নিশুম্ভের আজ্ঞা পাইল অসুরে।
ধূম্রলোচন বীর চলিল সমরে॥
নিজ সেনা তরে কহে যুদ্ধের কারণ।
সাজ সাজ বলি বীর ডাকে ঘনে ঘন॥
নব অক্ষোহিণী সেনা সাজিছে প্রধানে।
এক এক বীর রণে যমজিত (১) বাণে॥
হিমালয়ে যাবে দৈত্য করিবারে রণ।
সারথিকে বোলে রথ করহ সাজন॥
নীল মেঘ দিব্যরথ দেখি ভয়ঙ্কর।
ছোট নহে রথখানা দশ প্রহর॥
সেই রথ সাজিতে রথীর হইল আজ্ঞা।
তুই শত মত্ত কুঞ্জরে টানে তার চাকা॥
চারি শত অশ্ব আর সেই রথ টানে।
যার এক ঘোড়া রাখে দশ বলবানে॥
মদমত্ত গজ সব ঐরাবতের নাতি।
উচ্চৈঃশ্রবা-সম ঘোড়া চড়ে সেনাপতি॥
তুই ঘোড়ার মধ্যে এক এক কুঞ্জর।
তার পৃষ্ঠে আরোহণ যোদ্ধা বীরবর॥
কাঞ্চনের দণ্ড ধ্বজ রথের উপর।
কত বা নেতের উড়ে পতাকা সুন্দর॥

(১) যমজয়ী।

রথবর্ণন।

তাহার উপরে বান্ধে চামর গঙ্গাজল (১)।
রত্ন প্রবাল লাগে করে ঝলমল॥
নেতের ওয়ারি (২) দিল তাহার উপর।
স্থানে স্থানে দণ্ডে লাগে অমূল্য পাথর॥
রূপার আওাস (৩) রথে করে ঝলমল।
শরতে প্রকাশ যেন গগন-মণ্ডল॥
কাঞ্চনের যুদ্ধ ঘরা তাহাতে তুলিল।
বহুবিধ ধনে তাহা সুসজ্জ করিল॥
সোণার সাঁড়ক রুয়া সোণার ছাটনি।
রজতের গুণে তাতে তুলিল বান্ধনি॥
আন্ধারী পারিয়া নেতে ছাইছে চামরে।
কনক কলস দিল চালের উপরে॥
ফটিকের স্তম্ভ দিল ভবন মাঝার।
নানা বর্ণে শিলা দিল মধ্যে মধ্যে তার॥
নীল কৃষ্ণ পীত শুক্ল পাথর।
ঝলক দর্পণ তাহে দেখিতে সুন্দর॥
হীরার বুম্বুকা তাথে দেখি সুশোভন।
এক স্তম্ভে লাগাইল পঞ্চ রাজার ধন॥
সুবর্ণ আওাস ঘরে করে ঝলমল।
চতুর্দ্দিকে লাগাইল হাড়ীয়া চামর॥
তাহাতে লম্বিত গজ মুকুতার ঝরা।
অন্ধকার মধ্যে যেন দীপ্ত করে তারা॥
মধ্যে মধ্যে লাগে হীরা মুকুতা খিচনি।
যুদ্ধ ঘর আভা যেন দেখি দিনমণি॥
রথের উপরে কৈল মায়া-সরোবর।
তৃষ্ণাতুর হৈতে তাথে খাইতে চাহে জল॥
প্রহর-প্রমাণ কৈল মায়া-সরোবর।
ফটিক আকৃতি দেখি তার মধ্যে জল॥
কাঞ্চনের তরু তীরে শোভে মনোহর।
তাহাতে শোভিছে সব মাণিকের ফল॥

---

(১) গঙ্গাজলী চামর = শ্বেত চামর।

(২) আবরণ।

(৩) আওাস = আবাস = বাসগৃহ। এখানে রথীর বসিবার স্থান।

বারিমধ্যে পদ্মপুষ্প ফুটিছে বিস্তর।
উড়ে পড়ে কেলি করে পক্ষী জলচর ॥
রাজহংসগণ চরে দেখিতে সুন্দর।
কনক-কমল-দলে পড়িছে ভ্রমর ॥
মৃণাল খাইতে তাতে নাম্বিছে কুঞ্জর।
ঘোর নাদ করে তাতে শুনি ভয়ঙ্কর ॥
সারথি করিল রথ কাঞ্চনে নির্ম্মাণ।
নানারূপ করে তাতে পুষ্পের উদ্যান ॥
নেহালী বান্ধুলী যূতী মল্লিকা টগর।
লবঙ্গ মাধবীলতা চাঁপা নাগেশ্বর ॥
তমাল রঙ্গন পুষ্প মালতী সুন্দর।
স্থলপদ্ম পারিজাত যূথী মনোহর ॥
কেতকী ধাতকী দলা জবা করবীরে।
পদ্ম পারিজাত কুন্দ রঙ্গন সুন্দরে ॥
নানা পুষ্প উদ্যানে রোপিল মনোহর।
সৌরভ ধাইল তার এক প্রহর ॥
রত্নময় রথখান করিল সাজন।
যত অস্ত্র তোলে তাহা না যায় লিখন ॥
হেন মতে দিব্য রথ করিয়া সাজন।
সাক্ষাৎ করিল যথা ধূম্রলোচন ॥

## সুরথরাজার দুর্গাপূজার জন্য দেবীর মন্দির নির্ম্মাণ।

সঙ্গে লয়ে শিল্পিগণ বিশ্বকর্ম্মা দিল মন
অম্বিকার দেহরা নির্ম্মিতে।
নানা বর্ণে আনি শিলা দেউল (১) নির্ম্মাণ কৈলা
শিল্পিগণ লয়া সাবহিতে ॥
চারি প্রহর রাতি জ্বালিয়া রত্নের বাতি
জাগরণে করে নিরমাণ।
নানা রূপ কৈল তাথে আপনার মনোরথে
শিরে ধরি অভয়া-চরণ ॥

(১) দেবালয়

খণ্ড খণ্ড করি শিলা নানা রত্ন আরোপিলা
তার মধ্যে মধ্যে দিল শিলা।
নীল কৃষ্ণ শ্বেত রক্ত তাহাতে সুবর্ণ বেক্ত
পঞ্চ বর্ণ কৈল নিযোজনা॥
দেউল উপর ভাগে পঞ্চ বর্ণ তাতে লাগে
কনক কলস লাগে চূড়ে।
তাহাতে পতাকা নেতে কৃষ্ণ বর্ণ বাস তাতে
পবনে সমূলে তাহা উড়ে॥
নানারূপে বেড়া কৈল তাহাতে দর্পণ দিল
হীরা মতি কাঞ্চন সহিতে।
দেখিতে সুন্দর তায় নানারূপে নিরমায়
শিল্পিগণ লয়া সাবহিতে॥
দেউলের চারি দ্বার রূপে খণ্ডে অন্ধকার
কনক কপাট চারি দ্বারে।
তাথে দিল বহু ধন যেন সূর্য্য-কিরণ
সন্তোষ করিতে অম্বিকারে॥
দেউলের মধ্য ভাগে নানা বর্ণে শিলা লাগে
প্রতিমা স্থাপিতে বেদী কৈল।
তাহার সমুখে কৈল মণ্ডলের বেদী হৈল
বহুধন তাথে লাগাইল॥
পাষাণে নির্ম্মায় ঘর এক শত মনোহর
দেউলের পশ্চিম ভাগেতে।
তাহাতে সুসজ্জ কৈল নানারূপে নির্ম্মাইল
রচনা বান্ধিতে বিধিমতে॥
দেউলের পূর্ব্বে কৈল হোমশালা নির্ম্মাইল
নানা রত্নে বিচিত্র নির্ম্মাণ।
বিধিমতে মুণ্ড করে সূত্র ধরি মধ্য ঘরে
বিশ্বকর্ম্মা হয়া সাবধান॥
দক্ষিণেত দিল মন সঙ্গে লয়া শিল্পিগণ
নাট-শালা করয়ে নির্ম্মাণ।
পাথরে করিল ঘর দেখি তাহা মনোহর
শিরে ধরি অম্বিকা-চরণ॥
বসিতে সর্ব্বজন কৈল দিব্য ভবন
নানা বর্ণে পাথরে নির্ম্মিল।

তাতে লাগে বহুধন ঝলমল অনুক্ষণ
বহুবিধি সুসজ্জ করিল ॥
অগ্নিকোণে বাস্তঘর দেখি অতি মনোহর
উচ্চ কৈল যোজন-প্রমাণ।
আর যত ভবন রহিতে অতিথিগণ
গড়ে বিশা করিয়া যতন ॥
দেউলের উত্তর দ্বারে দিব্য ভোগশালা করে
নানা ধনে দেখিতে সুন্দর।
সেহিত ভবন মাঝে ফটিকের স্তম্ভ সাজে
দ্বারেত কপাট মনোহর ॥
বিশ্বকর্ম্মা দিয়া মন সহস্রেক ভবন
যত্নে কৈল দুর্গার পুরীতে।
পাষাণে বেড়িল পুরী শত হাত উচ্চ করি
চারি দ্বারে কপাট শিলাতে ॥
পুরী মধ্যে সরোবরে বিশাই নির্ম্মাণ করে
দীর্ঘ প্রস্থ প্রমাণ বিশাল।
পাথরে বান্ধিল ঘাট আর যত নাচবাট (১)
তাতে তোয় ফটিক আকার ॥
জলেত পঙ্কজ শোভে অলি ভ্রমে মধুলোভে
তীরে তরু দেখিতে সুন্দর।
পুষ্পের উদ্যান করে দেখি অতি মনোহরে
সৌরভ ধাইছে দিগন্তর ॥
আনন্দিতে বিশ্বকর্ম্ম পুরে করে নানা কর্ম্ম
অভয়ার মনোরথ কাযে।
প্রতিমা আনিয়া যবে দেউল (২) স্থাপিল তবে
কৈলাস-সমান পুরী সাজে ॥
চড়খাবাড়ীতে ঘর যদুনাথ বংশধর
নাম দ্বিজ কমললোচন।
চণ্ডিকা-বিজয় গীত জগজন মনোহিত
শিরে ধরি শ্রীনাথ-চরণ ॥

---

(১) নৃত্য-শালা।
(২) দেউলে = দেবালয়ে।

## হরিরাম।

দ্বিজ হরিরাম-কৃত চণ্ডীমঙ্গলের যে পুথি হইতে নিম্নের অংশগুলি উদ্ধৃত হইল, তাহা শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যা-মহার্ণব মহাশয়ের পুস্তকাগারে আছে। তাহার নকলের তারিখ ১০৮০ বাং সন। আমাদের বিশ্বাস দ্বিজ হরিরাম, কবিকঙ্কণের পূর্ব্ববর্ত্তী কবি। কবিকঙ্কণের কবিত্ব যে সকল উপাদানে পুষ্ট হইয়াছিল, সেই সকল উপাদান অপেক্ষাকৃত অমার্জ্জিতভাবে মাধবাচার্য্য ও হরিরামের কাব্যে দৃষ্ট হয়।

গো-সাপ-রূপিণী চণ্ডী পরমা রূপবতী রমণীর বেশ পরিগ্রহ করিয়া ফুল্লরাকে দর্শন দিয়া তাহার গৃহে থাকিবার সঙ্কল্প জ্ঞাপন করিলে সন্দেহ-বাণবিদ্ধা ফুল্লরা স্বীয় স্বামীকে ভৎ র্সনা করিতেছেন।

### ব্যাধ-ভবনে চণ্ডী।

চণ্ডিকার এত বাণী শুনি ব্যাধ-নিতম্বিনী
যায় রামা আকুল কুন্তলে।
বিগলিত হয় বাস ঘন বহে নিশ্বাস
পতির সমীপে রামা চলে॥
গোলা হাটে প্রবেশে ফুল্লরা।
ক্রোধে কম্পবান কায় উদ্ধমুখ করি যায়
যথা বীর করয়ে পসরা॥
প্রণমিঞা মহাবীরে ফুল্লরা কাকুতি করে
শুন নাথ মোর নিবেদন।
দ্বাদশ বৎসর কালে আইলাঙ তোমার ঘরে
নাঞি কভু দেখিএ এমন॥
শুন হে পরাণনাথ মাংস বেচ্যা খাই ভাত
রাত্রি দিবা উদরের চিন্তা।
নহ কিছু ধনবান্ দেখি না গবালি (১) থান
হরিয়া আনিলে কার কান্তা॥
সীতা হরে দশশির মাল্য (২) তারে রঘুবীর
শচী হর্য়ো ছিল শুম্ভরায়।
পৃথিবী না সহে ভার বংশনাশ হৈল তার
হেন বুঝি মরিবার উপায়॥

---

(১) গবালি = গোয়ালি = গোয়াল ঘর।
(২) মারিল।

শীঘ্র নাথ চল ঘরে বিদায় করহ তাবে
পাছে শুনে কলিঙ্গ-ভূপতি।
তোমারে করিবে নষ্ট আমারে দিবেক কষ্ট
মোর বাক্যে কর অবগতি॥
ফুল্লরা এতেক বলে মহাবীর কোপে জ্বলে
শুনলো অভাগী মোর কথা।
জন্ম মোর নীচ কুলে নাঞি জানি কুন (১) কালে
তোমা বিনে অন্য বনিতা॥

কালকেতুর উত্তর ও কুটীরে গমন।

পসরা চুপড়ি মাথে ফুল্লরা চলিল সাথে
কুঁড়্যার দুয়ারে উপনীত।
পূর্ণিমাতে যেন শশী ধ্বংস করে তমোরাশি
ঘোর ঘনে যেমত তড়িত॥
বিরিঞ্চি নারদ অজে ধ্যান গম্যো যারে ভজে
হেন জন বীরের ভবনে।

দেবীকে দর্শন।

গলে দিয়া জীর্ণচীর (২) প্রণমিল মহাবীর
দ্বিজ হরিরাম ইহা ভণে॥

যোড়করে মহাবীর করে কাকুবাণী।
কোথা হৈতে আগমন কহ ঠাকুরাণী॥
কাহার নন্দিনী তুমি কাহার বনিতা।
সত্য করি কহ মোরে পরিচয়-কথা॥

কালকেতুর বিনয়।

আমি ব্যাধ নীচ জাতি সদা ম্লেচ্ছ-কায়।
আমার কুটীরে আল্যো কিবা অভিপ্রায়॥
উত্তম বংশেতে জন্ম হেন মনে লয়।
ব্যাধের ভবনে যাতা উচিত না হয়॥
নিজ পরিচয় বল কোথা তোমার ঘর।
তোমারে রাখিতে যাব লৈয়া ধনুঃশর॥
মহাবীর যত বলে চণ্ডী নাঞি শুনে।
মৌন হইয়া রহিলেন ব্যাধের সদনে॥
কালকেতু মনে ভাবে কি করি উপায়।
কেমন প্রকারে এই পালাইয়া যায়॥

(১) কোন।
(২) গলবস্ত্র হইয়া।

কালকেতুর ক্রোধ।

যুক্তি করি মহাবীর লয় ধনুঃশর।
বাণ যুড়ি বলে রামা পালায় সত্বর॥
নহিলে বিন্দিমু (১) আজি ঠেকিলে বিপাকে।
এত বলি মহাবীর টানিল ধনুকে॥
আকর্ণ পূরিল বাণ না ছুটিয়া যায়।
চিত্রের পুতলী হৈল মহাবীর-কায়॥
মুখে না নিঃসরে বাণী রহিল চাহিয়া।
নিঃশব্দ ফুল্লরা হৈল পতিরে দেখিয়া॥
মহাবীরে দেখি চণ্ডী মুচকি হাসিয়া।
কহিতে লাগিলা মাতা কপট ছাড়িয়া॥
শুন বাছা কালকেতু ফুল্লরা ব্যাধিনী।
ধনুঃশর ফেল বাপু কহি হিত বাণী॥
ধনুক ফেলিতে নারে ব্যাধের নন্দন।
মুখে না নিঃসরে বাণী সজল নয়ন॥

দেবীর দয়া।

ব্যাধেরে দেখিঞা চণ্ডী হৈলা দয়াবান্।
হাতে হৈতে কাড়িয়া লইয়া ধনুখান॥
চেতন করায়্যা তারে বৈল মহামায়া।
আস্ত বাপু কালকেতু তোরে করি দয়া॥
মঙ্গলচণ্ডিকা আমি শুন কালকেতু।
আল্যাঙ (২) তোমার ঘরে দুঃখনাশ হেতু॥
শতেক রাজার ধন করি সমর্পণ।
নগর বসায় বীর কাটায়া গহন॥
কালকেতু বলে মাতা করি নিবেদন।
তুমি দুর্গা বলি মোর না প্রত্যয় মন॥
ধনুস্তম্ভ (৩) জান কিবা গেছিল্যা কামাখ্যা (৪)।
অথবা গারুড়ি (৫) মন্ত্র কোথা কৈলে শিক্ষা॥
নিজ মূর্ত্তি ধর যদি তবে মনে লয়।
যেই রূপে আশ্বিনে লোক করে মৃণ্ময়॥

---

(১) বিন্ধিব। (২) আসিলাম।

(৩) যে বিদ্যা দ্বারা ধনুঃ স্তম্ভিত করা যায়।

(৪) কামাখ্যা তন্ত্র-বিদ্যার একটি প্রধান কেন্দ্র; সাধারণের এই বিশ্বাস যে কামাখ্যা গেলে লোকে নানা তন্ত্র মন্ত্র শিখিয়া আসে।

(৫) যে মন্ত্র দ্বারা সর্প (এখানে বাণ) বশীভূত করা যায়।

চণ্ডিকা বলেন বাপু নারিবে রহিতে।
নিজ মূর্ত্তি ধরি যদি তোমার সাক্ষাতে॥
অকপটে বর যদি দিবে গো অভয়া।
দেখিব তোমার মূর্ত্তি নয়ন ভরিয়া॥
মহাবীরের কথা শুনি হাসেন চণ্ডিকা।
ত্রিপুর-সুন্দরী মূর্ত্তি ধরেন অম্বিকা॥
অবিরত যেই পদ ধ্যায়ে যোগিবৃন্দে।
হরিরাম ভণে ব্যাধ দেখএ সানন্দে॥

ভগবতীরূপিণী।

ভকত বৎসলা দুর্গা ভকত লাগিয়া।
দশভুজারূপ হৈলা বীরে করি দয়া॥
ভালে শশী বিভূষা শিরে জটাজূট।
রচিত হাটক (১) শুদ্ধ মাথায় মুকুট॥
ইন্দু মণ্ডল পূর্ণ শোভিত বয়ান।
নীলোৎপল জিনিঞা নয়ন তিনখান॥
নূতন বরণ হেম বিরাজিত তনু।
কপালে সিন্দূর-ফোটা জিনি বাল ভানু॥
নানা অলঙ্কার দেহে পীন পয়োধর।
ত্রিভঙ্গ হইল মাতা মহিষ উপর॥
পঙ্কজ মৃণাল জিনি দশ বাহু শোভা।
অকলঙ্ক শঙ্খ রাজে দামিনী সম আভা॥
ত্রিশূল দক্ষিণ হাতে শঙ্খ চক্র সাজে।
শাণিত কৃপাণ শক্তি দক্ষিণ হাতে রাজে॥
চাপ খেটক ঘণ্টা অঙ্কুশ পরশু।
বাম হাতে শোভা করে মিহির সম অংশু॥
কাটিল মহিষ মায়া-দানব খড়্গপাণি।
শূলেতে তাহার বক্ষ ভেদিলা ভবানী॥
নাগপাশে বান্ধি তারে ধরিলেন জটে (২)।
বাম পদ আরোপিলা মহিষের পীঠে॥
দক্ষিণ অঙ্গুষ্ঠ রাখি কেশরীর পীঠে।
কৃপাবলোকনে চাহিলা বক্র দিঠে (৩)॥

---

(১) স্বর্ণ। (২) চুলে। (৩) দৃষ্টিতে।

উগ্রচণ্ডা আদি যত বেষ্টিত চারি ভিত।
দেখি কালকেতু পড়ে হইয়া মূর্চ্ছিত ॥
চিত্রের পুতলী সম ফুল্লরা রহিল।
দেখিয়া চণ্ডিকা তবে হাসিতে লাগিল ॥

উঠ উঠ কালকেতু না করিহ ডর।
তোর দুঃখ দূর করি ঝাট যাব ঘর ॥
শুন গো ফুল্লরা রামা তোরে করি দয়া।
মাণিক অঙ্গুরী লেহ (১) দুহাত পাতিয়া ॥
চেতনাবিহীন বীর দেখিয়া অভয়া।
চেতন করয়াল দুহার মুখে জল দিয়া ॥
আমা প্রতি নিশ্চয় যদি তুমি কৃপা কর।
কালকেতু বলে মাতা পূর্ব্বরূপ ধর ॥
ভকতের কথা শুনি হাসিয়া অভয়া।
হইলা মনুজ-বেশ বীরে করি দয়া ॥
সস্ত্রীক হইয়া বীর প্রদক্ষিণ হৈল।
যোড় হাতে কালকেতু বলিতে গাগিল ॥
নরাধমে কৃপা কৈলে নগেন্দ্রনন্দিনি।
তব আগে আমি ব্যাধ কি বলিতে জানি ॥
চণ্ডিকা কহেন বাপু ব্যাধের নন্দন।
মাণিক অঙ্গুরী লেহ শত রাজার ধন ॥
কালকেতু হাত পাতে ফুল্লরা নিবারে।
অঙ্গুরীর নাঞি কায টাকা দেহ মোরে ॥
অঙ্গুরীতে কত ধন হব প্রাণনাথ।
বংশে বংশে না ঘুচিব ধনের বিবাদ ॥
ফুল্লরার অভিপ্রায় বুঝিয়া অম্বিকা।
লেহ বীর অঙ্গুরী আর চল দিব টাকা ॥
ঐশ্বর্য্য প্রদান।
বীরে ধন দিতে চণ্ডী গমন করিলা।
দাড়িম্ব তলাতে গিয়া উপনীত হৈলা ॥
স্থান দেখাইয়া মাতা বস্থে তরুতলে।
হরিরাম ভণে বীর চিয়াড়িতে খুলে (২) ॥

(১) গ্রহণ কর। (২) চিয়াড়ী = দা-বিশেষ। খুলে = মৃত্তিকা খনন করে।

## গুজরাটে বিবিধ জাতির বসবাস।

জল পায়্যা প্রজা ক্লেশ ছাড়িয়া কলিঙ্গ দেশ
গুজরাটে করিলা পয়ান।
নগরে নাঞিক শঙ্কা যেন স্বর্ণময় লঙ্কা
যথা লক্ষ্মী হৈল অধিষ্ঠান॥
বীর দেই ঘর বাড়ী কলিঙ্গ নগর ছাড়ি
আস্যে যত ব্রাহ্মণ সকল।

ব্রাহ্মণগণ।

মুখ্যাটী চাট্যাতী হড় বন্দ্যঘটী গয়ঘড়
সভে পায় বসতির স্থল॥
ভূরিষ্টাল পহিলাল পলসাঁঞি কাঁজিলাল
নন্দিগ্রামী কুশারী বাপুলী।
চোটখণ্ডী দিণ্ডীসাঞি তৈলবাটী গুড়গাঞি
পরাড়ী কয়োড়ী ফুলমেলী॥
দগ্ধবাটী মতিলাল বসিলেন কুলিড্যাল
পালধী আইল পূর্ব্বগ্রামী।
পারিয়াল পিপীলাঞি বসিল সগোই গাঞি
পিতাড়ী রাতাড়ী ভূরিস্বামী॥
গৌড়জ পাইল বাড়ী বঙ্গজ বারেন্দ্র রাঢ়ী
কনোজ মাথুর্য্যা গুর্জ্জরাতী।
বীর বড় ভাগ্যবান্ সভার করিল মান
লক্ষ ঘর ব্রাহ্মণ বসতি॥
প্রভাতে করিয়া স্নান পূজে দেব ভগবান্
কেহ পূজে দেব পঞ্চানন।
শব্দ শাস্ত্র কেহ গীতা মীমাংসা করএ কথা
কেহ পড়ে ছয় দরশন॥
আগম নিগম কথা কেহ বসি কহে তথা
কেহ বসি করএ শ্রবণ।
কেহ বা শূদ্রের ঘরে দেবতার পূজা করে
কেহ করে যজন যাজন॥
যাজক ব্রাহ্মণ ঘটা মাথায় উজ্জ্বল ফোটা
শালগ্রাম পূজে ঘরে ঘরে।
চাল্ কলা গুড় ঘৃত পুঁটলী বান্ধএ কত
ঘরে আস্যে দ্বিতীয় প্রহরে॥

কেহ কেহ ভিক্ষা করে কেহ বা বাণিজ্যে ফিরে
নানারূপে প্রাণ করে রক্ষা।
কান্ধে লৈয়া ব্যাঘ্র-ছড়া প্রবেশি ব্রাহ্মণ-পাড়া
ব্রহ্মচারী দণ্ডী মাগে ভিক্ষা॥
ব্রাহ্মণ বসতি দেখি মহাবীর হৈয়া সুখী
ব্রহ্মোত্তর দেই জনে জনে।
সদা হয় বেদধ্বনি শুনি সুখী বীরমণি
দ্বিজ হরিরাম রস ভণে॥

কলিঙ্গ নগর ছাড়ি আস্যে যত প্রজা।
দেখি আনন্দিত হয় কালকেতু রাজা॥
দৈবজ্ঞ। ব্রাহ্মণ সমীপে বৈসে দৈবজ্ঞের পাড়া।
প্রভাতে করিয়া স্নান ফেলি মৃগ-ছড়া॥
ভাস্বতী দীপিকা কেহ পড়ে রাশিচক্র।
সূর্য্য-সিদ্ধান্ত দেখি করে গ্রহচক্র॥
নূতন পঞ্জিকা কেহ বিচারে বসিয়া।
গ্রহস্ফুট করে রাশ্যে সাবধান হয়্যা॥
বালকের কোষ্ঠী কেহ লিখে দশাক্রম।
গ্রহদৃষ্টি বলাবল কুন (১) গ্রহ সম॥
পঞ্জিকা পড়য়ে কেহ নগরে নগরে।
গ্রহদোষ দিয়া কার চালু কড়ি হরে॥ (২)
বন্ধ্যা মৃতবৎসা দেখায় আশী হাত।
চালু কড়ি দান কর হব পুত্র সাত॥
তৃতীয় প্রহর বেলা গগনেতে হয়।
চালু কড়ি ডালি বড়ী লয়্যা ঘরে যায়॥
অম্বষ্ঠ। আইল অম্বষ্ঠগণ সমাদর পায়্যা।
বীরের আজ্ঞায় বস্যে ঘর বাড়ী লৈয়া॥
ধন ধান্য দিল রাজা বাহন ভূষণ।
একান্ত হইয়া করে গ্রন্থ অধ্যয়ন॥
চিকিৎসাদর্পণ কেহ পড়য়ে নিদান।
বিজয়রক্ষিতটীকা করে অনুমান॥

(১) কোন। (২) গ্রহ খারাপ এই ভয় দেখাইলে লোকে চাউল কড়ি দিয়া গ্রহ-শান্তির ব্যবস্থা চায়।

চক্রদত্ত পড়ে কেহ দ্রব্যগুণাগুণ।
ধাতুমারণ করে যন্ত্র করি তুন॥
পিত্ত ধাতু অমৃত দিয়া করে রসায়ন।
ধারণ-বটিকা বাঁধে দিয়া কষায়ন॥
নগরে চিকিৎসা করি পায় নানা ধন।
আনন্দে পালন করে নিজ পরিজন॥
বসিল সদ্গোপ গোষ্ঠী ধর্ম্মে সদামতি।
হরিরাম দ্বিজ ভণে সেবিয়া পার্ব্বতী॥

কায়স্থ।

ছাড়িয়া কলিঙ্গ কাএতের ভঙ্গ
প্রবেশিল গুজরাট।
মহল আওয়ারি বস্থে দিয়া সারি
দেখি সুখী কেতু বাট॥
নাগ পাল ভূত রাণা রাহা গুত
আদিত্য রাউত সর।
নন্দী কুণ্ড গণ আচি সুর জন
দাম বাণ চিত্রবর॥
সাম শানা হুই হেঁশ তেজ দুই
আদক কারক ঘড়।
করিবর ত্বরা আইলা বেহরা
রাজ নববন্ধু লড়॥
কেতু আদি তারা বস্থে এক পাড়া
নন্দন বংশজ কুল।
কুলেতে পবিত্র ঘোষ বসু মিত্র
মেলি আন্থ রস মূল॥
করণ সাবক লইয়া যাবক
অঙ্ক গুণাগুণ ধরে।
গুরু আজ্ঞা ধরি চারি ভাগ করি
সমান ওরক করে॥
মুষন্বযে রাম করি সকধাম
কেদারেতে নাম লিখে।
মহলের বংশ বৃন্তে মাস অংশ
সেন মত তারা দেখে॥

লয়্যা মসীদত (১) কাএতের সুত
বীরের নগর লিখে।
ঘর বসা শত লিখে অবিরত
শুনে বীর মহাসুখে ॥
পাত্র ভাণ্ডু দত্ত সদা লএ তত্ত্ব
বুলন মণ্ডল হৈল।
কেহ বা ভাণ্ডারে লেখা পড়া করে
সভারে বিষয় দিল ॥
হাটারী বাজারী বস্যে সারি সারি
নানা দ্রব্য আনি বেচে।
অযোধ্যা-সমান হৈল পুরীখান
দ্বিজ হরিরাম রচে ॥

গন্ধ-বণিক্।

গন্ধ-বণিক্ বস্যা নগর ভিতর।
জৈত্রী লবঙ্গ জীরা বেচে জায়ফল ॥
নানা দ্রব্য আনি তারা করএ পসরা।
বীরে ভেটে গন্ধ দিয়া পরএ ফুল্লরা ॥

সুবর্ণ-বণিক্।

সুবর্ণ-বণিক বস্যে দিয়া এক সারি।
অবিরত সোণা রূপা বেচা কেনা করি ॥
নগরের লোক লয়্যা ভঞ্জিত করে তঙ্কা।
মূল্য করি লএ কারে নাঞি করে শঙ্কা ॥

মণি-বণিক্।

মণ্য-বণিক্ বেচে হীরা নীল পলা।
নগরের লোক লয় পরয় অবলা ॥

কাংস্য-বণিক্।

কাংস্যবণিক্ বস্যে নগর ভিতর।
ঝারি থালা ঘটী বাটী গড়ে নিরন্তর ॥

শঙ্খ-বণিক্।

শঙ্খকারী শঙ্খ কাটে অবলার হেতু।
দেখি আনন্দিত হয় রাজা কালকেতু ॥

তামেলী।

নগরে তামেলী বসি বেচা কেনা করে।
অপূর্ব্ব লইয়া পাণ দেই মহাবীরে ॥

মালাকার।

নগরের এক দেশে রহে মালাকার।
মালঞ্চ সাজিয়া করে পুষ্পের পসার ॥

(১) কালীপূর্ণ দোয়াত।

তৈলকারী তৈল বেচে হইয়া আনন্দ।
নানা জাতি বস্ত্র সব বুনএ কুবিন্দ (১)॥
সূত্রধর মোদক বসিল দিয়া সারি।
বেচা কেনা করে লোক করিয়া চাতুরী॥
বারুই বসিয়া তারা বরোজ (২) করয়।
কলিঙ্গ হইতে পাণ আনিয়া রোপয়॥
কর্ম্মকার বসি অস্ত্র করএ গঠন।
কিন্যা লয় নগরের অস্ত্রধারিগণ॥
কুলাল ফিরায়্যা চক্র গড়ে হাঁড়ী শরা।
ঘরে হাটে নগরেতে করএ পসরা॥
নগরে নাপিত বসি ক্ষৌরকর্ম্ম করে।
পাঁচ গণ্ডা দর কড়ি পায় প্রতি ঘরে॥
ভট্ট (৩) মাগধ (৪) আস্যে জাবিঞা করিতে
হড্ডপ (৫) চণ্ডালগণ বস্যে এক ভিতে॥
ভিক্ষাহেতু ভিক্ষুক বসিলা এক স্থানে।
চালু কড়ি ডালু বড়ী ভিক্ষা করি আনে॥
ডাকিয়া যবনগণে বীর দিলা পাণ।
পশ্চিমে বসাত কর হাসনহাটী গ্রাম॥
সম্মান পাইয়া বস্যে যবন সকল।
হরিরাম ভণে চণ্ডী চিন্তিবে মঙ্গল॥

তৈলকারী। সূত্রধর, মোদক, বারুই, কর্ম্মকার, নাপিত প্রভৃতি।

বীরের সম্মান পায়্যা পশ্চিম দিগেতে গিয়া
বস্যে যত মোগল পাঠান।
হাসনহাটীর মাঝে সৈদ সকল রাজে
সেক জাদা বৈস্যে পায়্যা পাণ॥
কেহ বা সিপাই হয় বীর বিরাদবি বয়
পায়দল হৈয়া কেহ রহে।
কেহ বা ব্যাপার করে কেহ যায় দেশান্তরে
অনুক্ষণ কেহ যুদ্ধ চাহে॥
কেহ বা মোল্লা হয় বালক পড়ায়্যা রয়
নিকা বান্ধি পায় এক তঙ্কা।

মোগল পাঠান।

---

(১) জোলা। (২) পাণের মঞ্চবিশেষ।
(৩) স্তুতিপাঠক=ভাট। (৪) বংশাবলী-গায়ক। (৫) হাড়ি।

উঠিয়া প্রভাত কালে তসবি লইয়া করে
জপ করে কারে নাঞি শঙ্কা॥
উত্তম বিছানা পায়্যা পশ্চিমের মুখ হৈয়া
পঞ্চ বার করএ নেমাজ।
পীরের ফয়তা পড়ি হাত দিয়া পুছে দাঁড়ি
মসজিদে দেই লৈয়া সাজ॥
ছুরিখান লৈয়া করে মোল্লা সহরে ফিরে
ডাকে কেহ করিয়া আদর।
বকরি জবাই করি কড়ি পায় ছয় বুড়ি
মোল্লানার হরিষ অন্তর॥
কেহ করে জোলাবৃত্ত কাপড় বুনএ নিত্য
বেচা কেনা করয়ে নগরে।
কেহ হৈয়া শাণগর শাণা বান্ধে নিরন্তর
কেহ অস্ত্রের মলা দূর করে॥
কুজুড়া কারাড়ী হৈয়া নানা দ্রব্য আনে বৈয়া
বেচে লৈয়া নগর ভিতর।
স্বভাবে উন্মত্তচেতা সদা কহে কটুকথা
কলহে আবেশ নিরন্তর॥
রজক। পাইয়া পুখুর ঘাট রজক পাতিল পাট
বসন সকল ধৌত করে।
আসে পাশে দিয়া পাঁতি বস্তে আর কত জাতি
স্থল নাঞি গুজরাট পুরে॥
নব লক্ষ বস্তে ঘর শুনি সুখী বীরবর
কালকেতু ভাবএ চণ্ডিকা।
অদ্রিজা (১) মঙ্গল-কাম বিরচিল হরিরাম
শোভাও সিংহে (২) রক্ষিবে অম্বিকা॥

## ধনপতি সদাগরের পায়রা লইয়া খেলা।

সাধুর শুনিঞা কথা নগরিয়া গণ;
নিজ নিজ পায়রা সভে আনে করি পণ॥
ধনপতি দত্ত তবে আদেশে কিঙ্করে।
একে একে পায়রা আনে হইতে পিঞ্জরে॥

---

(১) গিরিজা। (২) শোভাও সিংহ = সম্ভবতঃ, যে রাজার রাজ্যে কবি বাস করিতেন, তাঁহার নাম।

শ্বেতা নেত্যা (১) থড়্যা ধল্যা পাণ্ড্যা (২) পাথরা।
ওড়িমাট্যা পাকশালিক্যা সাঙলা গোখুরা॥
লাটুয়া থাটুয়া ডাঁশা সুঁজা গঙ্গাটুয়া।
পবন্যা বাতাস্যা কয়া আনে বেগজয়া॥
সুবিলা পিঙ্গলা কালা আনে যত্ন করি।
দোশাল্যা সুরল্যা গোলা পিঞ্জরেতে ভরি॥
সভার কিঙ্কর লয় পায়রা পিঞ্জর।
ধনপতি সদাগর হরিষ অন্তর॥
নগর বাহির হৈয়া তেপান্তরে গিয়া।
পায়রা উড়ায় সভে পায়রী রাখিয়া॥
শ্বেতারে উড়াইয়া দিল সাধু ধনপতি।
গগনে উঠিল শ্বেতা অতিবেগ গতি॥
সভার উপর উড়ে সঞ্চাল দেখিয়া।
ধরিবারে যায় শ্বেতা যায় পলাইয়া॥
শ্বেতা বলি ধনপতি ধায় ঊর্দ্ধমুখে।
মারিল সঞ্চালে কিবা হাত মারে বুকে॥
খুল্লনা সুন্দরী খেলে সখীগণ সাথে।
ত্রাস পাইয়া শ্বেতা গিয়া পড়ে তার হাতে॥
পায়রা দেখিয়া সখী আঁচলে ঢাকিল।
হেন কালে ধনপতি তার কাছে গেল॥

খুল্লনার পায়রা সংগোপন।

পায়রা লইয়া সখী যায় নিজ বাসে।
আগুলিল পথ সাধু হরিরাম ভাসে॥

কাহার নন্দিনী আমি নাহি চিনি
কথা কহ দাণ্ডাইয়া।
আপন হরিষে যাহ নিজ বাসে
আমার পায়রা লৈয়া॥
শুনহ বচন জানে জগজন
অমূল্য পায়রা মোর।
উড়িতে গগনে তাড়িল সঞ্চালে
বসনে পড়িল তোর॥
দেহ রামা ছাড়ি তবে যাবে বাড়ী
নহিলে বিপাক হব।

---

(১) শ্বেতা নেত্যা ইত্যাদি পায়রার নাম। (২) পাংশুবর্ণ পায়রা।

ছাড় উপহাস হব সর্ব্বনাশ
তোমা ধর‍্যা লৈয়্যা যাব ॥
উজয়নি ধাম ধনপতি নাম
নৃপতির সাধু আমি।
পায়রা লইয়া যাবে পলাইয়া
হেন মনে কর তুমি ॥
সাধু এত কয় পায়্যা পরিচয়
খুল্লনা চাহিল হেটে।
কন্যা ছিল নাঞি জাঠার জাঙাঞি (১)
ধনপতি সাধু বটে ॥
খুল্লনা সুন্দরী পরিহাস করি
হাসি হাসি কহে কথা।
মোর ঠাঞি হৈতে কেবা পারে নিতে
কাহার মাথায় মাথা ॥

## মাধবাচার্য্য।

দ্বিজ মাধবানন্দ ১৫৭৯ খৃঃ অব্দে তাঁহার চণ্ডী-কাব্য সমাধা করেন। ইঁহার বিবরণ "বঙ্গভাষা ও সাহিত্যের" ৪১৭—৪২২ পৃষ্ঠায় দ্রষ্টব্য।

### ফুল্লরার বারমাসী।

জ্যৈষ্ঠ মাসেতে শুন যত মোর দুঃখ।
কহিতে সে সব কথা বিদরয়ে বুক ॥
প্রচণ্ড রবির তাপে দহে কলেবরে।
ললাটের ঘর্ম্ম মোর পড়ে ভূমি পরে ॥
সবিনয় বাক্য মোর শুন লো সুন্দরি।
কোন্ সুখের লাগি হইবা ব্যাধের নারী ॥
আষাঢ়ে রবির রথ চলে মন্দগতি।
ক্ষুধাএ আকুল হয়্যা লোটাই আমি ক্ষিতি ॥
ক্ষণে উঠি ক্ষণে বসি চারি দিগে চাই।
হেন সাধ করে মনে অন্য বনে যাই ॥
শ্রাবণ মাসেতে ঘন বরিখে ঝিমানি।
মাথা থুইতে স্থান নাই ঘরে হাঁটু পানী ॥
শীতের কারণে গৃহে বেড়াই চারি কোণে।
মাণের পত্র মাথে দিয়া বঞ্চি দুই জনে ॥

---

(১) খুল্লনার পরলোক-গতা জ্যেষ্ঠা ভগিনীর স্বামী।

ভাদ্র মাসেতে কন্যা বিদ্যুৎ ঝঙ্কার।
হেন কালে যাই আমি মাথাতে পসার ॥
নয়নেতে জল দিয়া নদী হই পার।
বিষাদ ভাবিয়া স্মরি অর্কের কুমার ॥ (১)
আশ্বিন মাসেতে কন্যা জগৎ সুখময়।
দুর্গার আনন্দ হেতু নাহি চিন্তা ভয় ॥
বীণা বাঁশী বাজায় কেহ কেহ গায় গীত।
অন্নের কারণে প্রভু সদায় চিন্তিত ॥
গিরিসুতা-সুত-মাসে (২) শুন মোর দুঃখ।
পাড়াতে পরশী নাহি কহিবারে দুঃখ ॥
উঠিয়া দাণ্ডাইতে মোর গাএ নাহি বল।
ক্ষুধায় আকুল হয়্যা খাই বন-ফল ॥
অগ্রহায়ণ মাসেতে শীত অতিশয়।
জীর্ণবস্ত্র শীর্ণতনু শরীরে না সয় ॥
শয়ন মৃগের চর্ম্মে চর্ম্মের বসন।
শীতেতে কাঁপিয়া ঘরে বঞ্চি দুই জন ॥
পৌষ মাসেতে কন্যা হেমন্ত দুস্তর।
শীতভয়ে প্রাণ কাঁপে নাহিক অম্বর ॥
অধর সহিতে ওষ্ঠ কাঁপে ঘনে ঘন।
অরণ্যের কাষ্ঠ আনি পোহাই হুতাশন ॥
মাঘ মাসেতে কন্যা গরুয়া (৩) লাগে শীত।
লোমে লোমে বিন্ধে শীত শোষয়ে শোণিত ॥
খৈয়া (৪) বাস পরিধানে থাকি নিশাকালে।
রজনীর শীত মোর খণ্ডে রবিজালে ॥
ফাল্গুন মাসেতে সাজি আইল রতিপতি।
নিজ পরিবার লয়্যা সখার সঙ্গতি ॥
কামিনী করয়ে কেলি প্রভু লয়্যা পাশে।
হেন সমে (৫) যায় বীর অরণ্য প্রবাসে ॥
মধু মাসেতে কন্যা শুন মোর কথা।
রবির উত্তাপে মোর দগধয়ে মাথা ॥

---

(১) অর্কের কুমার=রবির পুত্র=যম। অত্যধিক কষ্টে মৃত্যু-কামনা করি। (২) কার্ত্তিক মাসে। (৩) গুরুতর। (৪) খুঞা ( ক্ষৌম শব্দের অপভ্রংশ )। (৫) সময়ে।

দুঃখিত যে বীরমণি অন্তরে কি সুখ।
ভিন্ন রমণীর বীর নাহি চাহে মুখ॥
দ্বিজ মাধবানন্দে এই রস ভণে।
উত্তর না দিলা দুর্গা ফুল্লরা-বচনে॥

## কলিঙ্গাধিপতির চরগণ কর্ত্তৃক গুজরাটে কালকেতুর রাজ্য-বর্ণন।

রাজারে নোঞাইয়া মাথা দুই চরে কহে কথা
শুন রাজা কর অবধান।
নাহি লোকে রোগ শোক করে কত উপভোগ
গুজরাট অযোধ্যা-সমান॥
চণ্ডীপুর গ্রামে যাইতে পাইকেরা দুই ভিতে
চিনিয়া ধরিল নিশীশ্বর (১)।
স্তুতি করি তার ঠাঁই এড়াইনু দুই ভাই
প্রবেশিনু নগর ভিতর॥
প্রবেশিয়া সে নগরে প্রজা দেখি ঘরে ঘরে
বীরেরে প্রশংসে সর্ব্বজনা।
পুত্রসম পালে জন হইয়া হরিষ মন
রাজ-কর লইবারে মানা॥
দেখিলাম সেনাগণ মেলা করে জনে জন
কেহ কারে বলে নাহি আটে।
মত্ত কুঞ্জরচয় দেখিতে লাগয়ে ভয়
বীরের প্রতাপে শিলা ফাটে॥
কাটিয়া যে গড়খাই না জানি কথেক ঠাঁই
নাওরা (২) বাহিতে পারে জোরে।
হাঙ্গর কুম্ভীর তায় মৎস্য ধরিয়া খায়
তীরে দাণ্ডাইতে নাহি পারে॥
চৌদিকে নাটুয়া (৩) নাচে নানা যন্ত্র ধ্বনি বাজে
প্রতি ঘরে ঘরে বাজে খোল।
ঢেমসা দগড় কাড়া ঘন ঘন পড়ে সাড়া
প্রতি ঘরে বাজে জয়ঢোল॥

---

(১) কোটাল। (২) নৌকা সমুদয়। (৩) নর্ত্তক।

কালকেতু বড় রঙ্গী জলে বান্ধিয়াছে টুঙ্গী (১)
দুই সন্ধ্যা পাইক সাজন।
নৃত্যগীতে আনন্দিত প্রজাকুল হরষিত
কি করিতে পারে অন্যজন॥

## কালকেতুর বিরুদ্ধে কলিঙ্গাধিপতির যুদ্ধ-যাত্রা।

সাজ সাজ যুদ্ধ মুখে ভূপতি সঘনে ডাকে
রাজ্য সহিতে পড়ে সাড়া।
যে অস্ত্র ধরিতে জানে চল সবে রাজস্থানে
ঘন ঘন বাজে সিঙ্গা কাড়া॥
সাজিলেক রণঝাপ রণে যেন সিংহদাপ
রণভীম আর রণজিত।
রণের বারতা পায়্যা হাতে অস্ত্র এল ধায়্যা
সকল হইল একত্রিত॥
সাজিল হার্দ্দিক রায় সিংহের বিক্রমে ধায়
শিহরিয়া অতি কোপানলে।
রাজার রাহুত রায় রণ শুনি সব ধায়
পূরিল শব্দের কোলাহলে॥
সাজিল কেশব রাজ করিয়া আপনা সাজ
প্রতাপেতে অনল ভেজায়।
শর কাছনি করি তরাগেতে গুলি ভরি
শব্দেতে পৃথিবী কাঁপায়॥
সাজিলেক ধনুর্দ্ধর চাপগুণে যুড়ি শর
ডাকিয়া কহিছে বারে বার।
চলে সব রাজস্থানে সাবধানে সর্ব্বজনে
চাহে যেন ভাঙ্গে পাটোয়ার॥
সাজিলেক সেনাচয় রিপুকুল করিতে ক্ষয়
ধরিবারে ব্যাধের নন্দন।

---

(১) নদীর মধ্যে খুব উচ্চ স্তম্ভ নির্ম্মাণ করিয়া শত্রুসৈন্য-প্রবেশ পর্য্যবেক্ষণের জন্য প্রহরী রক্ষা করা হইত, সেই স্তম্ভ বা উচ্চ স্থান 'জলটুঙ্গী' নামে অভিহিত হইত।

অশ্ব চলে কতগুলা গগনে উঠয়ে ধূলা
লক্ষে লক্ষে চলে গজগণ ॥
ইরাণী টাঙ্গন তাজী শুরঙ্গ কমেদা বাজী
সিন্ধুদেশী তুরগ বিশাল।
কুঁদিতে কুঁদিতে (১) যায় আকাশ ছুঁইতে চায়
ধরিয়া রাখয়ে বাজি-পাল ॥

সাজ করিয়া রাজা সভার দিকে চায়।
রাজার প্রতাপে কাঁপে সেনা সমুদায় ॥
রণগাজী সাজিলেক নিয়া করবাল।
প্রতি কোপে কাটে তারা লোহার যে ঢাল ॥
রসিক ফদ্দল সাজে রাজার অপার।
এক হাতে তলওয়ার আর হাতে তার ॥
কালুয়া কামানী সাজে করি বীরপণা।
অস্ত্র শুল্‌ফী (২) হাতে ধরে লাল বাণা ॥
তিন লক্ষ সেনা লইয়া সাজে নয়নশুক।
হেলায়ে টানয়ে তারা প্রবীণ ধনুক ॥
দেবাই ডুবাই সাজে দুই সহোদর।
তার সঙ্গে ফৌজদার চলিল বিস্তর ॥
শিরেতে টোপর শোভে কটিতে কিঙ্কিণী।
সেনা সবে রব করে মার কাট ধ্বনি ॥
তাড় বালা শোভয়ে নূপুর শোভে পায়।
ঘর্ম্মের কারণে পাইকে রেণু মাখে গায় ॥
ডানে করি ফৌজে রাজায় করে নমস্কার।
অন্তঃপুরে জয়ধ্বনি হইল অপার ॥
একত্র হইয়া তবে যায় নৃপদল।
জলপানে শুকাইল দীর্ঘিকা সকল ॥
চৌকিতে পাইকে দেখি বলে নিশিপতি।
দেবাই ডুবাই শুন আমার যুকতি ॥
মহাবীরের (৩) স্থানে এক পাঠাও রায়বার (৪)।
বুঝিবারে বীরের কেমন ব্যবহার ॥

কালকেতুর নিকট দৌত্য।

(১) হুঙ্কার করিতে করিতে। (২) শূল।
(৩) কালকেতুর। (৪) দূতের সংবাদ।

দেবাই নামে চর ছিল কটক ভিতর।
ডাক দিয়া তাহারে বলিল দেবীবর॥
দেবীবরে বলে শুন আমার উত্তর।
রায়বর চলি যাও বীরের গোচর॥
দেবীবর বাক্যে চর নোঞাইয়া মাথা।
উপনীত হৈল গিয়া মহাবীর যথা॥
চরে বলে বাক্য শুন ব্যাধ সুন্দর।
রাজ-সৈন্য সাজি আইল তোমার নগর॥
যুদ্ধ দিবা কিবা তুমি রাজকর দিবা।
দুই মত রাজ-আজ্ঞা কেমন করিবা॥
কালকেতু বলে চর বলিরে তোহ্মারে।
বসিতে বিলাত কেহ না দিছে আহ্মারে॥ (১)
গহন-জঙ্গল থাল জানে সর্ব্বজন।
দুর্গার আজ্ঞায় নগর করেছি পত্তন॥
ইথে যদি কর চাহে কলিঙ্গ-রাজন।
বীরবংশে জন্মিয়া রাজারে দিব রণ॥
এমত শুনিয়া চর করিল গমন।
দেবীবর বিদ্যমানে দিল দরশন॥

## কালকেতুর সৈন্যের পরাজয় ও ফুল্লরা-কালকেতু-প্রসঙ্গ।

ভগ্ন পাইকে কহে গিয়া ফুল্লরার গোচরে॥
গড় লঙ্ঘি রাজপাইক উঠিল নগরে।
চারি দিগে ঘেরিলেক কেতুর সেনারে॥
যতেক বাঙ্গাল পাইক ভয় পায়্যা মনে।
হাতের অস্ত্র ফেলাইয়া পলাইল রণে॥
পলায় কেতুর পাইক মনে পাইয়া ভয়।
চামর খসাই সভে যায় নিজালয়॥
পলাইল যোগী পাইক মনে ভয় পায়্যা।
সমরে রহিল কাটামুণ্ড শিরে দিয়্যা॥
কর্ম্মকার পাইকে বলে করিয়া বিনয়।
বীর গুরু বধিতে তোমার ধর্ম্ম নয়॥

---

(১) আমাকে কেহ জমি বিলি করিয়া দেয় নাই।

নট পাইকে বলে বাপু আমি পাইক নহি।
বেগার ধরি আনিছে পরের ভার বহি॥
পলায় বিশ্বাস পাইক ভয় ত্রাস পাইয়া।
আকুল হইয়া কান্দে মুখে হাত দিয়া॥
যতেক ব্রাহ্মণ পাইক পৈতা ধরি করে।
দন্তে তৃণ ধরি তারা সন্ধ্যামন্ত্র পড়ে॥
যত যত যোগী পাইক দণ্ড ধরি করে।
রক্ষ রক্ষ বলি'তারা বিনয়ত করে॥
মুসলমানে বলে যদি এবার এড়াই।
ফিরে না আসিব ভাই খোদার দোহাই॥
ভগ্ন পাইকে কহে গিয়া মহাবীর আগে।
তিন গড় মারা গেল শুনি বীর রাগে॥

ফুল্লরার উপদেশ।

প্রভু হে কিসেরে লইলা দেবীর ধন।
পাইয়া দুর্গার বর কাননে তোলাইলা ঘর
সাজে রাজা তথির কারণ॥
গোলাটে কৈলা নগর না জানাল দণ্ডধর
অল্প বুদ্ধি হল্যা অহঙ্কারী।
না শুনিয়া মোর বাণী ঠগেরে বাড়াইলা পুনি (১)
ভাঁড়ু হৈল পরাণের বৈরী॥
তোমারে ভয় না করে জানাইল দণ্ডধরে
দেবাইরে সাজাইয়া আনে ঠাট।
মারিয়া প্রচণ্ড থানা চারি দিগে দিল হানা
বেড়িয়া রহিল গুজরাট॥
আমার বচন ধর অহঙ্কার দূর কর
লও গিয়া রাজার শরণ।
তুষ্ট হলে মহাশয় কাররে নাহিক ভয়
দুয়ারে পাইবা সর্ব্বজন॥
লোকে জানে সর্ব্ব কাল রাজা অষ্ট-লোকপাল
বিরোধিতে না আসে যুকতি।

(১) ভাঁড়ু দত্ত অতিশয় প্রতারক ছিল, তাহাকে প্রশ্রয় দেওয়াতেই সেই ব্যক্তি শেষে শত্রু হইয়া কলিঙ্গাধিপতিকে প্ররোচনাপূর্ব্বক এই দ্বন্দ্ব উৎপন্ন করে।

ভূপতিরে কর দিয়া অন্তরে হরিষ হৈয়্যা
নিজ পুরে করহ বসতি ॥
ভাবিয়া সারদা মায় দ্বিজ মাধবে গায়
করযোড়ে মাগি পরিহার।
জনমে জনমে যেন শ্রীদুর্গার চরণ-ধন
বিস্মরণ না হৌক আমার॥

কালকেতুর উত্তর।

শুনিয়া ত বীরবর ক্রোধে কাঁপে থর থর
শুন রামা আমার উত্তর।
করে লৈয়া শর গাণ্ডী (১) পূজিব মঙ্গল-চণ্ডী
বলি দিব কলিঙ্গ-ঈশ্বর ॥
অবোধিয়া দণ্ডধরে এত দণ্ড মোরে করে
দেবাই পাঠাইয়্যা দিছে ঠাটে।
আজ রণে হানা দিব ভুবনে ঘোষিতে থুব
মুণ্ডমালা দিব গুজরাটে ॥
যতেক দেখহ অশ্ব সকলি করিব ভস্ম
কুঞ্জর করিব লণ্ডভণ্ড।
বলি দিব কলিঙ্গ রায় তুষিব চণ্ডিকা মায়
আপনে ধরিব ছত্র দণ্ড ॥
তম-অরি-সুত গন্ধবহ সখা-যুত (২)
আপনি আসিলে দেব-রায়।
মনে ভাবি মহেশ্বরী মারিব আপনা বৈরী
পরাভব করাইব তায় ॥
অনঙ্গারি (৩) আইসে যবে তারে ভয় নাহি তবে
শুন রামা কহি সারোদ্ধার।
চক্রপাণি ষড়ানন সম্মুখে হইবে কোন
বীর যুদ্ধে হলে অবতার ॥

## খুল্লনার ছাগ-রক্ষণ।

ছেলীরে (৪) নিয়া খুলনী (৫) যায় সাধুর রমণী
ছাগল রাখিতে ঋজুবনে।

---

(১) গাণ্ডীব=ধনুঃ। (২) যম, পবন ও অগ্নি।
(৩) শিব। (৪) ছাগলীরে। (৫) খুল্লনা।

পরিধান ক্ষৌমবাস লুকাল মুখের হাস
অশ্রুজল শ্রবয়ে নয়নে ॥
নিজ অন্তঃপুরে থাকি ছেলী চালায় ইন্দুমুখী
পাচনি লইয়া বাম করে।
রাখিতে নারে আগলি চলয়ে সকল ছেলী
প্রবেশিল নগর ভিতরে ॥
নগরিয়া ইতরগণে অনিমিখে দুনয়নে
নিরখি খুলনার রূপ চায়।
কেহ বলে কার নারী কেন বা এমত করি
কাহার রমণী কোথা যায় ॥
রামা হেটমুণ্ডে কাঁদে কাতরে উত্তর না দে
ভুজ দিয়া কুচের উপর।
কাজলী ধবলী বলি চালায়ে সকলি ছেলী
এড়াইল নগরিয়া ঘর ॥
সিঙ্গাপুর এড়াইয়া বিনোদপুরেতে গিয়া
ছাগল চলিল নানা স্থান।
পাল খেদাইতে নারে আছাড় খাইয়া পড়ে
ঘন ঘন স্মরয়ে শমন ॥ (১)
ক্ষণে ছেলী আগলি চালায়ে সকল ছেলী
ক্ষণে লোটায় তরুর ছায়ায়।
বেলা হৈলে অবসান ভয়েতে আকুল প্রাণ
নিজ গৃহে ছেলী নিয়া যায় ॥
খুলনা গৃহেতে গিয়া ছেলী সব গণি দিয়া
অজাশালে তুলি দিল পাল।
দৃঢ় বাড়ি দিয়া দ্বারে বান্ধে নানা প্রকারে
বাহিরে দিলেক ধুমাজাল ॥

লহনার হস্তে খুল্লনার নানারূপ দুর্গতি।

খুলনা বাঁধিল ছেলী নিয়া অজাশালে।
শালের পাতে লহনা ক্ষুদের অন্ন ঢালে ॥
অল্প অন্ন দিল তাতে পোড়াই বহুল।
এক পাশে ঢালি দিল পাকা কলার মূল ॥
অন্ন দিয়া লহনা হাতে ত ধরি পাত।
খুলনারে দিল নিয়া ঢেকিশালে ভাত ॥

(১) পুনঃ পুনঃ মৃত্যু কামনা করে।

ভাঙ্গা নারিকেল জল দিল সুবদনী।
ভোজন করিতে বৈসে খুল্লনা ব্যাণ্যানী॥
ধুঁঞা পোড়া অন্ন দেখি নাড়ি চাড়ি চায়।
ক্ষুধার কারণ রামা তার কিছু খায়॥
ঘৃণা জন্মিল তাতে পিপীলিকা দেখি।
অন্ন হোতে হস্ত তুলি কাঁদে ইন্দুমুখী॥
পাত ধরিয়া ভাত ফেলিল অন্তরে।
ভাঙ্গা নারিকেল জলে আচমন করে॥
ঢেকিশালা ঘরে শুইল খৈঁয়াবাস (১) পরি।
সমস্ত যামিনী খায় ক্ষুদিয়া পিপড়ী॥
সমস্ত যামিনী রামা কাঁদি গোঁয়াইল।
প্রভাত সময়ে কিছু নিদ্রাগত হৈল॥
নিশাপতি অস্ত গেল উদিত তরণি (২)।
চৈতন্য পাইয়া উঠে লহনা ব্যাণ্যানী॥
জাগিয়া জানিল রামা ছেলী আছে ঘরে।
খুলনী খুলনী বলি ডাকে উচ্চৈঃস্বরে॥
নিদ্রার কারণে কিছু না শুনে খুলনী।
মুখেতে ঢালিয়া দিল হেমঝারির পানী॥
আস্তে ব্যস্তে উঠে রামা ভয়েতে ব্যাকুল।
কাপড় টানিয়া পিন্ধে আটি বান্ধে চুল॥
লহনায়ে বলে শুন খুল্লনা রূপসী।
এত বেলী ছেলী মোর রাখ উপবাসী॥
খুলনায়ে বলে দিদি গাএ মোর জ্বর।
বাম হস্ত দিয়া চাহ ললাট উপর॥
অবশ হয়েছে অঙ্গ আজি না পারিব।
কালুকা প্রভাতে উঠি ছেলী লইয়া যাব॥
লহনায়ে বলে বেটী জ্বর নাহি গাও।
আপনা গৌরব রাখি ছেলী লইয়া যাও॥
লহনার বাক্যে রামা রহিতে না পারে।
ছাগল লইয়া যায় কানন ভিতরে॥

---

(১) খুঁয়াবস্ত্র=অল্পমূল্যের মোটা কাপড়।

(২) সূর্য্য।

## ষড়-ঋতুতে ছাগল-রক্ষণ।

রামা ষড়্ঋতু রাখেরে ছাগল।
ক্ষুধায় আকুল হৈয়া ভক্ষ্য দ্রব্য না পাইয়া
কাননেতে খায় বন-ফল ॥
বসন্তকালে রাখে ছেলী লক্ষপতির বালি (১)
মনোভব জাগিল হৃদয়।
শুনি কোকিলের রব উথলয়ে মনোভব
সেই হেতু প্রাণী স্থির নয় ॥
চণ্ডিকার ব্রত-হেতু ছেলী রাখে গ্রীষ্ম ঋতু
মাঘে উতরোলি হয়্যা রামা।
তাপিত তরণিজালে বসি রামা তরুমূলে
ভাবে রামা মনেতে অক্ষেমা ॥
বরিষাতে রাখে ছেলী লক্ষপতি সাধুর বালি
জলোকা বেষ্টিত সর্ব্ব গায়।
শিবা ডাকে চারি ভিতে হয়ে রামা সচকিতে
সেই দিগে ধাইয়াত যায় ॥
শরতে আকুল হৈয়া ভ্রমে রামা ছেলী লয়্যা
গুরুতর দুঃখেতে মগন।
পাল খেদাইতে নারে আছাড় খাইয়া পড়ে
ঘন ঘন স্মরিয়ে শমন ॥
শিশিরে (২) হইয়া দুঃখী ছেলী রাখে ইন্দুমুখী
ধাইতে যে অবশ চরণ।
দেহে জীর্ণ ক্ষৌমবাস শীতেতে পাইয়া ত্রাস
ইচ্ছে রামা আপনা মরণ ॥
হেমন্তে আকুল অতি হয়্যা রামা হতমতি
তুষারে তিতিল জীর্ণবাস।
শীতে নাহি রক্ত দেহে (৩) শক্তি নাহি কথা কহে
ঘন ঘন ছাড়য়ে নিঃশ্বাস ॥

(১) লক্ষপতির কন্যা।

(২) শীতকালে।

(৩) গত শীত ঋতুতে খুল্লনা রক্তশূন্য হইয়া পড়িয়াছিলেন।

## খুল্লনা ও লহনা।

দুবলায়ে বলে রামা নিজ গৃহে চল।
জ্যেষ্ঠ ভগিনীর হাত কি কারণে ঠেল॥
দুবলার বাক্যে রামা করিল গমন।
আপনার পুরে আসি দিল দরশন॥
যেন মাত্র গৃহে আইল দুইত সতায় (১)।
ঘরে ঘরে নিয়া রামা ছাগল রাখায়॥
দুবলা করিয়া দেহি যত আয়োজন।
হরষিতে লহনায়ে করয়ে রন্ধন॥

লহনার রন্ধন।

পাবক জ্বালয়ে রামা মনের হরিষে।
শাক রন্ধন করি ওলাইল বিশেষে॥
উমাবড়ি ভাজি রান্ধে ঘৃতেতে আগল।
জাতিকলা দিয়া রান্ধে ঝুনা নারিকল॥
জলপাইর অম্বল রান্ধে মহাহৃষ্ট হয়্যা।
সম্ভারি ওলাইল তারে সর্ষে পোড়া দিয়া॥
নিরামিষ্য ব্যঞ্জন রামা থুইয়া এক ভিত।
আমিষ্য রান্ধিতে লহনায় দিল চিত॥
মনের হরিষে রান্ধে রোহিতের মাচ।
দুহিতা মিশালে রান্ধে দরিতা আনাচ॥
বড় বড় কৈ-মৎস্য রান্ধয়ে হরিষে।
সুগন্ধী তণ্ডুলে অন্ন রান্ধে অবশেষে॥
স্বর্ণথালা পীড়ি আনি যোগায় দুবা দাসী।
ভোজন করিয়া বৈসে দুইত রূপসী॥
শারদার চরণ-সরোজ-মধু-লোভে।
দ্বিজ মাধবানন্দে অলি হৈয়া শোভে॥

বিড়াল ও মৎস্যের মুড়া।

তোর জন্যে রান্ধিয়াছি বড়হি যতনে।
বড় দুঃখ পাইয়াছ ভ্রমিয়া কাননে॥
নানা মতে রান্ধিয়াছি দিয়া চতুর্জ্জাত।
সম্ভারিয়া ওলাইতে পুড়িয়াছে হাত॥
খুলনায়ে বলে দিদি মুড়া খাও তুমি।
তবে এক লক্ষ ধন পাইব যে আমি॥

(১) সতিনী

ঠেলাঠেলি ফেলাফেলি কেহ নাহি খায়।
মাচার তলে থাকি বিড়াল আড় চক্ষে চায়॥
ধীরে ধীরে আড়ে আড়ে গেল পাতের কাছে।
মুড়া লইয়া বিড়াল গেল বাড়ী পিছে॥
অনেক যতন করি পুষিনু বিড়াল।
হেন বিড়াল কার বাড়ী এবে গেল॥
হাউ হাউ চিউ চিউ করিতে করিতে।
এ বাড়ী হইতে বিড়াল ও বাড়ী যাইতে॥
মুড়া পড়ি গেল কোথাকার পথেতে।

## খুল্লনার সাজ-সজ্জা।

বিনোদিনী বিলম্ব করিতে না জুয়ায়। ধুঁয়া।

তুয়া পন্থ নিরখিতে রহিয়াছে প্রাণনাথে
রাধা বলি মুরলী বাজায়॥
নূপুর কিঙ্কিণী কেয়ূর-কুণ্ডল মণি
পরি ধনী করিল গমন।
প্রিয়সখী-করে ধরি নীল নিচোল পরি
দেখে গিয়া ঐ চাঁদ-বদন॥

চিরুণীতে রচি কেশ করিল সুসার।
কবরী বান্ধিল রামা দিয়া পুষ্পহার॥
সীমন্ত কপালে শোভে সুরঙ্গ সিন্দূর।
অলকা তিলকা ভালে শোভিছে প্রচুর॥
কুরঙ্গ চঞ্চল আঁখি রঞ্জিত কজ্জলে।
খঞ্জন বসিছে যেন পঙ্কজের দলে॥
কণ্ঠে কণ্ঠাভরণ শোভে দেখিতে মনোহর।
নাসার উপরে শোভে সুবর্ণ বেসর॥
হীরা মণি মাণিক্য যে খচিত কাঞ্চন।
কর্ণে ঝলমল করে কর্ণের ভূষণ॥
গ্রীবায় সোণার কাটী করে ঝলমল।
শ্রুতিমূলে শোভা করে রতন কুণ্ডল॥
ভুজযুগে তাড় শোভে বিচিত্র নির্ম্মাণ।
সরস-লাবণ্য-শঙ্খ হাতে পরিধান॥
করপল্লবেতে শোভে রতন অঙ্গুরী।
তাহাতেই পুষ্প যেন ফুটে সারি সারি॥

মঞ্জুর মঞ্জীর করে চরণে শোভন।
রুণু ঝুনু রুণু ঝুনু হোতেছে বাদন ॥
থাছিয়া পড়িল ধনী দিব্য পট্টচেলী।
সাজিল যেমন এক সোণার পুতলি ॥
অকারণে কামদেব কামবাণ ধরে।
ইহা নিয়া ত্রিভুবন জিনিবারে পারে ॥
চরণে নূপুর শোভে মধুর ভাষিত।
খঞ্জন গমনে ধনী চলিলা ত্বরিত ॥
বহুবিধ আভরণে করি অঙ্গ-ন্যাস।
বিদায় হইতে গেল সতিনীর পাশ ॥
লহনায়ে বলে দুবা সাজিয়া বিশেষ।
কোথাকারে যায় বেটী করি এত বেশ ॥
দুবলায়ে বলে শুন লহনা ঠাকুরাণী।
বাসরে (১) যাইবে আজি খুলনা বাণ্যানী ॥
যেন মাত্র কৈল দুবা বচন প্রকাশ।
লহনার মুণ্ডে যেন পড়িল আকাশ ॥

## খুল্লনার বারমাসী।

খুলনায় বলে প্রভু যদি দেও মন।
বার মাসের যত দুঃখ করি নিবেদন ॥
বার মাসের যত দুঃখ খুলনা পাই বনে।
কহিতে সে সব কথা পাঁজর বিন্ধে ঘুণে ॥
মাধবীতে জনমে মোর কষ্টের অঙ্কুর।
সতিনীর হাতে লাঘব করাইলা প্রচুর ॥
কাড়িয়া লইল সতা অঙ্গের আভরণ।
পরিবারে দিল মোরে ভগন (২) বসন ॥
জ্যৈষ্ঠ মাসেতে প্রভু শুন মোর দুঃখ।
কহিতে সে সব কথা বিদরয়ে বুক ॥
প্রচণ্ড রবির তাপে দহে কলেবরে।
ললাটের ঘর্ম্ম মোর পদতলে পড়ে ॥
আষাঢ়ে রবির রথ চলে মন্দগতি।
ক্ষুধায়ে আকুল হয়্যা লোটাই আমি ক্ষিতি ॥

(১) স্বামী-গৃহে (২) ছিন্ন।

ক্ষণে ক্ষণে উঠি আমি চারি ভিতে চাই।
হেন সাধ করে মনে অন্য জাতি যাই॥
শ্রাবণে সঘনে মেঘ বরিষে ঝিমলী।
ক্ষণে ক্ষণে প্রকাশিত সৌদামিনী মালী॥
ছিন্ন ভিন্ন হয়্যা ছেলী ধায় চারিভিত।
চলিতে উছটি খাইয়া হই যে মূৰ্চ্ছিত॥
ভাদ্র মাসেতে প্রভু বিদ্যুৎ ঝঙ্কার।
হেন কালে ছেলী লইয়া গহন মাঝার॥
কানন মাঝারে প্রভু বঞ্চি আমি একা।
গহনে ভ্রমিতে অঙ্গ খাইছে জলোকা॥
আশ্বিন মাসেতে প্রভু জগৎ সুখময়।
দুর্গার আনন্দ হেতু নাহি চিন্তা ভয়॥
বীণা বাঁশী বাজায় কেহ কেহ গায় গীত।
সতিনীর ভয়ে আমি সদাএ চিন্তিত॥
গিরি-সুতা-সুত মাসে শুন মোর দুঃখ।
শাশুড়ী ননদী ডাকিতে সমুখ॥
উঠিয়া দাণ্ডাইতে মোর গাত্রে নাহি বল।
ক্ষুধায় আকুল হৈয়া খাই বন-ফল॥
অগ্রহায়ণ মাসেতে প্রভু শীত পড়ে বেশ।
ভাবিতে চিন্তিতে মোর তনু হৈল শেষ॥
দেশের অম্বর চাহি শীতের কারণ।
ক্রোধ হয়্যা সতিনী যে মারিল তখন॥
পৌষ মাসেতে প্রভু হেমন্ত প্রবল।
শীতে জড়সড় অঙ্গ অত্যন্ত বিকল॥
ওষ্ঠ অধর অঙ্গ মোর কম্পিত সঘন।
হেন সাধ করে মনে পোহাই হুতাশন॥
মাঘ মাসেতে প্রভু গুরুয়া লাগে শীত।
লোমে লোমে বিন্ধে শীতে শোষয়ে শোণিত
ক্ষৌমবাস পাতি থাকি ঘর ঢেকিশালে।
রজনীর শীত মোর ছাড়ে রবির জালে॥
ফাল্গুন মাসেতে সাজি আইল ঋতুপতি।
নিজ পরিবারে লয়্যা আপনা সঙ্গতি॥
ভ্রমরের গুঞ্জরণে কোকিলার নাদে।
মনসিজ-শরে মোর হৃদয় দগধে॥

মধুমাসেতে প্রভু শুন তত্ত্ব বাণী।
অরণ্যের মধ্যে মোর সহায় ভবানী॥
সতিনী আনিল মোরে করিয়া আদর।
খণ্ডিলা সকল দুঃখ আইলা সদাগর॥
খুল্লনায়ে যত কহে প্রভুর চরণে।
দুয়ারে থাকিয়া সব লহনায়ে শুনে॥

## পতি-সোহাগিনী খুল্লনা।

ও অঙ্গ বয়ান কত ছান্দে।
রূপ হেরি মৃগ পাখী বিনাইয়া কাঁদে॥
ঘামে তিতিল তনু মন্দ মন্দ ঝরে।
কোটি চাঁদ জিনিয়া রাধার মুখ শোভা করে॥ ধূয়া।
কাচা কাঞ্চন তনু কতই পরিপাটী।
শোভিত কেশের খোপা তাতে সোণার কাটী॥
আবৃত শ্রীমুখ খানি কি কব তোমায়।
নীল গিরি পাছে যেন চাঁদ চলি যায়॥
অলি লুকাএ লাজে পিক নাহি নাদে।
অঙ্গের সৌরভে অলি পড়িয়াছে ফাঁদে॥
ধনপতি বলে প্রিয়া শুনরে খুলনী।
প্রেম-রত্ন-দান দিয়া কিনি লও স্বামী॥
সাধুর মুখেতে শুনি সকরুণ ভাষ।
খুলনার মুখে হৈল মৃদু মন্দ হাস॥
মুদিত কমল যেন হইল প্রকাশ।
কর বাড়াইয়া তাহে পাইল আকাশ॥
দ্বিজ মাধবে করে দেবীপদে আশ।
দুহাঁর হৃদয়ে প্রেম করিল প্রকাশ॥

# কবিকঙ্কণ-চণ্ডী।

বাঙ্গালা দেশের শ্রেষ্ঠ কবি মুকুন্দরাম চক্রবর্ত্তী কবিকঙ্কণ খৃষ্টীয় ষোড়শ শতাব্দীর প্রথম ভাগে বর্দ্ধমান জেলার দামুন্যা গ্রামে জন্মগ্রহণ করেন। অনুমান ১৫৮৯ খৃষ্টাব্দে ইঁহার প্রসিদ্ধ গ্রন্থ চণ্ডী-কাব্য শেষ হয়। বিশেষ বিবরণ বঙ্গভাষা ও সাহিত্য পুস্তকের ৪২২—৪৬২ পৃষ্ঠায় দ্রষ্টব্য।

## চণ্ডী, ফুল্লরা ও কালকেতু।

### ফুল্লরার বারমাসী।

বসিয়া চণ্ডীর পাশে কহে দুঃখ বাণী।
ভাঙ্গা কুড়ে ঘর তালপাতের ছাউনি॥
ভেরেণ্ডার খুটী তার আছে মধ্য ঘরে।
প্রথম বৈশাখমাসে নিত্য ভাঙ্গে ঝড়ে॥
বৈশাখে বসন্ত ঋতু খরতর খরা।
তরুতল নাহি মোর করিতে পসরা॥
পাও পোড়ে খরতর রবির কিরণ।
শিরে দিতে নাহি আটে খুঁয়ার বসন॥
বৈশাখ হইল বিষ বৈশাখ হইল বিষ।
মাংস নাহি খায় লোকে করে নিরামিষ॥
সুপাপিষ্ঠ জ্যৈষ্ঠমাস প্রচণ্ড তাপন।
রবিকরে করে সর্ব্ব শরীর দাহন॥
পসরা এড়িয়া জল খাইতে নাহি পারি।
দেখিতে দেখিতে চিলে করে আধাসারি (১)॥
পাপিষ্ঠ জ্যৈষ্ঠমাস পাপিষ্ঠ জৈষ্ঠমাস।
বঁইচির ফল খায় করি উপবাস॥
আষাঢ়ে পূরিল মহী নব মেঘ জল।
বড় বড় গৃহস্থের টুটিল সম্বল॥
মাংসের পসরা লয়ে ভ্রমি ঘরে ঘরে।
কিছু ক্ষুদ কুড়া মিলে উদর না পূরে॥
বড় অভাগ্য মনে গণি বড় অভাগ্য মনে গণি।
কত শত খায় জোঁক নাহি খায় ফণী॥
শ্রাবণে বরিষে মেঘ দিবস রজনী।
সিতাসিত দুই পক্ষ একই না জানি॥

(১) আধা আধি খাইয়া ফেলে।

মাংসের পসরা লয়ে ফিরি ঘরে ঘরে।
আচ্ছাদন নাহি গায়ে স্নান বৃষ্টি নীরে॥
দুঃখে কর অবধান দুঃখে কর অবধান।
লঘু বৃষ্টি হইলে কুড়ায় (১) আইসে বান॥
ভাদ্রপদ মাসে ঝড় দুরন্ত বাদল।
নদ নদী একাকার আটদিকে জল॥
কত নিবেদিব দুঃখ কত নিবেদিব দুঃখ।
দরিদ্র হইল স্বামী বিধাতা বিমুখ॥
আশ্বিনে অম্বিকা পূজা করে জগজনে।
ছাগল মহিষ মেষ দিয়া বলি দানে॥
উত্তমবসনে বেশ করিয়া বনিতা।
অভাগী ফুল্লরা করে উদরের চিন্তা॥
কেহ না আদরে মাংস কেহ না আদরে।
দেবীর প্রসাদ-মাংস সবাকার ঘরে॥ (২)
কার্ত্তিকমাসেতে হৈল হিমের জনম।
করয়ে সকল লোক শীত নিবারণ॥
নিযুক্ত করিল বিধি সবার কাপড়।
অভাগী ফুল্লরা পরে হরিণের ছড়॥
দুঃখে কর অবধান দুঃখে কর অবধান।
জানু ভানু কৃষাণু (৩) শীতের পরিত্রাণ॥
মাস মধ্যে মার্গশীর্ষ নিজে ভগবান্।
হাটে মাঠে গৃহে গোঠে সবাকার ধান॥
উদর পূরিয়া অন্ন দৈবে দিল যদি।
যম সম শীত তাহে নিরমিল বিধি॥
অভাগ্য মনে গণি অভাগ্য মনে গণি।
পুরাণ দোপাটা গায় দিতে টানাটানি॥
পৌষেতে প্রবল শীত সুখী সর্ব্বজন।
তুলা তনুপাৎ (৪) তৈল তাম্বুল তপন॥

---

(১) কুটীরে, আমাদের বাসগৃহে।

(২) দেবীর প্রসাদ-মাংস সকলেই পাইয়া থাকে সুতরাং বাজারে আমাদের মাংস বিক্রয় হয় না।

(৩) জানু কুঞ্চন দ্বারা, সূর্য্যের কিরণে ও অগ্নির তাপে আমরা শীত নিবারণ করিয়া থাকি। (৪) তননূপাৎ=অগ্নি।

করয়ে সকল লোক শীত নিবারণ।
অভাগী ফুল্লরা মাত্র শীতের ভাজন॥
হরিণবদলে পাই পুরাণা খোসালা (১)।
উড়িতে সকল অঙ্গে বরিষয়ে ধূলা॥
বৃথা বনিতা জনম বৃথা বনিতা জনম।
ধূলিভয়ে নাহি মেলি শয়নে নয়ন॥
নিদারুণ মাঘমাস সদাই কুজ্ঝটি।
আঁধারে লুকায় মৃগ না পায় আখেটী (২)॥
ফুল্লরার আছে কত কর্ম্মের বিপাক।
মাঘমাসে কাননে তুলিতে নাহি শাক॥
নিদারুণ মাঘমাস নিদারুণ মাঘমাস।
সর্ব্বজন নিরামিষ কিম্বা উপবাস॥
সহজে শীতল ঋতু এ ফাল্গুনমাসে।
পীড়িত তপস্বি-গণ বসন্ত বাতাসে॥
শুন মোর বাণী রামা শুন মোর বাণী।
কোন সুখে ইচ্ছিলে হইতে ব্যাধিনী॥
ফাল্গুনে দ্বিগুণ শীত খরতর খরা।
ক্ষুদসেরে বান্ধা দিনু মাটিয়া পাথরা॥ (৩)
কত বা ভুগিব আমি নিজ কর্ম্মফল।
মাটিয়া পাথর বিনা না ছিল সম্বল॥
দুঃখে কর অবধান দুঃখে কর অবধান।
আমানি (৪) খাবার গর্ত্ত দেখ বিদ্যমান॥
মধুমাসে মলয় মারুত মন্দ মন্দ।
মালতীয়ে মধুকর পিয়ে মকরন্দ॥
বনিতা পুরুষ দোহে পীড়িত মদনে।
ফুল্লরার অঙ্গ পোড়ে উদর দহনে॥
দারুণ দৈব দোষে দারুণ দৈব দোষে।
একত্র শয়নে স্বামী যেন যোল কোশে (৫)॥

(১) গাত্র বস্ত্র বিশেষ। (২) শিকারী।

(৩) এক সের ক্ষুদ পাইয়া (মেটে পাথর) মৃৎপাত্র বাঁধা দিলাম।

(৪) পাত্রের অভাবে মৃত্তিকা খনন করিয়া তন্মধ্যে আমানি রাখা হইত।

(৫) ক্রোশ।

### দেবীর দয়া।

ফুল্লরার কথা শুনি কহেন পার্ব্বতী।
আজি হৈতে দূর হৈল সকল দুর্গতি॥
আজ হৈতে মোর ধনে আছে তোর অংশ।
শ্রীকবিকঙ্কণ গীত গান ভৃগুবংশ॥

### ছদ্ম-বেশিনী চণ্ডীর সেই গৃহে থাকিয়া তাহাদিগকে অর্থদান করিবার অভিপ্রায় জানিয়া ফুল্লরা স্বামীপ্রেমে বঞ্চিত হইবার আশঙ্কাকরিতেছে। ফুল্লরা দেবীকে চিনিতে না পারিয়া তাহার স্বামীর প্রণয়-প্রার্থিনী পরনারী মনে করিতেছে।

বিষাদ ভাবিয়া কাঁদে ফুল্লরা রূপসী।
নয়নের জলেতে মলিন মুখশশী॥
কাঁদিতে কাঁদিতে রামা করিল গমন।
শীঘ্রগতি গোলাহাটে দিল দরশন॥
গদ গদ বচনে চক্ষুতে বহে নীর।
সবিস্ময় হইয়া জিজ্ঞাসে মহাবীর॥
শাশুড়ী ননদী নাহি নাহি তোর সতা।
কার সনে দ্বন্দ্ব করি চক্ষু কৈলে রাতা॥ (১)
সতা সতিন নাহি প্রভু তুমি মোর সতা।
ফুল্লরারে এবে হৈল বিমুখ বিধাতা॥
কি দোষ দেখিলা মোর জাগ্রত স্বপনে।
দোষ না দেখিয়া কর অভিমান কেনে॥
কি লাগিয়া প্রভু তুমি পাপে দিলা মন।
আজি হৈতে হৈলা তুমি লঙ্কার রাবণ॥
আজি হৈতে বিধাতা হৈল মোর বাম।
তুমি হৈলা রাবণ বিপক্ষ হৈল রাম॥
পিপীলিকার পাখা উঠে মরিবার তরে।
কাহার ষোড়শী কন্যা আনিয়াছ ঘরে॥
শিয়রে কলিঙ্গ রাজা বড়ই দুর্ব্বার।
তোমারে বধিয়া জাতি লইবে আমার॥

স্বামীর সঙ্গে উত্তর প্রত্যুত্তর।

(১) রক্তবর্ণ।

সুব্যক্ত করিয়া রামা কহ সত্য ভাষা।
মিথ্যা হৈলে চোয়াড়ে (১) কাটিব তোর নাসা॥
সত্য মিথ্যা বচনে আপনি ধর্ম্ম সাক্ষী।
তিন দিবসের চন্দ্র দ্বারে বসি দেখি॥
পসরা চুপড়ি পাটি লইল ফুল্লরা।
চলিলেন গোলা হাটে তেজিয়া পসরা॥
আগে আগে চলিল ফুল্লরা নারী জন।
পশ্চাতে চলিল কালু ব্যাধের নন্দন॥
নিজ নিকেতনে গিয়া দিল দরশন।
দেবীকে দর্শন। দেখিতে পাইল দোঁহে অভয়াচরণ॥
ভাঙ্গা কুড়ে ঘর খানি করে ঝলমল।
কোটি চন্দ্র প্রকাশিত গগন মণ্ডল॥
প্রণাম করিয়া বীর করে নিবেদন।
অভয়া মঙ্গল গান শ্রীকবিকঙ্কণ॥

## দেবীর সঙ্গে কালকেতুর আলাপ।

আমি ব্যাধ নীচজাতি তুমি রামা কুলবতী
পরিচয় মাগে কালকেতু।
কিবা দ্বিজ দেব কন্যা ত্রিভুবনে এক ধন্যা
ব্যাধের মন্দিরে কিবা হেতু॥
ব্যাধ হিংসক বড় চৌদিকে পশুর হাড়
শ্মশান সমান এই স্থান।
কহি আমি সত্যবাণী এই ঘরে ঠাকুরাণী
প্রবেশে উচিত হয় স্নান॥
ত্যজিয়া ব্যাধের বাস চল বন্ধুজন পাশ
থাকিতে থাকিতে দিননাথে।
যদি হয় পাপ নিশা লোকে গাবে দুষ্ট ভাষা
রজনী বঞ্চিলা কার সাথে॥
কিবা পথ পরিশ্রমে আইলা দিগের ভ্রমে
আয়াস ছাড়িতে (২) এই ঘর।
চল বন্ধুজন পথে (৩) ফুল্লরা চলুক সাথে
পিছে লয়ে যাব ধনুঃ শর॥

---

(১) অস্ত্র-বিশেষ দ্বারা। (২) বিশ্রাম লাভ করিতে। (৩) যে পথ দিয়া বন্ধুগণ সর্ব্বদা যাতায়াত করে, অর্থাৎ নির্জ্জন পথে নহে।

সীতাগো পরমসতী তার শুনহ দুর্গতি
দৈবে ছিল রাবণভবনে।
রণেতে তাহারে হানি সতী জানকীরে জানি
তবে সে আনিল নিকেতনে॥
রজকের শুনি কথা পরীক্ষা করয়ে সীতা
পুনরপি পাঠান কাননে।
যেমন তিলক পানী (১) তেমনি অসত্য বাণী
সত্যবাণী তিলক চন্দনে॥
পুরাণ বসন ভাতি অবলা জনার জাতি
রক্ষা পায় অনেক যতনে। (২)
যথা তথা উপনীত দুহাকার অনুচিত
হিত বিচারিয়া দেখ মনে॥
দেখিগো উত্তম জাতি দেবের সমান ভাতি
তুয়া পদে কি বলিতে জানি।
শুনিয়া বীরের কথা লাজে চণ্ডী হেট মাথা (৩)
মুকুন্দ রচিল শুদ্ধ বাণী॥

মৌনব্রত করি যদি রহিল ভবানী।
ঈষৎ কুপিত বীর বলে যোড়পাণি॥
বুঝিতে না পারিগো তোমার ব্যবহার।
যে হও সে হও তুমি মোর নমস্কার॥
ছাড় এই স্থান রামা ছাড় এই স্থান।
আপনি রাখিলে রহে আপনার মান॥
একাকিনী যুবতী ছাড়িল নিজ ঘর।
উচিত বলিতে কেন না দেহ উত্তর॥
বড়র বহুরী তুমি বড় লোকের ঝী।
বুঝিয়া ব্যাধের ভাব তোর লাভ কি॥

(১) "কত ক্ষণ জলের তিলক রহে ভালে। কত ক্ষণ রহে শিলা শূন্যেতে মারিলে।" কাশী দাসের মহাভারতীয় উদ্ধৃত পদে 'জলের তিলক' যে ভাবে ব্যবহৃত হইয়াছে, এখানে 'তিলক পানী' ঠিক সেই অর্থে প্রযুক্ত।

(২) স্ত্রীলোকের জাতি অতি পুরাতন বস্ত্রের ন্যায় অনেক কষ্টে রক্ষা পায়।

(৩) এই লজ্জা কপট লজ্জা।

শতেক রাজার ধন অভরণ অঙ্গে।
মোহিনী হইয়া ভ্রম কেহ নাহি সঙ্গে॥
চোর খণ্ডা (১) হৈতে তুমি নাহি কর ভয়।
চরণে ধরিয়া মাগি ছাড়গো নিলয়॥
হিত উপদেশ বলি শুন ব্যবহার।
শিয়রে কলিঙ্গ রাজ বড় দুরাচার॥
মোর বোলে চল ঘর পাবে বড় সুখ।
রাজার গোচর হৈলে পাবে বড় দুঃখ॥
এত বাক্যে যদি চণ্ডী না দিলা উত্তর।
ভানু সাক্ষী করি বীর যুড়িলেক শর॥

শরনিক্ষেপের চেষ্টা।

শরাসনে আকর্ণ-পূর্ণিত কৈল বাণ।
হাতে শর রহে বীর চিত্রের নির্ম্মাণ॥
ছাড়িতে চাহয়ে শর নাহি পারে বীর।
পুলকে পূর্ণিত তনু চক্ষে বহে নীর॥
নিবেদিতে মুখে নাহি নিঃসরে বচন।
হত বল বুদ্ধি হৈল আখেটী নন্দন॥
নিতে চাহে ফুল্লরা হাতের ধনুঃশর।
ছাড়াইতে নারে রামা হইল ফাঁফর॥
শর ধনু স্তম্ভিত দেখিয়া মহাবীরে।
বলেন করুণাময়ী মৃদু মন্দ স্বরে॥
আমি চণ্ডী আইলাম তোরে দিতে বর।

চণ্ডীর কৃপা।

লহ বর কালকেতু ত্যজ ধনুঃ শর॥
মাণিক্য অঙ্গুরী সপ্ত নৃপতির ধন।
ভাঙ্গাইয়া কাট গিয়া গুজরাট বন॥
প্রজাগণে বসাইবা দিয়া গরু ধান।
পালিবা সকল প্রজা পুত্রের সমান॥
শনি কুজ বারেতে করিহ মোর পূজা।
গুজরাট নগরেতে হইবে তুমি রাজা॥
এতেক শুনিয়া বীর চণ্ডীর বচন।
কৃতাঞ্জলি হয়ে কিছু করে নিবেদন॥
হিংসামতি ব্যাধ আমি অতি নীচ জাতি।
কি কারণে মোর ঘরে আসিবে পার্ব্বতী॥

(১) তস্কর সমাজ।

আদ্যাশক্তি মোর মনে না হয় প্রত্যয়।
শরস্তম্ভ বিদ্যা জ্ঞান হেন মনে লয়॥
আদ্যাশক্তি হও যদি নগেন্দ্র-নন্দিনী।
তোমার চরণ বন্দি যোড় করি পাণি॥
যদি রূপ ধরগো প্রত্যয় যাই মনে।
যেই রূপে লোকে তোমা পূজয়ে আশ্বিনে॥
এমন শুনিয়া চণ্ডী বীরের বচন।
নিজ মূর্ত্তি ধরিতে চণ্ডিকা কৈল মন॥

চণ্ডীর স্বমূর্ত্তি ধারণ।

মহিষমর্দ্দিনী রূপ ধরিলা চণ্ডিকা।
অষ্ট দিকে শোভা করে অষ্ট নায়িকা (১)॥
সিংহ-পৃষ্ঠে আরোপিলা দক্ষিণ চরণ।
মহিষের পৃষ্ঠে বাম পদ আরোপণ॥
বাম করে ধরিলেন মহিষের চুল।
ডানি করে বুকে তার আরোপিলা শূল॥
বাম ভাগে লম্ববান শোভে জটাজূট।
গগন মণ্ডলে লাগে মাথার মুকুট॥
অঙ্গদ-কঙ্কণ-যুতা হৈল দশভুজা।
যেই রূপে অবনীমণ্ডলে নিলা পূজা॥
পাশাঙ্কুশ ঘণ্টা খেটক শরাসন।
বাম পাঁচ করে শোভে পাঁচ প্রহরণ॥
অসি চক্র শূল শক্তি সুশোভিত শর।
পাঁচ অস্ত্রে শোভা করে ডানি পাঁচ কর॥
বামে শিখি-বাহন দক্ষিণে লম্বোদর।
বৃষে আরোহণ শিব মস্তক উপর॥
দক্ষিণে জলধিসুতা বামে সরস্বতী।
সম্মুখেতে দেবগণ করে নানা স্তুতি॥
তপ্ত কলধৌত (২) জিনি হৈল অঙ্গ শোভা।
ইন্দীবর জিনি তিন লোচনের আভা॥
শশিকলা শোভে তাঁর মস্তক-ভূষণ।
সম্পূর্ণ শারদ চন্দ্র জিনিয়া বদন॥

---

(১) এখনকার দুর্গা-মূর্ত্তির সঙ্গে অষ্ট নায়িকা দেওয়া হয় না।

(২) সুবর্ণ।

দেখিয়া চণ্ডীর রূপ ব্যাধের নন্দন।
মূর্চ্ছিত পড়িল ভূমে মুদিত লোচন॥
ফুল্লরা পড়িল ভূমে হইয়া মূর্চ্ছিত।
শ্রীকবিকঙ্কণ গান মধুর সঙ্গীত॥

## কালকেতুকে চণ্ডীর মাণিক্য অঙ্গুরী ও সপ্ত ঘড়া ধন প্রদান।

মূর্চ্ছিত দেখিয়া বীরে বলেন ভবানী।
মূর্চ্ছা ত্যজি উঠ পুত্র তেজিয়া ধরণী॥
উঠ উঠ ফুল্লরা বলেন মহামায়া।
বিনাশ করিব দুঃখ তোরে করি দয়া॥
চণ্ডীর বচনে উঠে ব্যাধের কুমার।
অভয়া সম্মুখে রহে যোড় করি কর॥
কৃতাঞ্জলি করিয়া কহেন মহাবীর।
দেখিতে দেখিতে হৈল পূর্ব্বের শরীর॥
প্রদক্ষিণ করি কালু কৈল নমস্কার।
ফুল্লরা সুন্দরী দিল জয় জয়কার॥
বীর-হস্তে দিলা চণ্ডী মাণিক্য অঙ্গুরী।
লইতে নিষেধ করে ফুল্লরা সুন্দরী॥
এক অঙ্গুরীতে প্রভু হবে কোন কাম।
সারিতে নারিবে প্রভু হবে দুর্নাম॥
ফুল্লরার অভিলাষ বুঝিয়া পার্ব্বতী।
আর কিছু ধন দিতে চলিলেন সতী॥
অভয়া বলেন বাছা লহ শিকা ভার।
লহ ঝুড়ি কোদালী খনতা খরধার॥
কোদালী খনতা মাতা না পাব নিয়ড়ে (১)।
তুমি আজ্ঞা দিলে ধন খুঁড়িব চোয়াড়ে॥
আগে আগে হৈল মহামায়ার গমন।
পশ্চাতে চলিল বীর হাতে শরাসন॥
দাড়িম্ব তরুর তলে দিল দরশন।
দেখাইয়া দিলা চণ্ডী যেই স্থানে ধন॥
চণ্ডিকা স্মরিয়া বীর লইল চোয়াড়।
ঢেলা কাটি ফেলে যেন পুকুরের পাড়॥

---

(১) নিকটে।

কুড়িয়া বান্ধিল বীর সপ্ত ঘড়া ধন।
চণ্ডীর সম্মুখে রাখে ব্যাধের নন্দন॥
একেবারে লয় ভারে দুই ঘড়া ধন।
ফুল্লরা ভারের পাছে করিল গমন॥
ধন রক্ষা হেতু মাতা রহে তরুতলে।
ফুল্লরা রহিল ঘরে ধন করি কোলে॥
আর বারে আনে বীর দুই ঘড়া ধন।
দেখি আনন্দিত হৈল ফুল্লরার মন॥
আর বার মহাবীর শীঘ্রগতি যায়।
দুই দিগে দুই গোটা কলসী বসায়॥
এক ঘড়া অবশেষ দেখি মহাবীর।
নিতে নারে দেড়ী ভার হইল অস্থির॥
মহাবীর বলে মাতা করি নিবেদন।
চাহিয়া চিন্তিয়া দেহ এক ঘড়া ধন॥
যদি অভয়া ধন না দিবা অপর।
এক ঘড়া ধন মা আপনি কাঁকে কর॥
অস্থির দেখিয়া বীরে ভাবেন অভয়া।
ধন ঘড়া কাঁকে কৈলা বীরে করি দয়া॥
আগে আগে মহাবীর করিল গমন।
পশ্চাতে চলিল চণ্ডী লয়ে তার ধন॥
মনে মনে মহাবীর করয়ে যুকতি।
ধন ঘড়া লয়ে পাছে পলায় পার্ব্বতী॥
কালুর মন্দিরে মাতা দিলা দরশন।
চোয়াড়ে খুঁড়িয়া পোতে সপ্ত ঘড়া ধন॥
চণ্ডিকা বলেন কালু ব্যাধের নন্দন।
নগরের মাঝে দেহ আমার ভবন॥
পূজিও মঙ্গলবারে করাইও জাত।
গুজরাট নগরেতে তুমি হবে নাথ॥

## মুরারি শীলের প্রসঙ্গ।

অঙ্গুরী ভাঙ্গাইবার চেষ্টা।

বেণে বড় দুষ্টশীল (১)  নামেতে মুরারি শীল
লেখা যোকা করে টাকা কড়ি।
পাইয়া বীরের সাড়া  প্রবেশে ভিতর পাড়া (২)
মাংসের ধারয়ে দেড় বুড়ি॥

(১) দুষ্টস্বভাবান্বিত  (২) অন্দরে

খুড়া! খুড়া! ডাকে কালকেতু।
কোথা হে বণিকরাজ বিশেষ আছয়ে কায
আমি আইলাম সেই হেতু॥
বীরের বচন শুনি আসিয়া বলে বেণ্যানী
আজি ঘরে নাহিক পোদ্দার।
প্রভাতে তোমার খুড়া গিয়াছে খাতক পাড়া
কালি দিবে মাংসের উধার॥

আজি কালকেতু যাহ ঘর।
কাষ্ঠ আন এক ভার হাল বাকী দিব ধার
মিষ্ট কিছু আনহ বদর॥
শুন গো শুন গো খুড়ী কিছু কার্য্য আছে দেড়ী
ভাঙ্গাইব একটী অঙ্গুরী।
আমার জোহার (১) খুড়ী কালি দেহ বাকী কড়ি
অন্য বণিকের যাই বাড়ী॥

বাপা এক দণ্ড কর বিলম্বন।
সাহাস্য বদনে বাণী বলে বেণে নিতম্বিনী
দেখি বাপা অঙ্গুরী কেমন॥
ধনের পাইয়া আশ আসিতে বীরের পাশ
ধায় বেণে খিড়কীর পথে।
মনে বড় কুতূহলী কান্ধেতে কড়ির থলী
হরপী তরাজু (২) করি হাতে॥

করে বীর বেণেরে জোহার।
বেণে বলে ভাইপো এবে নাহি দেখি তো
এ তোর কেমন ব্যবহার॥
খুড়া! উঠিয়া প্রভাতকালে কাননে এড়িয়া জালে
হাতে শর চারি প্রহর ভ্রমি।
ফুল্লরা পসরা করে সন্ধ্যাকালে যাই ঘরে
এই হেতু নাহি দেখ তুমি॥

খুড়া! ভাঙ্গাইব একটী অঙ্গুরী।
হয়ে মোরে অনুকূল উচিত করিয়া মূল
তবে সে বিপদে আমি তরি॥

---

(১) প্রণাম। (২) পরিমাপ করিবার যন্ত্র।

বীর দেয় অঙ্গুরী বাণিয়া প্রণাম করি
যোখে (১) রত্ন চড়ায়্যে পড়্যান (২)।
কূঁচ দিয়া করে মান ষোল রতি দুই ধান
শ্রীকবিকঙ্কণ রস গান ॥

## মুরারি শীলের প্রতারণা।

দর কষাকষি।

সোণা রূপা নহে বাপা এ বেঙ্গা পিত্তল।
ঘষিয়া মাজিয়া বাপা করেছ উজ্জ্বল ॥
রতি প্রতি হৈল বীর দশ গণ্ডা দর।
দুধানের কড়ি আর পাঁচ গণ্ডা ধর ॥
অষ্ট পণ পাঁচ গণ্ডা অঙ্গুরীর কড়ি।
মাংসের পেছিলা (৩) বাকী ধারি দেড় বুড়ি ॥
একুনে হৈল অষ্টপণ আড়াই বুড়ি।
কিছু চালু চালুক্ষুদ কিছু লহ কড়ি ॥
বীর বলে কিবা আমি দেখেছি স্বপন।
অঙ্গুরী সমান মিথ্যা সাত ঘড়া ধন ॥
কালকেতু বলে খুড়া মূল্য নাহি চাই।
যে জন অঙ্গুরী দিল দিব তার ঠাঁই ॥
বেণে বলে দরে বাড়াইলাম পঞ্চবট
আমা সঙ্গে সওদা কর না পাবে কপট ॥
ধর্ম্মকেতু (৪) ভায়া সঙ্গে ছিল লেনা দেনা।
তাহা হৈতে দেখি বাপা বড়ই সেয়ানা ॥
কালকেতু বলে খুড়া না কর ঝগড়া।
অঙ্গুরী লইয়া আমি যাই অন্য পাড়া ॥
বেণে বলে দরে বাড়াইলাম আড়াই বুড়ি।
চাল ক্ষুদ না লও গণে লও কড়ি ॥

(১) পরিমাণ করে।
(২) বাটকড়া।
(৩) পূর্ব্বের।
(৪) কালকেতুর পিতার নাম

ধনপতি সদাগর খুল্লনাকে বিবাহ করিতে ইচ্ছুক; কিন্তু প্রথমা পত্নী লহনাকে সম্মত না করাইয়া বিবাহ করিতে পারেন না, এই জন্য কৌশলে সম্মতি লইতে চেষ্টা করিতেছেন।

লহনা লহনা বলি ডাকে সদাগর।
অভিমানযুক্ত রামা না দেয় উত্তর॥
ইঙ্গিতে বুঝিল লহনার অভিমান।
কপট সম্ভাষে সাধু লহনা বুঝান॥
রূপ নাশ কৈলে প্রিয়ে রন্ধনের শালে।
চিন্তামণি নাশ কৈলে কাঁচের বদলে॥
স্নান করি আসি শিরে না দেও চিরুণী।
রৌদ্র না পায় কেশ শিরে বিন্ধে পানী॥
অবিরত ঐ চিন্তা অন্য নাহি গণি।
রন্ধনের শালে নাশ হইল পদ্মিনী॥
মাসী পিসী মাতুলানী ভগিনী সতিনী।
কেহ নাহি থাকে ঘরে হইয়া রান্ধনী॥
যুক্তি যদি লয় মনে কহিবা প্রকাশি।
রন্ধনের তরে তব করে দিব দাসী॥
বরিষা বাদলেতে উনানে পাড় ফুঁক।
কর্পূর তাম্বূল বিনা রসহীন মুখ॥
সদাগর বলে যত কপট প্রকাশ।
উত্তর না দেয় রামা ছাড়য়ে নিশ্বাস॥

## প্রহেলিকা।

প্রহেলিকা কহে শুক রাজার সমাজে।
নৃপতির আদেশে পণ্ডিতগণ বুঝে॥

---

১। বিধাতা নির্ম্মিত ঘর নাহিক দুয়ার।
যোগীন্দ্র পুরুষ তায় আছে নিরাহার॥
যখন পুরুষবর হয় বলবান্।
বিধাতার ঘর ভাঙ্গি করে খান খান॥—ডিম্ব।

২। মস্তকে করিয়া আনে হয়ে যত্নবান্।
বিনা অপরাধে তার করে অপমান॥
অপমানে গুণ তার দূর নাহি যায়।
অবশ্য করিয়া দেয় সম্বল উপায়॥—কুম্ভকারের মৃত্তিকা।

৩। বিষ্ণুপদ (১) সেবা করে বৈষ্ণব সে নয়।
গাছের পল্লব নয় অঙ্গে পত্র হয়॥
পণ্ডিত বুঝিতে পারে দুচারি দিবসে।
মূর্খেতে বুঝিতে নারে বৎসর চল্লিশে॥—পক্ষী।

৪। বেগে ধায় রথ নাহি চলে এক পা।
নাচয়ে সারথি তথি পসারিয়া গা॥
হিয়ালি প্রবন্ধে হে পণ্ডিত দে মতি।
অন্তরীক্ষে ধায় রথ ভূতলে সারথি॥—ঘুড়ী।

৫। শিরঃস্থানে নিবসে পুরের দুই ষাঁড়।
ভাল মন্দ সবাকার করয়ে বিচার॥
বিচার করিয়া সেহ রহে মৌন শালী।
পুরস্কার করে তার মুখে দিয়া কালী॥—কলম।

৬। দেখিতে পুরুষ দুই মুখ এক কায়।
এক মুখে উগারে আর মুখে খায়॥
মরিলে জীবন পায় হুতাশ পরশে।
বুঝ বুঝ পণ্ডিত সে কোন্ দেশে বৈসে॥—উনন।

৭। জীয়ন্তেতে মৌনী সে মরিলে ভাল ডাকে।
অঙ্গেতে নাহিক ছাল বিধির বিপাকে॥
অবশ্য আনয়ে নর মঙ্গল বিধানে।
হিয়ালি প্রবন্ধ কবিকঙ্কণেতে ভণে॥—শঙ্খ।

৮। দেখি ভয়ঙ্কর অতি বিপরীত কায়।
ব্যাঘ্র ভাল্লুক নহে পথিক ডরায়॥
শ্রীকবিকঙ্কণ কহে বিপরীত বাণী।
ধরাধর নহে সেই বরিষয়ে পানী॥—মেঘ।

---

(১) আকাশ।

৯। জন্ম হৈতে গাছ বায় (১) রুধির ভক্ষণ।
দুই জনে জড় হৈলে অবশ্য মরণ ॥
মরণ সময়ে নর ছাড়ে হুহুঙ্কার।
শ্রীকবিকঙ্কণ গান হিয়ালির সার ॥—উকুন।

১০। এক বর্ণ নহে সে অনেক বর্ণ কায়।
আপনি বুঝিতে নারে পরেরে বুঝায় ॥—পুঁথি।
শ্রীকবিকঙ্কণ গায় হিয়ালি রচিত।
বার মাস ত্রিশ দিন বন্দেন পণ্ডিত ॥

## খুল্লনার প্রতি লহনার যত্ন।

সাধু গেল গৌড় পথে লহনার হাতে হাতে
খুল্লনা করিয়া সমর্পণ।
পালয়ে স্বামীর সত্য জননী সমান নিত্য
খুল্লনার করয়ে পালন ॥
যবে ছয় দণ্ড বেলা কুস্কুমে তুলিয়া মলা
নারায়ণ তৈল দিয়া গায়।
যাহারা প্রাণের সখী শিরে দিয়া আমলকী
তোলা জলে স্নান করায় ॥
আপনি লহনা নারী শিরেতে ঢালয়ে বারি
পরিবার যোগায় বসন।
করেতে চিরুণী ধরি কুন্তল মার্জ্জন করি
অঙ্গে দেয় ভূষণ চন্দন ॥
যবে বেলা দণ্ড দশ হেম থালে ছয় রস (২)
সহিত যোগায় অন্ন পান।
ভুঞ্জয়ে খুল্লনা নারী কাছে থোয় হেম ঝারী
লহনার খুল্লনা পরাণ ॥
ওদন পায়স পিঠা পঞ্চাশ ব্যঞ্জন মিঠা
অবশেষে ক্ষীর খণ্ড কলা।
পরাণ লহনা নারী গায়ে দেখি ঘর্ম্ম বারি
পাখা ধরি ব্যজয়ে দুর্ব্বলা ॥
অন্ন খায় লজ্জা করি যদি বা খুল্লনা নারী
লহনা মাথার দেয় কিরা।

(১) বাহিয়া থাকে। (২) কটু, তিক্ত, কষায়, লবণ, অম্ল ও মধুর।

দু সতিনে প্রেমবন্ধ দেখিয়া লাগয়ে ধন্ধ
সুবর্ণে জড়িত যেন হীরা ॥
ভোজন করিয়া নারী আচমন করে ফিরি
জল আনি যোগায় দুর্ব্বলা।
খট্টায় পাতিয়া তুলি খাটাইয়া মশারি
শয় করয়ে শশিকলা ॥
কর্পূরবাসিত গুয়া তাম্বূল যোগায় দুয়া (১)
সুগন্ধি-চন্দন দেয় গায়।
সুগন্ধি-মালতী ফুল যাহে ভ্রমে অলিকুল
মালাকার আনিয়া যোগায় ॥
বিকালে ব্যঞ্জন দশ পিষ্টক টাবার রস
ভোজন করয়ে কলাবতী।
কর্পূর তাম্বূল লয়ে দু সতিনে থাকে শুয়ে
একত্র শয়ন দিবা রাতি ॥
প্রেমবন্ধ দু সতিনে দেখিয়া দুর্ব্বলা মনে
সাত পাঁচ ভাবে দুঃখ-মতি।
করিয়া চণ্ডিকা ধ্যান শ্রীকবিকঙ্কণ গান
দামুন্যায় যাহার বসতি ॥

## দুর্ব্বলার কুপরামর্শ।

দু সতিনে প্রেমবন্ধ দেখিয়া দুর্ব্বলা।
হৃদয়ে হইল তার কালকূট-জ্বালা ॥
যেই ঘরে দু সতিনে না হয় কোন্দল।
সে ঘরে যে দাসী থাকে সে বড় পাগল ॥
একের করিয়া নিন্দা যাব অন্য স্থান।
সে ধনী বাসিবে মোরে প্রাণের সমান ॥
এমন বিচার রামা করি মনে মনে।
উপনীত হইল লহনা বিদ্যমানে ॥
করেতে চিরুণী ধরি আচড়য়ে কেশ।
লহনারে দুর্ব্বলা করেন উপদেশ ॥
শুন শুন মোর বোল শুনগো লহনা।
এবে সে করিলে নাশ আপনি আপনা ॥

(১) দুর্ব্বলা দাসী।

ঋজুমতি ঠাকুরাণী নাহি জান পাপ।
দুগ্ধ দিয়া কি কারণে পোষ কাল সাপ ॥
সাপিনী বাঘিনী সতা পোষ নাহি মানে।
অবশেষে এই তোমায় বধিবে পরাণে ॥
কলাপিকলাপ (১) জিনি খুল্লনার কেশ।
অর্দ্ধপাকা কেশে তুমি কি করিবে বেশ ॥
খুল্লনার মুখশশী করে ঢল ঢল।
মাছিতায় মলিন তোমার গণ্ডস্থল ॥
ক্ষীণমধ্যা খুল্লনা যেমন মধুকরী।
যৌবনবিহীনা তুমি হৈলা ঘটোদরী ॥
আসিবেন সাধু গৌড়ে থাকি কত দিন।
খুল্লনার রূপে হবেন প্রেমের অধীন ॥
অধিকারী হবে তুমি রন্ধনের ধামে।
মোর কথা স্মরণ করিবে পরিণামে ॥
নেউটিয়া (২) আইসে ধন সুত বন্ধুজন।
না নেউটে পুনঃ দেখ জীবন যৌবন ॥
দুর্ব্বলার বচনে লহনা অভিমান।
কাণে সোণা দিয়া তার সাধিল সম্মান ॥

## খুল্লনার ছাগ-রক্ষণ ও নানা প্রকার দুর্গতি।

খুল্লনারে লহনা তুলিল হাতে ধরি।
সারিয়া পরিল খুঁয়া খুল্লনা সুন্দরী ॥
সান্ত্বনা করিয়া দুয়া গায়ের ঝাড়ে ধূলি।
আপনি লহনা তার বান্ধিলেক চুলি ॥
ধীরে ধীরে যায় রামা লইয়া ছাগল।
ছাট হাতে পাত মাথে যেমন পাগল ॥
নানা শস্য দেখিয়া চৌদিকে ধায় ছেলী (৩)।
দেখিয়া কৃষক সব দেয় গালাগালি ॥
শিরীষ-কুসুম তনু অতি অনুপাম।
বসন ভিজিয়া তার গায়ে পড়ে ঘাম ॥
উজয়নী নিকটতে অজয়নদী খান।
কোলেতে করিয়া ছেলী পার করি যান ॥

(১) ময়ূরের পক্ষ। (২) ফিরিয়া। (৩) ছাগলী।

প্রবেশ করিল ছেলী গহন কানন।
কেওদা ডাঙ্গায় রামা দিল দরশন॥
যতেক ছাগল সব চারি দিগে ধায়।
ফুটিল কুশের কাঁটা রক্ত পড়ে পায়॥
বৃক্ষতলে বসি ছেলী করে অপেক্ষণ।
লহনা লইয়া কিছু শুনহ বচন॥
দুর্ব্বলার হাতে ধরি কহেন লহনা। ঔষধের প্রস্তাব।
মন দিয়া তুয়া মোর সাধহ কামনা॥
ঔষধ করিয়া মোর সাধহ সম্মান।
সাধুসনে করি দেহ একই পরাণ॥
দুর্ব্বলা বলয়ে যদি ভ্রমি দিন চারি।
তবে সে ঔষধ আমি করিবারে পারি॥
ঔষধের ছলে তুয়া হইয়া বিদায়।
দ্রুতপদে দুবলী ইছানী (১) পথে যায়॥
প্রভাতে চলিল হৈল দ্বিতীয় প্রহর।
লঘুগতি পাইল গিয়া লক্ষপতি-ঘর॥
দুর্ব্বলার শব্দ পায়্যা ধায় রম্ভাবতী।
চরণে ধরিয়া তুয়া করিল প্রণতি॥
জিজ্ঞাসা করিল তারে ঝীয়ের বারতা।
অনেক দিবস তুয়া নাহি আইস হেথা॥
খুল্লনা-বিবাহ সাধু কৈল পাপ-ক্ষণে।
বিবাহের কালে কেতু আছিল লগনে॥
লগনের কথা সাধু না কৈল বিচার।
খুল্লনা ছাগল রাখে তার প্রতিকার॥
ছাগল রক্ষণে যদি তুমি দেও বাদ।
তোমার জামাতা লয়ে পড়িবে প্রমাদ॥
হেন বাক্য হৈল যদি দুর্ব্বলার তুণ্ডে।
আকাশ ভাঙ্গিয়া পড়ে রম্ভাবতী-মুণ্ডে॥

—*—

অজা লয়ে আইল রামা বেলা অবশেষ। গৃহে খুল্লনার কষ্ট।
অজা সব অজাশালে করিল প্রবেশ॥
দুয়ারে দাঁড়ায় রামা বুকে দিয়া হাত।
লহনার আদেশে আনিল কচুর পাত॥

(১) গ্রামের নাম।

ভুঞ্জয়ে খুল্লনা রামা কচুপাতে ভাত।
পরশিতে লহনা করয়ে গতায়াত ॥
পুরাণ ক্ষুদের যাউ কিছু তার কোণ।
সকল ব্যঞ্জন কাঁচা নাই দেয় লোণ ॥
রেন্ধেছে পাজাতা শাক কলমী কাচড়া।
কলাই ক্ষুদের কিছু তুলিয়াছে বড়া ॥
বার্ত্তাকুর খারা কচু কুমুড়া বেকলা।
কাঠ-শিমের ব্যঞ্জন পূরিয়া দিল থালা ॥
দুঃখে না ভুঞ্জয়ে রামা চক্ষে বহে জল।
কোপেতে লহনা চক্ষু করিল পাকল (১) ॥
খুল্লনারে গঞ্জিয়া লহনা কিছু বলে।
এতেক ব্যঞ্জনে তোর ভাত নাহি চলে ॥
হৃদে বিষ মুখে মধু পাপমতি বাঁঝী (২)।
অবশেষে বড় শরা ভরে দিল কাঁজী (৩) ॥
কিছু খায় কিছু ফেলে খুল্লনা সুন্দরী।
তৃণের শয্যায় তার গেল বিভাবরী ॥
প্রভাতে ছাগল লয়ে করিল গমন।
শ্রীকবিকঙ্কণ গান দুঃখের ভাজন ॥

পিতৃ-গৃহের সংবাদ।

প্রভাতে ছাগল লয়ে চলিল খুল্লনা।
আঁচলে বাঁধিয়া দিল চালু আদ কোণা (৪) ॥
ছাট হাতে পাত মাথে ধীরে ধীরে যায়।
জল আনিবার ছলে দুর্ব্বলা গোড়ায় ॥ (৫)
কতদূর দুয়া গিয়া করে নিবেদন।
গিয়াছিনু কালি তোমার বাপের ভবন ॥
একত্র আছিল তব পিতা আর মাতা।
কহিলাম উভয়েরে তব দুঃখ-কথা ॥
শুনি ভাল মন্দ না বলিল লক্ষপতি।
মৌনেতে রহিল তব মাতা রম্ভাবতী ॥
দেখিলাম তব পিতা বড়ই কৃপণ।
দিলেন তোমার তরে কড়ি চারি পণ ॥

---

(১) ঘুরাইতে লাগিল। (২) বাঁদী=দাসী।
(৩) পান্তা ভাতের জল। (৪) কুন্‌কে।
(৫) জল আনিবার ছলে দুর্ব্বলা খুল্লনার পশ্চাতে গেল।

শুনিয়া খুল্লনা দুঃখে ছাড়য়ে নিঃশ্বাস।
অবনী প্রবেশি যদি পাই অবকাশ॥

বারমাসী।

খুল্লনা ছাগল রাখে পাপ জ্যৈষ্ঠ মাসে।
অগ্নিসম পোড়ে অঙ্গ রবির প্রকাশে॥
আষাঢ়ে পুরিল মহী নব মেঘ-জল।
ছাগ চরাইতে রামা নাহি পায় স্থল॥
শ্রাবণে বরিষে নীর দিবস রজনী।
ছাগ চরাইতে স্থান নাহিক অবনী॥
সব বন এড়াইয়া চরাইয়া ছাগী।
কোলে করি ছাগা পার করে দুঃখভাগী॥
ভাদ্রে চরাইতে ছাগ ভেজে সর্ব্ব গা।
অঙ্গুলির সন্ধিতে হইল পাঁকুই ঘা॥
দুঃখে সুখে খুল্লনা শরৎকালে ভাবে।
আশ্বিনে আসিবে প্রভু দেবীর উৎসবে॥
কার্ত্তিক মাসেতে হৈল হিমের প্রকাশ।
গৃহে নাই প্রাণনাথ করি বনবাস॥
তুষার শীতল ঋতু হিম চারি মাস।
খুল্লনার শীত খণ্ডে রবির প্রকাশ॥
আইল বসন্ত ঋতু প্রচণ্ড কিরণ।
অশোক কিংশুক ফুটে পলাশ কাঞ্চন॥
নগরিয়া প্রজাগণ শুকাইছে ধান।
অপরাধ কৈলে প্রজা করে অপমান॥
উজানী নগর কাছে অজয়নদ পানী।
খুঁয়ে পরি ছেলী ধরি করে টানাটানি॥
গহন কাননে রামা দিল দরশন।
বৃক্ষতলে বসি করে ছেলী অপেক্ষণ॥
বনে বনে ছেলী লয়ে ভ্রময়ে যুবতী।
অটবী ভ্রমিয়া বুলে (১) কাম-সেনাপতি॥

বসন্ত ঋতু।

সঙ্গেতে মকরকেতু আইল বসন্ত ঋতু
তরুগণ পুলকে পূর্ণিত।
অজয়নদীর কূলে অশোক তরুর মূলে
শোভা হেরি কামিনী মোহিত॥

---

(১) ভ্রমণ করে।

নবীন পল্লবগণ রামার হৃদয়ে মন
দেখি মনে ভাবয়ে খুল্লনা।
বসন্ত আসিয়া কিবা অটবী করিল শোভা
ভালে দিয়া সিন্দূর অর্চ্চনা॥
এক ফুলে মকরন্দ পান করি সদানন্দ
ধায় অলি অপর কুসুমে।
এক ঘরে পায়্যে মান গ্রামযাজী দ্বিজ যান
অন্য ঘরে আপন সম্ভ্রমে॥
মন্দ মন্দ প্রভঞ্জনে পড়য়ে কুসুম-বনে
পাতিলেন অঞ্চল খুল্লনা।
মনে নানা অভিলাষ প্রভু আসিবেন বাস
ভেবে করে কামের অর্চ্চনা॥
কোকিল পঞ্চম গায় অলি মকরন্দ খায়
মন্দ মন্দ সুগন্ধী পবন।
তরু ডালে শারী শুকে আলিঙ্গন মুখে মুখে
দেখি রামা আকুলিত মন॥
দেখি মুকুলিত তরু প্রেম-মুগ্ধা রামা ভীরু
গঞ্জিয়া বলেন শারী শুকে।
বসন্তের উপাখ্যান শ্রীকবিকঙ্কণ গান
রাজা রঘুনাথের কৌতুকে॥

শুকের প্রতি গঞ্জনা ও নিবেদন।

শুক তুমি দিলা কতেক যাতনা।
আইলা রাজার স্থান পিঞ্জরে সাধিতে মান
অনাথিনী করিল খুল্লনা॥
গৌড়ে গেল প্রাণনাথ ছেলী রাখি খাই ভাত
পরিতে না মিলে পরিধান।
সতিনী মরণ তাকে কেবল তোমার পাকে
খুল্লনার এত অপমান॥
আমার বধিতে প্রাণ আইলা কিবা এই স্থান
পিঞ্জরের বিলম্ব দেখিয়া।
হের আইস শারী শুক তুমি দিলা এত দুঃখ
গৌড়ে বারতা দেহ গিয়া॥

শিখিয়া ব্যাধের কলা (১) হাতে লয়ে সাতনলা (২)
কাননে এড়িব জাল ফান্দে।
তোমারে বধিয়া শুক ঘুচাব মনের দুঃখ
একাকিনী শারী যেন কান্দে॥
খাইয়া শারীর মাথা শুন মোর দুঃখ কথা
তোমারে লাগিবে মোর বধ।
কর কর্ম্মে অবধান রাখহ আমার প্রাণ
ঝাট যাহ গৌড় জনপদ॥
আমারে করিয়া দয়া দুঃখের বারতা লয়্যা
দেহ মোর স্বামীর বারতা।
উড়ে গেল শারী শুক খুল্লনা ভাবেন দুঃখ
মুকুন্দ রচিল গীতগাথা॥

রাই কানু নিকুঞ্জ মন্দির মাঝে।
বসন্তে প্রেমরসে সুখে বিরাজে॥ ধূয়া।

স্বাভাবিক সৌন্দর্য্য ও খুল্লনার বিরহ-কথা।

মন্দ মন্দ বহে হিম দক্ষিণ পবন।
অশোক কিংশুকে রামা করে আলিঙ্গন॥
কেতকী ধাতকী ফুটে চম্পক কাঞ্চন।
কুসুম পরাগে শ্লথ হৈল অলিগণ॥
লতায় বেষ্টিত রামা দেখিয়া অশোক।
খুল্লনা বলেন সই তুমি বড় লোক॥
সই সই বলি রামা কোলে করে লতা।
স্বরূপে বলিবা সই তপ কৈলে কোথা॥
আমা হৈতে তোমার জনম দেখি ভাল।
তোমার সোহাগে সখী বন হৈল আলো॥
ময়ূর ময়ূরী ডাকে সুমধুর নাদ।
শুনিয়া খুল্লনা রামা ভাবয়ে বিষাদ॥
এক ফুলে মধু পীয়ে ভ্রমর-দম্পতি।
সুমধুর গায় গীত রহে একমতি॥
বিনয় করিয়া তায় বলেন খুল্লনা।
যুড়িয়া উভয় কর করেন মাননা॥

(১) কৌশল। (২) উপর্য্যুপরি সাতটী বংশদণ্ড সমাবেশে নির্ম্মিত পাখী ধরিবার যন্ত্র-বিশেষ।

ভ্রমর-ভ্রমরীকে নিবেদন।

ভ্রমরী ভ্রমর তোরে যুড়ি কর
না গাও মধুর গীত।
তোর মধু রায় (১) শর তায়
চিত্ত হয় চমকিত॥
সঙ্গেতে অলিনী নিবস নলিনী
না জান বিরহ-ব্যথা।
চিত্ত চমকিত যদি গাও গীত
খাও ভ্রমরীর মাথা॥
ষট্‌পদী সঙ্গেতে পাপ কৈলি পথে
বিনয়ে মাতয়ে অরি।
করিনু বিনয় না হলি সদয়
কিসের বিনয় করি॥
তুই মাতোয়াল মোর হৈলি কাল
না শুন বিনয় বাণী।
ধূতূরার ফুলে কিবা মধু পীলে
তাহা মনে নাহি গণি॥
ছাড়িয়া সুহৃদ চলে ষট্‌পদ
কোকিল সুনাদ পুরে।
বিনয় ভৎর্সনা করয়ে খুল্লনা
যোড়-কর করি শিরে॥

কোকিলের প্রতি।

কোকিল রে কত ডাক সুললিত রা।
মধুস্বরে দিবা নিশি উগারহ নিত্য বিষি (২)
বিরহিজনের পোড়ে গা॥
নন্দন কাননে বাস সুখে থাক বার মাস
কামের প্রধান সেনাপতি।
কেবা তোরে বলে ভাল অন্তরে বাহিরে কাল
বধ কৈলি অনাথ যুবতী॥
আর যদি কর রা বসন্তের মাথা খা
মদনের শতেক দোহাই।
তোর রব যেন শর অঙ্গ মোর জর জর
অনাথারে তোর দয়া নাই॥

(১) রব=শব্দ। (২) বিষ।

জাতি অনুসারে রা নাহি চিন বাপ মা
কাল সাপ কালিয়া বরণ ।
সদাগর আছে যথা কেন নাহি যাও তথা
এই বনে ডাক অকারণ ॥
আসিয়া বসন্তকালে বসিয়া রসাল ডালে
প্রতিদিন দেহ বিড়ম্বনা ।
হেন করি অনুমান আইল কিবা এই স্থান
পিকরূপী হইয়া লহনা ॥
খাও সুমধুর ফল উগারহ হলাহল
বৃথা বধ করহ যুবতী ।
পিক যাও অন্য বন খুল্লনা অস্থির মন
মুকুন্দের মধুর ভারতী ॥

## দেবীর দয়া ।

প্রচণ্ড তপনে গাত্র ভাসে ঘর্ম্ম-জলে ।
পল্লব-শয্যায় রামা শোয় তরুতলে ॥
নিদ্রায় আকুল রামা হরয়ে চেতন ।
চরণ-পল্লব দেখি ধায় অলিগণ ॥ (১)
আকাশ-বিমানে যান দেবী মহেশ্বরী ।
জয়া পদ্মা বিজয়া সহিতে সহচরী ॥
অধোমুখী দুঃখে তারে দেখি ভগবতী ।
কহেন তরুর তলে কাহার যুবতী ॥
পরম রূপসী কন্যা দেব অবতার ।
পরিতে নাহিক বস্ত্র গায় অলঙ্কার ॥
পদ্মাবতী বলে মাতা শুন নারায়ণী ।
রত্নমালা এই কন্যা ইন্দ্রের নাচনী ॥
তাল-ভঙ্গে শাপ দিয়া আনিলা অবনী ।
এবে অবধান কেন নাহি গো ভবানী ॥
সতিনের হাতে রামা পড়িল সঙ্কটে ।
কাননে ছাগল রাখে তোমার কপটে ॥
এতেক শুনিয়া চণ্ডী পদ্মার ভারতী ।
খুল্লনার শিয়রে বসিলা ভগবতী ॥

(১) চরণকে পল্লব ভ্রম করিয়া অলিগণ তৎপ্রতি ধাবিত হইতেছে

কপটে ধরিলা চণ্ডী রম্ভার (১) আকৃতি।
কাঁদিয়া খুল্লনারে বলেন পার্ব্বতী ॥
কত দুঃখ আছে ঝীয়ে তোমার কপালে।
সর্ব্বশী ছাগল তোর খাইল শৃগালে ॥
তোর দুঃখ দেখিয়া পাঁজরে বিন্ধে ঘুণ।
আজি তো লহনা তোরে করিবেক খুন ॥
এমন স্বপন তারে দিয়া মহেশ্বরী।
নিজ রথে নিযোজিল অষ্ট বিদ্যাধরী ॥
বিদ্যাধরীগণ ব্রত করে সরোবরে।
ছেলী লুকাইয়া মাতা রহিল অম্বরে ॥
নিদ্রা হইতে উঠে রামা খুল্লনা সুন্দরী।
ধরণী লোটায়ে কান্দে জননীকে স্মরি ॥

## খুল্লনার শোক।

নিদয়া নিষ্ঠুরা হৈয়ে অভাগীরে ছাড়িয়ে
ঘরে গেল না দিয়া বোলান।
খাইয়া আমার মাথা না শুনিলা দুঃখ-কথা
তোর কোলে যাউক পরাণ ॥
দুঃখ পায়্যে দশ মাস দিলা মোরে গর্ভে বাস
কোলে করি করিলা পালন।
নিরপেক্ষ এক দণ্ডে ফেলিলা অনল-কুণ্ডে
মাতা হয়্যে হৈলা অভাজন ॥
না শুনিলা গুণ-কথা যে ঘরে লহনা সতা
একেশ্বরী ভক্ষিল বাঘিনী।
বিচারে হইয়া অন্ধ পদ গলে দিয়া বন্ধ
ভেট (২) দিলা খুল্লনা-হরিণী ॥
জলে ঝাঁপ দেই যদি শুকায় অগাধ নদী
অভাগীরে বাঘে নাহি খায়।
ভুজঙ্গ করিলে কোলে সেহ নাহি মুখ মেলে
দারুণ পরাণ নাহি যায় ॥
এখনি শিয়রে ছিলে না বলিয়া কোথা গেলে
তুয়া পায় হইতাম বিদায়।

---

(১) খুল্লনার মাতা। (২) উপহার।

সর্ব্বশী হারায় যদি প্রাণ মোর নিল বিধি
জলদানে হইও সদয় ॥
উঠিয়া পর্ব্বত পাড়ে নেহালয়ে ঝোড়ে ঝাড়ে
দরী গিরি শিখরী কানন।
এক ঠাঁই হৈল ছাগ (১) সর্ব্বশী না পাইল লাগ
বিরচিল শ্রীকবিকঙ্কণ ॥

অচেতন হয়্যে কাঁদে হারায়্যে সর্ব্বশী।
লোচনের লোহেতে (২) মলিন মুখ-শশী ॥
উভরায় কান্দে রামা শিরে দিয়ে হাত।
বিকল হইয়া বলে কোথা প্রাণনাথ ॥
একে একে ভ্রমে রামা সকল কানন।
সর্ব্বশী বলিয়া ডাক ছাড়ে ঘনে ঘন ॥
উচ্ছেদে ছিণ্ডিল নখ রক্ত পড়ে ধারে।
সর্ব্বশী বলিয়া রামা ডাকে উচ্চৈঃস্বরে ॥
কতদূরে সরোবরে শুনি হুলাহুলি।
খুল্লনা ভাবেন কেহ ছাগ দেয় বলি ॥
ঘন শ্বাস বহে রামা গেল সরোবর।
জিজ্ঞাসে ছাগীর কথা যোড় করি কর ॥
ইন্দ্রের কুমারী বলে নাহি দেখি ছাগী।
পরিচয় দেহ কন্যা কেন দুঃখ-ভাগী ॥
উর্ব্বশী সমান রূপ জাতীয় পদ্মিনী।
কিসের কারণে তুমি ভ্রম একাকিনী ॥
যদি সত্য কহ তবে খণ্ডাব সন্তাপ।
যদি মিথ্যা বল তবে দিব অভিশাপ ॥
এ কথা শুনিয়া রামা দেয় পরিচয়।
অম্বিকা-মঙ্গল কবি কঙ্কণেতে গায় ॥

---

## শ্রীমন্তের বাল্য-লীলা।

কোন কোন স্থানে "শ্রীপতি" নাম পাওয়া যায়; শ্রীমন্ত ও শ্রীপতি এই নামেই খুল্লনার পুত্র পরিচিত।

এক বৎসরের যবে সাধুর নন্দন।
করতালি দিয়া ফিরে নাচয়ে অঙ্গন ॥

---

(১) ছাগল সকল একত্র জড় করা হইল (২) জলে।

দুর্ব্বলা কিঙ্করী গায় কৃষ্ণের চরিত।
আনন্দে পুলকে শিশু নাচে গায় গীত॥
পদাম্বুজে মল তার করে ঝিলিমিলি।
ক্ষণে ক্ষণে রহি বালা দেয় করতালি॥
ক্ষণেক পরয়ে ধড়া ক্ষণে শিরে পাগ।
কনকরুচির অঙ্গে লেগেছে পরাগ॥
মদন গঞ্জন রূপে ভুবন রঞ্জন।
খুল্লনার বন্দী কৈল লোচন খঞ্জন॥
আন দিন আন বেশ (১) সাধুর নন্দন।
কৌতুকে খুল্লনা দেয় ভূষণ চন্দন॥
এক বৎসরে নিবড়িল (২) দুই দরশন (৩)।
তিন বৎসরের ছিরা (৪) বেণের নন্দন॥
চারি চৎসরের যবে বেণিয়ার বালা।
শিশুগণ সঙ্গে করে ভাগবত খেলা॥
স্বামী আসিবেন ঘরে করিয়া ভাবনা।
প্রতিদিন ভাগবত শুনেন খুল্লনা॥
দিনে দিনে ভাগবত শ্রবণের কালে।
কৃষ্ণ-কথা শুনে ছিরা জননীর কোলে॥
নগরিয়া শিশুসঙ্গে নিত্য করে খেলা।
কৃষ্ণ-কথা অনুরূপে করে নানা ছলা॥
অনুরূপ কেহ নাই চরণ নিকটে।
কৃষ্ণের আবেশে ছিরা ভাঙ্গিল শকটে॥
পুতনার স্নেহেতে কেহ দেয় বিষস্তন।
স্তন পান করি তার হরিল জীবন॥
মায়ের বেশে কেহ কোলে করিল কৌতুকে।
বিশ্বরূপ তারে ছিরা দেখাইল মুখে॥
যশোদা হইয়া কেহ করিলেক কোলে।
সহিতে না পারি ভার রাখিল মহীতলে॥
কেহ তৃণাবর্ত্ত হৈয়া তুলিল গগনে।
কণ্ঠদেশে চাপি তার করিল নিধনে॥

(১) ভিন্ন ভিন্ন দিনে ভিন্ন ভিন্ন বেশ। (২) নিবড়িল=শেষ হইল; যথা কৃত্তিবাসী রামায়ণে:—"এগার নিবড়ে যবে বারতে প্রবেশ।"
(৩) দুই বৎসরে পড়িল। (৪) শ্রীপতির অপভ্রংশ।

দধি-পাত্র ভাঙ্গি হৈল নন্দের নন্দন।
যশোদার বেশে কেহ করিল বন্ধন॥
বন্ধন আশ্রয় কেহ হইল উদূখল।
শীঘ্র দুহ হইল তথা অর্জ্জুন যমল॥
উদূখল কাটি তারা চলিল কাননে।
উপাড়িয়া পাড়ে তারা যমল অর্জ্জুনে॥
কোপ করি কোন শিশু হয় অঘাসুর।
কেহ গোপ শিশু হয় কেহ বা বাছুর॥
বাছুর বালক অঘা করিল গরাস।
কৃষ্ণের আবেশে ছিরা করিল উল্লাস॥
এমন কৃষ্ণের লীলা করি অনুসার।
শিশু সঙ্গে নিত্য খেলে মনে নাহি আর॥

শ্রীপতির শিক্ষা।

পড়য়ে শ্রীপতি দত্ত বুঝয়ে শাস্ত্রের তত্ত্ব
রাত্রি দিন করিয়া ভাবনা।
নিবিষ্ট করিয়া মন লিখে পড়ে অনুক্ষণ
দিনে দিনে বাঢ়য়ে ধীষণা॥
রক্ষিত পঞ্জিকা টীকা ন্যায় কোষ নানা শিক্ষা
গণবৃত্তি শব্দের বর্ণনা।
জানিতে সন্ধির তত্ত্বি পড়িল উজ্জ্বল-বৃত্তি
বিদ্যা বিনা নহে অন্যমনা॥
করিয়া বামন দণ্ডী পড়িয়া করিল খণ্ডী
নানা ছন্দে পড়িল পিঙ্গল।
করি দৃঢ় অনুরাগ পড়িল ভারবি মাঘ
বন্ধুজনে বাঢ়ে কুতূহল॥
পড়িয়া ত্রদ্যাত-বৃত্তি ধীর সভায় পুরোবর্ত্তী
নিরন্তর করয়ে বিচার।
দিবা নিশি যত্নবান্ পড়ি ভট্টি অভিধান
পুথি শুধি বিবিধ প্রকার॥
জৈমিনি ভারত সূত কাব্যে পড়ে মেঘদূত
নৈষধ কুমারসম্ভবে।
দিবা নিশি নাহি জানি পড়ে রঘু শ্বেতবাণী
রাঘব পাণ্ডবী দেবে॥

অব্যাহত কাব্য পড়ি অভ্যাস করিল বড়ি (১)
রত্নাবলী সাহিত্য-দর্পণে।
দিবা নিশি নাহি জানে পড়ে সাধু সাবধানে
প্রসন্ন রাঘব রামগুণে॥
দৈব জ্যোতিষ যত বিশেষ বলিব কত
একে একে পড়িল শ্রীপতি।
রচিয়া ত্রিপদী ছন্দ গান কবি শ্রীমুকুন্দ
দামুন্যায় যাহার বসতি॥

## সিংহলের রাজা শালিবাহনের কন্যা সুশীলার বারমাসী

বৈশাখ বসন্ত ঋতু সুখের সময়।
প্রচণ্ড তপনতাপ তনু নাহি সয়॥
চন্দনাদি তৈল দিব সুশীতল বারি।
সামলী গামছা দিব সুগন্ধী কস্তূরী॥
পুণ্য বৈশাখ মাস পুণ্য বৈশাখ মাস।
দান দিয়া দ্বিজের পূরাও অভিলাষ॥
নিদারুণ জ্যৈষ্ঠ মাসে প্রচণ্ড তপন।
পথ পোড়ে খরতর রবির কিরণ॥
শীতল চন্দন দিব চামরের বায়।
বিনোদ-মন্দিরে থাক না চলিহ রায়॥
নিদাঘ জ্যৈষ্ঠ মাসে নিদাঘ জ্যৈষ্ঠ মাসে।
পূরিলে উদর নাথ পাকা অম্ররসে॥
আকাশে গর্জ্জয়ে মেঘ নাচয়ে ময়ূর।
নবজলে মদমত্ত ডাকয়ে দাদুর॥
আমার মন্দিরে থাক না চলিহ পুর।
শালি অন্ন দধি খণ্ড ভুঞ্জাব প্রচুর॥
আষাঢ় সুখের হেতু আষাঢ় সুখের হেতু।
নিদাঘ বরিষা হিম একে তিন ঋতু॥
সঙ্কট সময় বড় ধারাধর শ্রাবণ।
সাধ লাগে অঙ্গে দিতে রবির কিরণ॥
জলধারা বরিষয়ে আট দিগে ধায়।
বিনোদ-মন্দিরে থাক না চলিহ নায়॥

---

(১) বড়ি = খুব বেশী।

পূরিব অভিলাষ পূরিব অভিলাষ।
মনোহর ঘরে নাথ করাইব বাস॥
ভাদ্রপদ মাসে বড় দুরন্ত বাদল।
নদ নদী একবার আট দিগে জল॥
মশা নিবারিতে দিব পাটের মশারি।
চামর বাতাস দিব হয়ে সহচরী॥
মধু ঘরে প্রাণনাথ করাইব বাস।
আর না করিহ প্রভু উজাবনী (১) আশ॥
আশ্বিনে অম্বিকা পূজা করিবে হরিষে।
ষোড়শোপচারে অজা গাড়র মহিষে॥
তত ধন দিব আমি যত দেহ দান।
সিংহলের লোকে যত করিবে সম্মান॥
আমি কহিয়া রাজায় আমি কহিয়া রাজায়।
আনাইব তোমার জননী সংমায়॥
বৃষ্টি টুটিয়া আইল কার্ত্তিক মাসে।
দিবসে দিবসে হয় হিম পরকাশে॥
তুলি পাটনেত করাইব নিয়োজিত।
অর্দ্ধরাজ্য দিব বাপে করিয়া ইঙ্গিত॥
পুণ্য কার্ত্তিক মাস পুণ্য কার্ত্তিক মাস।
দান দিয়া পূরিহ দ্বিজের অভিলাষ॥
সকল নূতন শস্য অগ্রহায়ণ মাসে।
ধান চালু মুগ মাষ পূরিব আওয়াসে (২)॥
রাজারে কহিয়া দিব শতেক খামার।
কৃপা করি নিবেদন রাখহ আমার॥
ধন্য অগ্রহায়ণ মাস ধন্য অগ্রহায়ণ মাস।
বিফল জনম তার যার নাহি চাস॥
পৌষ তুলি পাতি তৈল তাম্বূল তপনে।
শীত নিবারণ দিব তসর বসনে॥
শীত গোঙাইবে নাথ অষ্টম প্রকারে।
মৎস্য মাংস মধুপান আদি উপহারে॥
সুখে গোঙাইবে হিম সুখে গোঙাইবে হিম।
উজাবনী নগর বাসিবে যেন নিম॥ (৩)

---

(১) উজ্জয়িনী। (২) আবাসে।
(৩) তোমার নিজের গ্রাম উজ্জয়িনী নিম্বের ন্যায় তিক্ত বোধ হইবে।

মাঘ মাসে প্রভাত সময়ে করে স্নান।
সুপাঠক আনি দিব শুনিবে পুরাণ॥
মিষ্ট অন্ন পায়স যোগাব প্রতি দিন।
আনন্দে করিবে মাঘ মাসে ত্যাগ মীন॥
মাঘ ঋতু কুতূহলে মাঘ ঋতু কুতূহলে।
শীতল যোগাব আমি বিহান বিকালে॥
ফাল্গুনে ফুটিবে পুষ্প মোর উপবনে।
তথি দোল-মঞ্চ আমি করিব রচনে॥
হরিদ্রা কুঙ্কুম চুয়া করিয়া ভূষিত।
আগু দোল করিয়া গাওয়াব নিত নিত॥
সখী মেলি গাব গীত সখী মেলি গাব গীত।
আনন্দিত হয়ে সবে কৃষ্ণের চরিত॥
মধু মাসে মলয় মারুত মন্দ মন্দ।
মধুকর মালতীর পীয়ে মকরন্দ॥
মালতী মল্লিকা চাঁপা বিছাইব খাটে।
মধুপানে গোঙাইব সদা গীত নাটে॥
মোহন মধু মাসে মোহন মধু মাসে।
সুখের মন্দিরে থাক না যাইহ বাসে॥
সুশীলার অভিলাষ শুনি সদাগর।
হেট মুখ করি তারে দিলেন উত্তর॥
সর্ব্ব উপভোগ মোর মায়ের চরণ।
বার মাস্যা গীত গান শ্রীকবিকঙ্কণ॥

---

## কৃষ্ণকিশোর রায়।

বারেন্দ্র ব্রাহ্মণ-কুলে 'কাল্যাই গাঞী'তে উৎপন্ন কৃষ্ণমঙ্গল রায়ের পুত্র কৃষ্ণকান্ত। কৃষ্ণকান্তের মাতার নাম সর্ব্বেশ্বরী। কৃষ্ণকান্তের সর্ব্বকনিষ্ঠ পুত্র কৃষ্ণকিশোর রায়। কৃষ্ণকিশোরের মাতার নাম জগদীশ্বরী ও পত্নীর নাম রত্নমণি দেবী। কৃষ্ণকিশোর কোন রাজার সভায় চাকুরী করিতেন। তিনি নানা পুস্তক হইতে এই কাব্য সঙ্কলন করিয়াছেন, এইরূপ জানাইয়াছেন।

ভব ভাসিল হৈল হেমন্ত-সুতা।
অতি রূপবতী সুলক্ষণ যুতা॥
লোক-মুখে সুখে এহি কথা শুনি।
দরশনে চলিলা নারদ মুনি॥
তেজ মধ্যাহ্ন-কালের যেন ভানু।
অতি উজ্জ্বল প্রজ্বলিত কৃশানু॥
শিরে শোভিত লম্বিত জটা-ভার।
পাকশ্মশ্রু বদনে শ্বেত চামর॥
তপকষ্ট সুজীণীত কৃশ তনু।
মহাভক্তি পরায়ণ ব্রহ্মজনু (১)॥
গলে যজ্ঞোপবিত পবিত্র চিত।
কুশমুষ্টি কুশাঙ্গুরী সুশোভিত॥
কুশডোর কটিতে পরে কৌপীন।
সদানন্দ প্রমত্ত মুনি প্রবীণ॥
করে বীণা বাজায় করিছে গান।
পরমেশ্বরী ব্রহ্মময়ী গুণান্॥
বলে দুর্গতিনাশিনী দুর্গা তারা।
মহাকাল-মোহিনী মহেশ-দারা॥
গুণময়ী গুণালয়া গুণবতী।
গুণগম্যা গুণাশ্রয়া গতিমতি॥
ত্রিগুণাত্মিকা তারিণী দক্ষসুতা।
দনুজাধিপ নাশিনী মন্ত্রপূতা॥
মহিষাসুর-মর্দ্দিনী দুঃখহরা।
পরমেশ্বরী ঈশ্বরী পারপরা॥

(১) ব্রহ্মার পুত্র।

পরমার্থ-সদর্থ-প্রবর্ত্ত করা।
ভয়বারিণী হারিণী জন্ম জরা॥
মহানন্দে গগন-পথে গমনে।
উপনীত মুনীন্দ্র গিরিভবনে॥
গিরিরাজ বসি ঘরে হেমাসনে।
মুনি দেখি উঠি প্রণমে চরণে॥
দিলা আসন পাদ্যাদি আচমনী।
হেমাসনে বসিলা নারদ মুনি॥
মুনি আজ্ঞায়ে বসিলা গিরিবর।
জগদীশ্বরী দেবরে তার হর॥ (?)

## ভবানীশঙ্কর দাস।

ভবানীশঙ্কর কায়স্থ; নরদাস নামক রাঢ়ীয় কায়স্থ এই বংশের আদি পুরুষ; এই কুলের কৃষ্ণানন্দ নামক জনৈক ব্যক্তি চট্টগ্রামের অন্তর্গত দেবগ্রামে বাস স্থাপন করেন; কৃষ্ণানন্দের পুত্র বিষ্ণুদাস; তাঁহার পুত্র নারায়ণ; নারায়ণের পুত্র মধুসূদন; ইনি দেবগ্রাম হইতে চক্রশালায় আসিয়া বাস স্থাপন করেন; মধুসূদনের পুত্র শ্রীমন্ত; শ্রীমন্তের পুত্র নবঘনরাম—কবি ভবানীশঙ্করের পিতা। এই চণ্ডীকাব্যখানি আকারে মুকুন্দরামের চণ্ডীর তুল্য হইবে এবং ইহা ১৭৭৯ খৃঃ অব্দে বিরচিত হইয়াছিল।

### চণ্ডীর রূপ।

কি বর্ণিব মায়ের রূপ নরাধম দীনে।
যাঁহার রূপ-আভায় ত্রিভুবন জিনে॥
প্রাতরর্কের আভা জিনি শোভে পদতল।
পদোপরে অলঙ্কারে করে ঝলমল॥
পদনখে নিন্দিয়াছে ইন্দু দ্বিতীয়ার।
নখাগ্রেতে খগাগ্রজ (১) হৈছে একত্তর (২)॥

---

(১) অরুণ। (২) মিলিত হইয়াছে; অর্থাৎ নখাগ্রগুলি যেন অরুণসমূহের সমষ্টি। যথা ভারতচন্দ্রে—

"কেদিবে শারদ চন্দ্র সে মুখের তুলা।
পদনখে প'ড়ে তার আছে কতগুলা।"

এখানে অবশ্য চন্দ্রের স্থলে অরুণ উপমেয় হইয়াছে।

মৃগেন্দ্র জিনিয়া কটি দেখিতে সুন্দর।
করিকুম্ভ জিনি স্তন অতি মনোহর॥
মৃণাল জিনিয়া বাহু অতি সুলক্ষণ।
গ্রীবায় নিন্দিছে পিতামহের বাহন (১)॥
বিম্বফল জিনিয়াছে অধরের বরণে।
গজমতি জিনি জ্যোতিঃ করেছে দশনে॥
খগ-চঞ্চু জিনিছে সুন্দর নাসিকায়।
লোচন দেখিয়া কুরঙ্গিণী নিন্দা পায়॥
অনঙ্গের গাণ্ডীব জিনি ভুরুর ভঙ্গিমা।
তার মাঝে শোভে বিন্দু সিন্দূর রঙ্গিমা॥
বড়ই উজ্জ্বল দেহ জিনি পুষ্পাতসী।
বদনের আভায় জিনিছে পূর্ণশশী॥
ভবানীশঙ্করে এই বাঞ্ছে মানসেতে।
রূপ ভাবি প্রাণী মোর যাউক কালান্তেতে॥

পশ্য পশ্য পঙ্কজাঙ্ঘ্রি আনন্দে।
কনক মকর খাড়ু (২) সহিতে বাজিছে ঘুঙ্ঘুরু
নূপুর বাজ্যাছে পদারবিন্দে॥
কটিতে কিঙ্কিণী সাজে রুনু রুনু ঝুনু বাজে
বাজু-মল তাড় বাহুপরি।
এক করে শঙ্খ ধরে কঙ্কণ শোভে আর করে
করাঙ্গুলে শোভে রত্ন-অঙ্গুরী॥
শ্রবণেত কর্ণফুল করিয়াছে ঝলমল
গলে দোলে গজমতি-হারে।
সুন্দর যে নাসিকায় বেশর শোভিছে তায়
মুকুতা সহিতে দোলে অধরে॥
শিরে রত্ন-মুকুট তাহে শোভে জটাজূট
কবরীতে চম্পকাদি ফুল।
পুষ্পের সৌরভ পাইয়া উন্মত্ত প্রায় হইয়া
অলিরাজ ভ্রমে হৈয়া ব্যাকুল॥

---

(১) রাজহংস।
(২) পায়ের বক্রাকৃতি এক প্রকার অলঙ্কার।

ভবানীশঙ্কর কয় মোর মনে হেন লয়
পদাম্বুজে অলি হইবার তরে।
সরোরুহ পাইয়া যেন হইয়া আনন্দ মন
মকরন্দ পান করে ভ্রমরে॥

## খুল্লনার বেশ পরিধান।

(বহুদিনের পর গৃহে প্রত্যাগত স্বামীর সঙ্গে মিলনোপলক্ষে।)

হরষিতে সুবদনী বেশ করে অঙ্গ।
সাধুএ করিছে আজ্ঞা মনে বড় রঙ্গ॥
দিব্য পট্টাম্বর রামা কৈল পরিধান।
কি কহিব খুল্লনার রূপের বাখান॥
কুন্তল করিল বদ্ধ উর্দ্ধ করি খোপা।
তাহার উপরে দিল চম্পকের থোপা॥
মালতীর মালা তাহে দিল বেড়াইয়া।
ভ্রমর রহিছে যেন মধুগন্ধ পাইয়া॥
কর্ণে কর্ণফুল শোভে নাসিকায় বেশর।
গ্রীবায় মুক্তার হার দেখিতে সুন্দর॥
মৃণাল-বাহুতে স্বর্ণ-তারে করে শোভা।
বাজুবন্ধ সহিতে দোলএ স্বর্ণ ঝাঁপা॥
করেতে কঙ্কণ কর-পল্লব উপরে।
নানা রত্ন জড়িত অঙ্গুরী শোভা করে॥
মৃগেন্দ্র জিনিয়া শোভে ক্ষীণ কক্ষখানি।
তাহার উপরে শোভে সোণার কিঙ্কিণী॥
চরণে মকর খাড়ু ঘুঙ্ঘুর সহিত।
তার নীচে নূপুর বাজয়ে সুললিত॥
নানা বেশ করি বক্ষে দিলেক কাঁচুলি।
কাঞ্চন-জড়িতাম্বর শিরে দিল তুলি॥
শিরেতে ঘোমটা দিয়া চলিল খুল্লনা।
সেইরূপ দেখি মোহ যায় মুনিজনা॥
খুল্লনার রূপ দেখি লহনায় কান্দে।
শিরে করাঘাত করি আপনাকে নিন্দে॥
এই মতে অঙ্গবেশ করিয়া খুল্লনা।
সম্ভাষা করিতে গেল যথাতে লহনা॥

## শ্রীমন্তের জন্মোৎসব।

যথেক বণিক্-বধূ আনন্দ হইয়া।
ধনপতি স্থানে আসি মিলিলেন্ত গিয়া॥
জয়কার-ধ্বনি সর্ব্বে দিয়া ততক্ষণ।
খুল্লনার পুত্রবক্ত্র কৈল দরশন॥
দেখিয়া সুন্দর শিশু সুখী হইয়া মনে।
খুল্লনারে সম্বোধিয়া বলিলা তখনে॥
তুমি সম ভাগ্যবতী নাহিক সংসারে।
দেবতুল্য পুত্র জন্মিয়াছে তবোদরে॥
মনুষ্যের হেন রূপ না দেখিছি আর।
শাপ হেতু জন্মিয়াছে দেবের কুমার॥
তদন্তরে বাহিরেতে বণিক্ সকলে।
নানান উৎসব করে মন কুতূহলে॥
রাজবেশ্যা নৃত্য করে বাজাইয়া তাল।
ঢোল দগড় বাদ্য বাজয়ে বিশাল॥
কাংস্য করতাল বাজে বাজয়ে মৃদঙ্গ।
মহী মধ্যে বারি দিয়া করিলেক পঙ্ক॥
মল্লযুদ্ধ প্রায় ভৃত্য সর্ব্বে খায় খেলা।
পঙ্ক মধ্যে পড়ে কেহ অঙ্গে দিয়া ঠেলা॥
বণিক্ সকলে মিলি অতি মনোরঙ্গে।
দধির কুম্ভ লৈয়া করে ঢালি দেহি অঙ্গে॥
অন্তঃপুর মধ্যে এথা বণিক্‌সুন্দরী।
এই মতে পঙ্ক মধ্যে করে গড়াগড়ি॥
বৃদ্ধদাসী দুবলা আনন্দ-মানসেতে।
দুই বাহু ঊর্দ্ধ করি লাগিল নাচিতে॥
ক্ষণে ঊর্দ্ধে করে কর ক্ষণে কক্ষে ধরে।
ক্ষণে ক্ষণে পঙ্কেতে আছাড় খাইয়া পড়ে॥
ক্ষণে ক্ষণে পরিধানাম্বর যায় খসি।
হাসিতে লাগিল যত বণিকের রূপসী॥
তদন্তরে নারী সর্ব্বে দেহ প্রক্ষালিয়া।
চুত পল্লবিত ঘট লইয়া ভরিয়া॥
আনন্দে সকল নারী দিয়া জয়কার।
গর্ভস্নান করাইল সাধুর কুমার॥

পঞ্চদিনান্তরে রামা হইয়া হরষিত।
অর্চ্চিলেক ষষ্ঠীদেবী মার্কণ্ড সহিত॥
মহোৎসব করিয়া আনন্দ হৈয়া বর।
আচার্য্য পণ্ডিতে ধন দিলেক বিস্তর॥
হরনেত্র-ঋতু যদি হইলেক গত। (১)
বৃদ্ধি শ্রাদ্ধ করি অন্ন দিল বদনেত॥
শ্রীমন্ত নাম রাখে শুভক্ষণ করি।
জয়ধ্বনি দিল যথ বণিক্-সুন্দরী॥
উভমাসাধিকাব্দ হইল যদি সাধু।
চলিলেন জগদম্বা জন্মাইতে বধূ॥
শালবান নামে নৃপ সিংহল দ্বীপেতে।
আত্মরক্ষা কৈলা তান কলত্রোদরেতে॥

## বৈষ্ণব-পদ।

রাম কানাই চলিল মথুরাতে।
অহ ক্ষপা অনুক্ষণ (২) না দেখিয়া চন্দ্রানন
এক গৃহে বঞ্চিব কিমতে॥ ধুয়া॥
যথক্ষণ প্রাণ কানু বাজায় মোহন বেণু
কায ত্যাজি শুনিএ শ্রবণে।
না শুনিলে বাঁশীর গীত ব্যাকুল হইল চিত
নিরখিয়া থাকি পন্থ পানে॥
কবে আসি যাদুমণি মাগিবেক ক্ষীর ননী
কবে পান করিবেক স্তন।
আইস আইস বৎস বলি কবে কোলে লব তুলি
চন্দ্রবক্ত্রে দিবারে চুম্বন॥
এ বলিয়া নন্দরাণী বক্ষে রাখি চক্রপাণি
রোদন করএ গলে ধরি।
ভণে দাস শ্রীশঙ্কর যবে মৃত্যু হবে মোর
তবে যেন দুর্গা-মন্ত্র স্মরি॥

---

(১) হরনেত্র=৩। তিন ঋতু (শিশির বসন্ত ও গ্রীষ্ম) গত হইলে, অর্থাৎ বর্ষাঋতুতে।

(২) দিন রাত্রি এবং প্রতিক্ষণ।

## চণ্ডিকাকর্ত্তৃক শালিবাহন রাজার শাসন।

সাজিলেন জগদম্বে।
ভীমারূপ মহারম্ভে॥
অঙ্গে করে থরথর।
দন্তে করে কড়মড়॥
বাম করে অসিধার।
শব্দ করে মার মার॥
পঙ্কজ-চরণ মাঝে।
কাঞ্চন নূপুর সাজে॥
সুললিত ধ্বনি করি।
তাহা রুনুঝুনু বাজে।
কিঙ্কিণী কটির পরে।
কঙ্কণ শোভিছে করে॥
গ্রীবায় মুণ্ডের হারে।
অতি চারু শোভা করে॥
দাস শ্রীশঙ্করে কয়।
কৃপা কর শ্যামা মায়॥
পদাম্বুজে মন রৌক।
পঙ্কজে অলির প্রায়॥

## সুশীলার সাজ-সজ্জা।

যথেক সুন্দরী নারী স্বর্ণ-ঘটে লৈয়া বারি
সুশীলারে করাইল স্নান।
মনে হৈয়া কৌতূহল মুছিয়া অঙ্গের জল
পট্টাম্বর কৈল পরিধান॥
শোভে বক্ত্র সম ইন্দু কপালে সিন্দুর-বিন্দু
গলে দোলে গজমতি-হার।
কর্ণে কর্ণফুল দোলে কঙ্কণ শোভিছে করে
বাহুমূলে শোভে স্বর্ণতার॥
করের আঙ্গুলোপরে রত্নাঙ্গুরী শোভা করে
কটি মাঝে কিঙ্কিণী শোভিছে।
চরণে মকর খাড়ু সহিতে যে ঘুঙ্ঘুরু
তদধোতে নূপুর বাজ্যাছে॥
ভবানীশঙ্কর কহে দেবীপদ-সরোরুহে
মন মোর রহুক আনন্দে।
ষড়ঙিঘ্রর মন যেন বদ্ধ হৈছে অনুক্ষণ
অরবিন্দ পুষ্প মকরন্দে॥

## সুশীলার বারমাসী।

শ্রীমন্ত স্বদেশে যাইতে চাহিলে তাঁহার স্ত্রী সিংহল-রাজকন্যা সুশীলা তাঁহাকে আর একটি বৎসর সিংহলে থাকিতে অনুরোধ করিতেছেন।

অগ্রাণেতে নাগেশ্বর কাল উপস্থিত।
হেন সমে যাইতে বল নহে যে উচিত॥
আনন্দেতে নানা রস করহ অশন।
বিচিত্র পালঙ্কোপরে করহ শয়ন॥
শুন শুন প্রাণনাথ না যাও দেশেতে।
আমারে লইয়া আনন্দে বঞ্চহ সিংহলেতে॥
মাঘমাসে তেন রূপ হিমের সঞ্চার।
না পারিবা প্রাণনাথ দেশে যাইবার॥
আমা সঙ্গে সুখে প্রভু বঞ্চহ রজনী।
আজ্ঞা কর আনি এথা তোমার জননী॥ (১)
ফাল্গুনেতে হরির উৎসব সবে করে।
নানা রঙ্গ করে লোকে প্রতি ঘরে ঘরে॥
আবির খেলাও প্রভু আমার সঙ্গতি।
কি কারণে যাইবারে চাহ প্রাণপতি॥
মধুমাসে মনসিজ-সখা উপস্থিত।
পিক সর্ব্বে নাদ করে অতি সুললিত॥
বৈশাখেতে নানা পুষ্প ফুটে ডালে ডালে।
গ্রথিয়া মোহন মালা দিব তোমার গলে॥
নিত্য বাত করিলাম লইয়া চামর।
নিজ রাজ্যে না যাইও শুন প্রাণেশ্বর॥
জ্যৈষ্ঠমাসে লোকচক্ষুর আতপ অত্যন্ত।
গন্ধ লেপি দিব অঙ্গে শুন প্রাণকান্ত॥
শাশুড়ীরে আনাইব এই সিংহলেতে।
এথাতে বঞ্চহ প্রভু কি কার্য্য দেশেতে॥
আষাঢ়েতে বর্ষাকাল হয় উপস্থিত।
হেন সমে যাইতে দেশে না হয় উচিত॥
রাজ-ভোগ দ্রব্য প্রভু করহ ভোজন।
খট্টার উপরে নাথ করহ শয়ন॥

---

(১) শ্রীমন্ত মাতৃ-দর্শন কামনায় দেশে যাইতে চাহিয়াছিলেন, তাই রাজকন্যা শাশুড়ীকে সিংহলে আনিবার কথা বলিতেছেন।

শ্রাবণেতে নিত্য নিত্য মেঘে করে ঝড়।
দেশে যাইতে উচিত না হয় প্রাণেশ্বর ॥
আমি চাতকিনী-নারীর জন্মিছে পিপাসা।
কাদম্বিনী রূপে মোর পূর্ণ কর আশা ॥
ভাদ্র মাসে হেথা থাকি কর নানা রঙ্গ।
সুখের সময়ে সুখ কেন কর ভঙ্গ ॥
আশ্বিনেতে আনন্দে ভবানী কর পূজা।
মশানেতে তোমারে রক্ষা কৈলেন দশভুজা ॥
তাহান উৎসব কর আনন্দিত মনে।
চিন্তা না করিও কান্ত রাজ্যের কারণে ॥
শিখীশ্বর (১) মাসে সুখে বঞ্চ প্রাণকান্ত।
দাসী প্রায় তুয়া পদ সেবিব নিতান্ত ॥
আমি বহি (২) জনকের পুত্র নাহি আর।
তোমারে করিবে নৃপ সিংহলাধিকার ॥
যোষা (৩) বাক্য শুনি সাধু দিলেক উত্তর।
চণ্ডিকা ভাবিয়া গায় দাস শ্রীশঙ্কর ॥

## জয়নারায়ণ সেনের চণ্ডী-কাব্য।

জয়নারায়ণ সেন বিক্রমপুরান্তর্গত জপসা-গ্রাম-নিবাসী ছিলেন। ইনি প্রসিদ্ধ কবি এবং রাজা রাজবল্লভের নিকট জ্ঞাতি ও সমসাময়িক। ইঁহার সম্বন্ধে বিস্তৃত বিবরণ বঙ্গভাষা ও সাহিত্যের ৬০৮—৬১৮ পৃষ্ঠায় দ্রষ্টব্য। ইঁহার রচিত সুবৃহৎ হরি-লীলা কাব্যের পরিচয় আমরা পরে প্রচুর পরিমাণে প্রদান করিব।

মহেশ করিতে জয় রতিপতি সাজিল।
দামামা ভ্রমর-রব সঘনে বাজিল ॥
নব কিশলয়েতে পতাকা দশ দিশেতে।
উড়িল কোকিল-সেনা সব চারি পাশেতে ॥
ত্রিগুণ পবন হয় যোগ গতি বেগেতে।
ফুলধনু পিঠে ফুলশর কর-পরেতে ॥
ভ্রমাইয়া ভাঙ্গে আড় হেরি আঁখি-কোণেতে।
কুসুমের কবচ হাতে কিরীট সাজে শিরেতে ॥

(১) কার্ত্তিক। (২) বিনা। (৩) স্ত্রীর।

বাম বাহু রতিগলে রতি-বাহু গলেতে।
ভুবন-মোহন কর হর-মন মোহিতে॥
বায়ুবেগে সকলে উত্তরে হিমগিরিতে।
আগমন মদন সকল ঋতু সহিতে॥
কুসুমে প্রকাশ গিরি বন উপবনেতে।
নানা ফুল ফুটিল ছুটিল রব পিকেতে॥
ছুটিল মানিনী-মান লাগিল ধ্বনি কাণেতে।
মৃত তরু জীবিত নবীন ফুল পাতেতে॥
থর থর কেতকী কাঁপিছে মৃদু-বাতেতে।
অকালে অশোক ফুটে সেফালিকা দিনেতে॥
ললিত মালতী ফুটে যুথিকার ডালেতে।
বকুল কদম্ব নাগকেশরের পরেতে॥
মধুকর রব বলি তাকে মন মাদতে।
কুহরিছে কোকিল সমুহ পাঁচ শরেতে॥
নব লতা মাধবীর নতশির ভূমেতে।
পলাশ টগর বেল নত ফুল ভরেতে॥

---

# ধর্ম্মরাজের গীত।

## গোবিন্দরাম বন্দ্যোপাধ্যায়-রচিত ধর্ম্মমঙ্গল।

ময়ূর ভট্ট ধর্ম্মমঙ্গলের আদি কবি। তাঁহার রচনা উদ্ধৃত করিতে পারিলাম না। কিন্তু গোবিন্দ বন্দ্যোপাধ্যায় অনুমান পঞ্চদশ শতাব্দীতে ময়ূর ভট্টের প্রাচীন পদ ভাঙ্গিয়া যে অভিনব কাব্য রচনা করিয়াছিলেন, তাহার অংশ নিম্নে উদ্ধৃত হইল। (খণ্ডিত) পুথি নকলের তারিখ বঙ্গাব্দ ১০৭১, (১৬৬৫ খৃষ্টাব্দ); পত্রসংখ্যা ১৭—৪৩। গ্রন্থ-রচনার সময়ের নির্দ্দেশ নাই। আমরা ইঁহার রচনা পঞ্চদশ শতাব্দীর বলিয়া অনুমান করিয়াছি।

ময়নাগড়ের রাজা লাউসেন দুশ্চর তপঃসাধন করিবার জন্য হাকণ্ডে গিয়াছেন। এই সুযোগে গৌড়াধিপের প্রধান মন্ত্রী মাহুত্যা নবলক্ষ সৈন্য লইয়া ময়নাগড় অবরোধ করিয়াছেন। লাউসেন তাঁহার প্রধান সেনাপতি কালু ডোমের উপর ময়নাগড়ের ভার দিয়া গিয়াছেন। কালু ডোম দুর্দ্ধর্ষ, তাহাকে কোন ক্রমেই আঁটিয়া উঠিতে না পারিয়া মাহুত্যা ইন্ধা নামক এক যাদুকরের সহায়তা লইতেছেন। ইন্ধা এমন এক মন্ত্র জানিত যাহাতে অকস্মাৎ সকলে নিদ্রাযুক্ত হইত।

ইন্ধারে জানিঞা পাত্র (১) করিল সন্ধান।
দিব্য বাস ভূষণ প্রসাদ জলপান॥
পাত্র বলে ময়নায় নিদ্যাটি (২) দেহ ভাই।
তোমার প্রসাদে গড় জিন্যা (৩) গৌড় যাই॥
তোমার নিদ্যাটী দেবাসুর নাগে লাগে।
কুকুর বিড়াল পঞ্চ লোক নাহি জাগে॥ (৪)

---

(১) গৌড়েশ্বরের প্রধান মন্ত্রী মাহুত্যা। (২) নিন্দ্যাটি = যে মন্ত্রে সকলে নিদ্রিত হইয়া পড়ে। (৩) গড় = ময়নাগড়, জিন্যা = জিনিয়া = জয় করিয়া। (৪) তোমার নিদ্রার মন্ত্র এরূপ শক্তিশালী যে দেবাসুর, নাগ সকলেই তাহাতে বশীভূত হয়। তাহার প্রভাবে কুকুর, বিড়াল এবং পঞ্চলোক (পঞ্চলোক = ভূ, ভুব, স্বঃ, মহ, জন) কেহই জাগ্রত থাকে না।

পার্ব্বতীর পুত্র তুমি জানি পূর্ব্বাপর।
সকল গুণের গুণী গুণের সাগর ॥
কর যোড় করি মহাপাত্রে কয় ইন্ধা।
কাত্যায়নী পূজিয়া ময়নায় দিব নিন্দ্যা ॥ (১)
অনেক আগলা কড়ি নিল সেই ক্ষেণে।
পূর্ণ হাট বৈসায় পূজার আওজনে ॥
কাল ধল ছাগল কেনিল দুই বলি।
কিনিলেক কাঁধি কত সুপক্ক কদলি ॥
গুয়া নারিকেল নিল কাঁধির সহিত।
অক্ষত আতপ কেনে আর সদ্য ঘৃত ॥
সুচারু চন্দন চুয়া কিনিল কস্তুরী।
কুঙ্কুম অগুরু মধু পানপাত্র পূরি ॥
শর্করা সিন্দুর ধূনা জৈত্রী জাতিফল।
কেনে ইন্ধা দিল যে চাহিল যত মূল ॥
ভারে ভরি আনে দিব্য নাহি পায় যোড়।
চতুষ্পথে চণ্ডিকা পূজেন ইন্ধা চোর ॥ (২)
স্নান করি আসনে বসিল হৈয়া পূত।
সমুখে রচিল ঘট আম্রশাখা যুত ॥
সিন্দূরে মণ্ডিত আচ্ছাদিল রক্তপটে।
আবাহনে অম্বিকা উড়িলা আস্যা (৩) ঘটে ॥
আসন অঙ্গুরী পাদ্য গন্ধ দীপ ধূপ।
মধুপর্ক নৈবেদ্যাদি পুষ্প নানারূপ ॥
বলিদান দিয়া দিল সমাংস রুধির।
অঙ্গ বলি দিয়া স্তব করেন চণ্ডীর ॥ (৪)
ত্রৈলোক্য-তারিণী তুমি ত্রিজগত-মাতা।
ভকত-বৎসলা ভবপ্রিয়া ভবত্রাতা ॥
কাত্যায়নী কামরূপা কঙ্কালমালিনী।
করালবদনা কালী খর্পরধারিণী ॥

ইন্ধার দেবী পূজা।

---

(১) চণ্ডীকে পূজা করার পর ময়নাগড়ে নিদ্রা দিব।
(২) ইন্ধা চোর চৌমাথায় চণ্ডী পূজা করিল।
(৩) আসিয়া অবতীর্ণ হইলা।
(৪) ইন্ধা স্বীয় অঙ্গ কাটিয়া বলিস্বরূপ দেবীকে প্রদান করিল

